# সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডী বাঙ্‌লার গ্রামীণ শব্দকোষ

সংকলন ও সম্পাদনা

**সুধীর কুমার করণ**




দি এশিয়াটিক সোসাইটি
১ পার্ক স্ট্রীট • কলকাতা ১৬

SIMĀNTARĀRHĪ O JHĀṚKHAṆḌĪ BĀṄLĀR GRĀMĪṆ ŚABDAKOṢA

*Edited by* Sudhir Kumar Karan

সীমান্তরাঢ়ী ও ঝাড়খণ্ডী বাঙ্‌লার গ্রামীণ শব্দকোষ

সংকলন ও সম্পাদনা ঃ সুধীর কুমার করণ


প্রকাশকাল ঃ ডিসেম্বর ২০০২

*প্রকাশক ঃ*

অধ্যাপক দিলীপ কুমার ঘোষ

সাধারণ সম্পাদক

দি এশিয়াটিক সোসাইটি

১ পার্ক স্ট্রীট

কলকাতা ৭০০ ০১৬

*মুদ্রক ঃ*

নিউ এশিয়ান প্রিন্টার্স

২৯/৭ ফিয়ার্স লেন

কলকাতা ৭০০ ০৭৩

# মুখবন্ধ

ভাষাতত্ত্বচর্চায় এশিয়াটিক সোসাইটির একটি অগ্রণী ভূমিকা স্বীকৃত হয়ে আসছে বিশ্বের বিদ্বৎসমাজে বিগত দু-শতাব্দীরও বেশি সময়কাল ধরে। স্যর উইলিয়ম জোন্স থেকে এ-অবধি অগ্রগণ্য ভাষাবিদ্‌রা এই বিশেষ ক্ষেত্রটিতে গুরুত্বপূর্ণ কাজ করে চলেছেন এই প্রতিষ্ঠানকে কেন্দ্র করে। বর্তমান বইটিও সেই অবিচ্ছিন্ন কর্মকাণ্ডেরই সাম্প্রতিক নিদর্শন।

বাংলার বিভিন্ন অঞ্চলের ভাষার নিজস্বতা সম্পর্কে স্যর জর্জ আব্রাহাম গ্রিয়ারসন, অধ্যাপক সুনীতিকুমার চট্টোপাধ্যায়, অধ্যাপক সুকুমার সেন প্রমুখের অনেকগুলি গুরুত্বপূর্ণ গবেষণাকে উত্তরসরণ করেই পরবর্তীকালের ভাষাবিদ পণ্ডিতরা নূতন নূতন কাজ করে চলেছেন। এই কাজগুলির সামগ্রিকভাবে মূল্য খুবই বেশি। বিশেষত প্রান্তীয় অঞ্চলসমূহের ভাষাভাণ্ডার এবং বাচন-ও-বাক্যগঠনরীতিগুলি সম্পর্কে ঘনিষ্ঠ পরিচয় যে গ্রন্থগুলির মধ্যে সুপ্রাপ্য, সেগুলির শুধুমাত্র বিদ্যাশৃংখলাসংক্রান্ত গুরুত্ব নেই, সামাজিক ভাবেও তাদের গুরুত্ব কিছু কম নয়। শব্দকোষ জাতীয় বইগুলি সেই বিশেষ গুরুত্বের দাবী রাখে অবশ্য।

অধ্যাপক সুধীর কুমার করণ এশিয়াটিক সোসাইটির 'সুনীতিকুমার সিনিয়র রিসার্চ ফেলো' পদে নিযুক্ত থেকে দীর্ঘদিন ধরে এই অত্যন্ত গুরুত্বপূর্ণ গবেষণাটি নিষ্পন্ন করেছেন। এখন তাঁর সেই উদ্যমকে গ্রন্থবদ্ধ রূপে আমরা প্রকাশ করে আনন্দিত হলাম।

কলকাতা
১৪ নভেম্বর, ২০০২

দিলীপ কুমার ঘোষ
সাধারণ সম্পাদক

# ভূমিকা

একদিকে পশ্চিম বাঙ্‌লার পশ্চিমাঞ্চল, অন্যদিকে বিহার রাজ্যের পূর্ব-সীমানা, যার সবটাই প্রায় বন-পাহাড়-অনুর্বর প্রান্তর আর খনি অঞ্চল—সেই বিস্তীর্ণ ভূ-খন্ডকেই বলি পশ্চিম সীমান্ত বাঙ্‌লা—সংক্ষেপে সীমান্ত বাঙ্‌লা। উত্তরে রাজমহল পাহাড় থেকে শুরু করে একেবারে দক্ষিণ দিকে মেদিনীপুর জেলার ঝাড়গ্রাম অঞ্চল এবং আরো দক্ষিণে সুবর্ণরেখার সমুদ্রসঙ্গমে যাত্রাপথে দাঁতন পর্যন্ত বিস্তৃত, সেই ভূখন্ডই সীমান্ত-বাঙ্‌লা যার মধ্য দিয়ে প্রবাহিত হয়েছে ময়ূরাক্ষী-অজয়-দামোদর-বরাকর-কাঁসাই-সুবর্ণরেখা এবং ছোটনাগপুরের পার্বত্যভূমি থেকে নিঃসৃত আরো অনেক নদী এবং 'জোড়'। কাঁসাই নদীকে আশ্রয় করে এই অঞ্চলের ভাষা ও সংস্কৃতি পুষ্টিলাভ করেছে। প্রকৃত পক্ষে এই বিস্তীর্ণ ভূ-খন্ড এক পুরাভূমি, যার মধ্যে দীর্ঘকাল ধরেই সাঁওতাল-মুন্ডা, ভূমিজ-মাল-বাউরি-কামলী-লোধা-খাড়িয়া-কুইরী, কুর্মী প্রভৃতি বহু প্রাচীন সম্প্রদায়ের সহাবস্থান, যার ফল সংস্কৃতি সমন্বয়ের এক নব রূপায়ণ।

এই পুরাভূমির মধ্যেই সংগুপ্ত আছে সংস্কৃতি-সমন্বয়ের নানা বৈচিত্র্য এবং ইতিহাসের নানা সংকেত।

এই বিস্তারিত ভূমিরাজ্যের ভৌগোলিক-ঐতিহাসিক পরিমন্ডলের জনজীবনে ব্রাহ্মণ্য-অব্রাহ্মণ্য ভাবধারার মিশ্রণের ফলে গড়ে উঠেছে এমন এক সংস্কৃতিগত বৈশিষ্ট্য যা সমতল বাঙ্‌লা থেকে অনেকাংশে পৃথক হলেও সমতল বাঙ্‌লার রাঢ়ী ভাষা ও সংস্কৃতি থেকে একেবারে বিচ্ছিন্ন নয়।

বিভিন্ন জনজাতি বা আদিবাসী সম্প্রদায়ের প্রথা ও বিশ্বাসের সঙ্গে ব্রাহ্মণ্য সংস্কৃতি-পুষ্ট জনগোষ্ঠীর সহ-অবস্থানের ফলে এক সীমান্ত-সংস্কৃতির উদ্ভব ঘটেছে এবং 'রাঢ়ী' উপভাষার সঙ্গে সম্পর্ক রেখেই উদ্ভুত হয়েছে সীমান্ত রাঢ়ী ও তার উপাঞ্চলিক ঝাড়খন্ডী বাঙ্‌লা।

সীমান্ত বাঙ্‌লা ও ঝাড়খন্ডকে কোন একটি স্পষ্ট চিহ্ন দিয়ে চিহ্নিত করা যায় না,—তবু সীমান্ত বাঙ্‌লার যে সব অঞ্চলকে ভাষার নিরিখে সীমান্ত রাঢ়ীর কথ্যভূমি রূপে চিহ্নিত করা চলে, সেই অঞ্চলগুলিই মুখ্যত সীমান্ত বাঙ্‌লা এবং সীমান্ত বাঙ্‌লারই উপাঞ্চলীয় ঝাড়খন্ডী বাঙ্‌লার কথ্য ভূমি, যদিও সীমান্ত বাঙ্‌লা ও ঝাড়খন্ডের মুখ্য ভাষাই সীমান্ত রাঢ়ী।

এই শব্দকোষে পশ্চিম সীমান্ত বাঙ্‌লার প্রাত্যহিক কথোপকথনের ভাষা থেকে যে আঞ্চলিক শব্দাবলী গৃহীত হয়েছে সেই সব অঞ্চলের মধ্যে — ময়ূরাক্ষী ও অজয় নদের মধ্যবর্তী রাজনগর-তাঁতিপাড়া-বক্রেশ্বর-হেতমপুর-দুবরাজপুর-পাঁচড়া ও খয়রাশোল বর্তমান। এর সঙ্গে সংযুক্ত আছে বর্ধমান জেলাভুক্ত আসানসোল মহকুমার একাংশ—চিত্তরঞ্জন-শাঁকতোড়িয়া-ডিসের গড়-কুলটি থেকে শুরু করে আসানসোল-রানীগঞ্জ-অন্ডাল-উখড়া পর্যন্ত যার বিস্তৃতি। এরই সঙ্গে যুক্ত বাঁকুড়া জেলার মেজিয়া-শালতোড়া-তিলুড়ি-শুশুনিয়া, ছাতনা এবং প্রত্যন্ত পশ্চিমের ইঁদপুর-ওঁদা-তালডাংরা-খাতড়া-

রানীবাঁধ-অম্বিকানগর-রাইপুর-সিম্‌লিপাল-ফুলকুসমা এবং বিষ্ণুপুরের একাংশ ; বাঁকুড়া জেলার দক্ষিণ ও পশ্চিম-সংলগ্ন মেদিনীপুর জেলার গড়বেতা-শালবনী সহ শিলদা-বিনপুর-গিধনী -চিল্‌কীগড়-রামগড়-দহিজুড়ি-লোধাশুলি সহ ঝাড়গ্রাম মহকুমার বৃহদংশই সীমান্ত রাঢ়ী ভাষা ও সংস্কৃতির ধারক। বলা বাহুল্য সীমান্ত সংস্কৃতি ও সীমান্ত রাঢ়ী ও ঝাড়খন্ডী বাঙ্‌লার মুখ্য কেন্দ্রভূমি মানভূম, — বর্তমানে পুরুলিয়া ও ধানবাদ জেলা রূপে চিহ্নিত।

অন্যদিকে বিহার রাজ্যের মধ্যে আবদ্ধ - দুমকা, জামতাড়া, কুন্ডহিত সহ প্রাক্তন সাঁওতাল পরগণার বিস্তীর্ণ ভূমি এবং পশ্চিম মেদিনীপুর-মানভূমের সঙ্গে একাত্মভাবে যুক্ত বিহারের অন্তর্গত ধলভূম (বর্তমানে পূর্ব-সিংভূম জেলায় পরিণত),[১] এমনকি ওড়িষার ময়ূরভঞ্জ জেলার ধলভূম-সংলগ্ন উত্তরাঞ্চলও সীমান্ত রাঢ়ী তথা ঝাড়খন্ডী বাঙ্‌লা ভাষার বাহক।

নানা আদিবাসী জনগোষ্ঠী এবং সম-আদিবাসী অন্যান্য সম্প্রদায়ের সংস্কৃতি ও ভাষার সমন্বয়ে গঠিত, এবং নিজস্ব বৈশিষ্ট্য-চিহ্নিত এই বিশাল ভূভাগই সীমান্ত বাঙ্‌লা যার মুখ্যভাষা সীমান্ত রাঢ়ী এবং আঞ্চলিক ঝাড়খন্ডী বাঙ্‌লা।

লক্ষ্য করা যায়, এই বিশিষ্ট ভূভাগই ঐতিহাসিক ভাবে চিহ্নিত ছিল বহু ভূমিরাজ্যে, যাদের নাম ছিল ভঞ্জভূম-মল্লভূম-ধলভূম-মানভূম-বরাহভূম-তুঙ্গভূম-শিখরভূম এবং সামন্তভূম। বলা বাহুল্য প্রত্যেক ক্ষেত্রেই লোকনিরুক্তিতে যাদের বলা হতো ভঁজভুঁই, মলভুঁই, ধলভুঁই, মানভুঁই, বরাহভুঁই, তুংভুঁই, শিখরভুঁই এবং সাঁংভুঁই।[২]

অনুচ্চ পাহাড়, অনুর্বর প্রান্তর ও বনভূমি-বিধৃত এই বিস্তীর্ণ ভূখন্ডে দীর্ঘ দিন ধরেই বিভিন্ন জনজাতি ও ব্রাহ্মণ্য-সংস্কৃতি-পুষ্ট অন্যান্য অনেক সম্প্রদায়ের সমন্বিত সহাবস্থান, যাদের মধ্যে আছে সাঁওতাল-মুন্ডা-ভূমিজ-মাল-মাহাতো-কার্মালী, বাউরী-লোধা-খাড়িয়া-কুর্মী-মালপাহাড়িয়া-কুইরী এবং জাতিগত ভাবে বিভক্ত অনেক সম্প্রদায়।

কেবলমাত্র সাঁওতাল সম্প্রদায় এই পরিমন্ডলে থেকেও তাদের নিজস্ব ভাষাকে বর্জন করেনি। অন্যসব সম্প্রদায়ই মুখ্যত সীমান্তরাঢ়ী বা ঝাড়খন্ডী ভাষাকেই আত্মস্থ করেছে। এই প্রসঙ্গে উল্লেখ করা যেতে পারে যে সীমান্তরাঢ়ী বাঙ্‌লাই সাঁওতাল-সম্প্রদায়ের দ্বিতীয় মাতৃভাষা। একদিকে সাঁওতালী ভাষার মধ্যে যেমন অনেক সীমান্তরাঢ়ী বাঙ্‌লা শব্দের অনুপ্রবেশ ঘটেছে, তেম্‌নি সীমান্তরাঢ়ী বাঙ্‌লাতেও সাঁওতালী অনুপ্রবেশ কম নয়। বলা বাহুল্য এই প্রক্রিয়াকে 'অনুপ্রবেশ' না বলে পারস্পরিক আদান-প্রদান বলাই সংগত, কারণ সংস্কৃতি সমন্বয়ের ফলে, ভাষার ক্ষেত্রেও এই স্বাভাবিক পরিণতি, যার সঙ্গে সহাবস্থানের হৃদ্যতাই বর্তমান।

---

১। বর্তমানে ঝাড়খন্ড প্রদেশের অন্তর্গত

২। সীমান্ত বাঙ্‌লার বিশেষ পরিচয়ের জন্য দ্রষ্টব্য ঃ 'পশ্চিম সীমান্ত বাঙ্‌লার লোকযান', ড. সুধীর কুমার করণ।

॥ ২ ॥

## সীমান্তরাঢ়ী ও ঝাড়খণ্ডী বাঙ্‌লার পরিচয়

পশ্চিম সীমান্ত বাঙ্‌লার বিস্তীর্ণ ভূ-ভাগে যে লোকভাষা প্রচলিত, তা মূলত, রাঢ়ীবর্গীয় উপভাষা গুচ্ছেরই অন্তর্গত। রাঢ়-সীমান্তের উপভাষা বলে এই লোকভাষাকে 'সীমান্তরাঢ়ী' নামে অভিহিত করাই যুক্তিযুক্ত। এই উপভাষাই অঞ্চলভেদে, জনগোষ্ঠী ভেদে কিছু কিছু শব্দ ও ধ্বনির নিরিখে 'ঝাড়খণ্ডী বাঙ্‌লা' নামে কথিত হয়। প্রকৃত পক্ষে, সীমান্তরাঢ়ী ও ঝাড়খণ্ডী, সমতলীয় রাঢ়ী উপভাষার সঙ্গে কিছু কিছু পার্থক্য বহন করলেও তাদের সর্বাঙ্গে রাঢ়ী ছাপই উজ্জ্বল। প্রসঙ্গত উল্লেখ করা যেতে পারে যে, এই বিস্তীর্ণ ভূমিরাজ্যে 'লোকভাষা' ও 'উপভাষা' পৃথক দুটি সত্তা বহন করে না বলে সীমান্তরাঢ়ী 'লোকভাষার' কোন পৃথক অস্তিত্ব নেই। তাই উপভাষা ও লোকভাষা এক্ষেত্রে সমার্থক।

ডঃ সুকুমার সেন এই সীমান্তরাঢ়ীকেই ঝাড়খণ্ডী অভিধায় চিহ্নিত করেছেন। যদিও তিনি এই লোকভাষার কোন আঞ্চলিক সীমানা নির্ধারণ করেননি। এর পূর্বে 'ঝাড়খণ্ডী' নাম দিয়ে কোন উপভাষাকেও চিহ্নিত করা হয়নি। স্যার জর্জ আব্রাহাম গ্রিয়ারসন এই অঞ্চলের ভাষাকে Western Bengali নামে অভিহিত করেছিলেন। বস্তুত, উক্ত অঞ্চলের সমস্ত উপাঞ্চলিক ভাষাগুচ্ছকে একত্র করে তাকে সীমান্তরাঢ়ী নামে অভিহিত করাই যুক্তিযুক্ত। আচার্য সুকুমার সেন ঠিক কোন উপাঞ্চলীয় ভাষাকে ঝাড়খণ্ডী নামে চিহ্নিত করেছেন তা বোঝা না গেলেও তাঁর ধারণায় মানভূম অঞ্চলের ভাষাই ঝাড়খণ্ডী ভাষা। আসলে, ঝাড়খণ্ডী নাম দিতে গেলে, মানভূম-ধলভূম-ঝাড়গ্রামের যে পরিসরে কুর্মি-মাহাতো এবং ভূমিজ জনজাতির বাস সমধিক — সে অঞ্চলের ভাষাকেই ঝাড়খণ্ডী নামে চিহ্নিত করা যেতে পারে। যদিও আসলে তা সীমান্তরাঢ়ীরই অংশ বিশেষ, যা পুরুলিয়া জেলার ঝালদা অঞ্চল থেকে শুরু করে উক্ত জেলার দক্ষিণ-পশ্চিমাংশ এবং ধলভূম ও ঝাড়গ্রামের বহুলাংশ জুড়ে কিছু কিছু ধ্বনিগত পার্থক্য-সহ বর্তমান। মূলত, কুর্মি-মাহাতো জনগোষ্ঠীর মুখেই এই উপাঞ্চলিক ভাষার প্রসার। যার উত্তরভাগের ভাষাকে গ্রিয়ারসন কুর্মালি বা খোট্টা-বাংলা নামেও অভিহিত করেছিলেন।

প্রকৃত পক্ষে, সীমান্তরাঢ়ীর উপাঞ্চলিক ঝাড়খণ্ডী একই মুদ্রার এপিঠ ওপিঠ। সীমান্তরাঢ়ী ও ঝাড়খণ্ডী বাঙ্‌লার মধ্যে এমন কোন প্রত্যক্ষ পার্থক্য নেই যে এই দুই ভাষাকে দুটি আলাদা ভাষা বলে গণ্য করা যায়। তবু শ্রুতিগত ভাবে যতটুকু পার্থক্য আছে, তাতে ঝাড়খণ্ডীতে মহাপ্রাণ ধ্বনির প্রাচুর্য এবং উত্তমপুরুষের অতীত কালের ক্রিয়ার প্রত্যয়গত

ব্যবহারের মধ্যে কিছু পার্থক্য পরিলক্ষিত হয়।[১] পশ্চিম বীরভূমের লোকভাষার সঙ্গে তার কিছু ধ্বনিগত পার্থক্য থাকলেও তা সীমান্তরাঢ়ী ভাষাগুচ্ছের মধ্যেই পড়ে। ঝাড়খণ্ডী বাঙ্‌লায় অবশ্য যৎকিঞ্চিৎ শব্দগত পার্থক্যও লক্ষ্য করা যায়। নতুবা, সীমান্তরাঢ়ী ও ঝাড়খণ্ডী বাঙ্‌লাকে পৃথক দুটি ভাষা রূপে চিহ্নিত করার তেমন কোন গুরুত্ব নেই।[২] আচার্য সুনীতি কুমার যাকে পরবর্তী সময়ে সুহ্মক নাম দিয়েছেন সেই ভাষাই স্যার জর্জ আব্রাহাম গ্রিয়ারসন কথিত South Western Bengali, যা মেদিনীপুর জেলার দক্ষিণ-পশ্চিমাংশের লোকভাষা। প্রসঙ্গত জানাই যে — ১৯৫৫-৫৬ খ্রিষ্টাব্দে, এশিয়াটিক সোসাইটির রিসার্চ স্কলারশিপ পেয়ে আচার্য সুনীতি কুমারের নির্দেশনায় এবং আচার্য সুকুমার সেনের তত্ত্বাবধানে আমাকেই এই ভাষা নিয়ে গবেষণা করতে হয়েছিল।[৩] তখনও পর্যন্ত সুনীতিকুমারও গ্রিয়ারসন-দত্ত নামকেই বহাল রেখেছিলেন। পরে, কোন সময়ে, ঝাড়গ্রামে অনুষ্ঠিত এক সভায় সভাপতিত্ব করতে গিয়ে দক্ষিণ-পশ্চিমী মেদিনীপুরের ভাষাকে সুহ্মক নামে অভিহিত করেন, যার সঙ্গে Western Bengali বা সীমান্তরাঢ়ীর কোন সম্পর্ক নেই।

ড. পরেশচন্দ্র মজুমদার ভুল ক্রমেই সীমান্তরাঢ়ী ও সুহ্মক বাংলাকে এক বলে মনে করেছেন। তাই উদাহরণ দেবার ক্ষেত্রেও বিভ্রান্তি দেখা দিয়েছে। বলা বাহুল্য, তান্নেকার (তাদের) এবং তানমেনকার(তাদের) এবং করিব্ঠি (করছি) প্রভৃতি শব্দ সীমান্তরাঢ়ীতে ব্যবহৃত হয় না। তিনি,—আসিয়াঁছি/আসিয়েঁছি— এই ক্রিয়াপদকেও সুহ্মকের অন্তর্ভুক্ত করেছেন যদিও তা একান্তভাবে সীমান্তরাঢ়ীতেই প্রযোজ্য। বস্তুত, ড. মজুমদারের দেওয়া উদাহরণগুলি স্থানভ্রষ্ট হয়ে পড়েছে বলে বিভ্রান্তির কারণ হয়ে উঠেছে। ঝাড়খণ্ডী বাঙ্‌লা সম্পর্কে বিশদ্ আলোচনা করেছেন আমার প্রয়াত ছাত্র ড. ধীরেন্দ্রনাথ সাহা, যদিও তিনি পূর্ব-ধলভূমের ভাষাকেও ঝাড়খণ্ডী পর্যায়ভুক্ত করেছেন, আসলে যা সুহ্মক বাঙ্‌লারই উপাঞ্চলিক লোকভাষা।[৪]

---

১। 

| সীমান্তরাঢ়ী | ঝাড়খণ্ডী বাঙ্‌লা |
|---|---|
| আমি কর্‌ইয়েঁছিলম | হামি কর্‌রিঁছিলি |
| আমি গেঁইছিলম/যাইয়েঁছিলম | হামি যাইয়েঁছিলি |

২। অধ্যাপক ড. পরেশচন্দ্র মজুমদার তাঁর 'বাংলা ভাষা পরিক্রমা' গ্রন্থে বলেছেন —"এই উপভাষার ঝাড়খণ্ডী নামকরণ করেছেন সুকুমার সেন মহাশয়। কিন্তু সুধীর করণ মহাশয়ের মতে এর নাম হওয়া উচিত সীমান্তরাঢ়ী। সম্প্রতি সুনীতিবাবু এর নামকরণ করেছেন সুহ্মক বা সুহ্মক বাংলা। যাই হোক, ঝাড়খণ্ডী ভাষা যে মোটামুটি রাঢ়ীর মত এতে কোন সন্দেহ নেই।"

৩। দ্রষ্টব্যঃ *South Western Bengali*, Sudhir Kumar Karan, published by Bihar Bangla Academy, Patna.

৪। দ্রষ্টব্য ঃ ভাষাতত্ত্ব ও ভারতীয় আর্যভাষা — ড. ধীরেন্দ্রনাথ সাহা

বস্তুত, যতদিন পর্যন্ত না, সুহ্মক বাঙ্লাকে বাঙ্লা ভাষার অন্যতম উপভাষা রূপে গণ্য করা হয়, ততদিন পর্যন্ত এই ধরণের বিভ্রান্তি থাকা অসম্ভব হবে না। প্রকৃতপক্ষে, গ্রিয়ারসন-কথিত South-Western Bengali ওড়িয়া এবং রাঢ়ী বাঙ্লার মধ্যবর্তী বিশেষ একটি পর্যায় যার সঙ্গে সীমান্তরাঢ়ীর সম্পর্ক একেবারে শিথিলও নয়।

ড. সুকুমার সেন একদা সীমান্তরাঢ়ীকেই ঝাড়খন্ডী বিভাষা নামে অভিহিত করেছিলেন, পরে তাঁর 'ভাষার ইতিবৃত্ত' গ্রন্থের দ্বাদশ সংস্করণে ঐ ভাষাকেই 'ঝাড়খন্ডী বিভাষা'-র পরিবর্তে 'ঝাড়খন্ডী উপভাষা' নামে চিহ্নিত করেন।

প্রকৃতপক্ষে সীমান্তরাঢ়ের বিভিন্ন অঞ্চলে প্রচলিত লোকভাষার তেমন কোন নামই ছিলনা, — যদিও লোকনিরুক্তিতে তা কোথাও মানভুঁইয়া, কোথাও ধলভুঁইয়া, কোথাও বাঁক্‌ড়ি ইত্যাদি নামে চিহ্নিত হতো। কিন্তু এসব আঞ্চলিক ভাষাই একত্র ভাবে 'সীমান্তরাঢ়ী' ভাষাগুচ্ছেরই অন্তর্গত; ঝাড়খন্ডীও এই পর্যায়ভুক্ত। প্রকৃতপক্ষে, সীমান্তরাঢ়ী এবং ঝাড়খন্ডী কোন ক্রমেই দুটি পৃথক ভাষা নয়।

'সীমান্তরাঢ়ী' মুখ্যত মানভূম-কেন্দ্রিক, বিভিন্ন অঞ্চলে ধ্বনিগত কিছু কিছু পার্থক্য অবশ্যই বর্তমান; এই ধ্বনিগত পার্থক্য ঝাড়খন্ডীতেও পরিলক্ষিত হয় — যদিও তা একান্ত ভাবে গৌণ। সীমান্তরাঢ়ী এবং ঝাড়খন্ডী বাঙ্লায় মহাপ্রাণ ধ্বনির বিশেষ গুরুত্ব শ্রুতিগ্রাহ্য রূপেই বর্তমান; উভয় ক্ষেত্রেই স্বরসংগতির মাধ্যমেই শব্দের পরিবর্তন ঘটে যদিও মৌলিক রাঢ়ীর মতো এতে প্রগত স্বরসংগতি পরিলক্ষিত হয় না। উভয় ক্ষেত্রে, কোন কোন ধ্বনিকে অপিনিহিতির নিদর্শন বলে মনে হলেও আসলে তা কোনক্রমেই অপিনিহিতির নিদর্শন নয়। দুটি স্বর ধ্বনির মধ্যে যে হ্রস্ব 'ই' ধ্বনি শ্রুত হয় তা আসলে বিপর্যস্ত হ্রস্ব 'ই' ধ্বনি। যেমন বলে, করে, দেখে প্রভৃতি শব্দ উচ্চারিত হয় ব‍ইলে, ক‍ইরে বা দে‍ইখে রূপে। কোন কোন ক্ষেত্রে তা বল্‌ইয়ে, কর্‌ইয়ে, দেখ্‌ইয়ে রূপেও শ্রুত। বস্তুত ক্রিয়া-রূপ ছাড়া অন্যান্য কিছু শব্দেও এই হ্রস্ব ধ্বনির আগম ঘটে। যেমন কাল>কাইল, আজ>আইজ, টাঁড়>টাঁইড় (উচ্চারণে আয়্‌জ, কায়্‌ল, টাঁয়্‌ড়)। বলা বাহুল্য, দুই স্বরধ্বনিযুক্ত সমস্ত শব্দই যে এই ভাবে উচ্চারিত হয়, তা নয়। ভাত, মাছ, গাছ, নাচ, গান প্রভৃতি শব্দের মধ্যে এই হ্রস্বই ধ্বনির আগম লক্ষ্য করা যায় না।

সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডী উভয় ক্ষেত্রেই আদ্য ও-কার অ-কারে পরিণত, যেমন— ছো >ছ, পো >প, ছোট >ছট(অ), রোগা >রগা, ঘোড়া >ঘড়া, লোক >লক্, ভোঁতা >ভঁতা, গোপাল >গপাল ইত্যাদি।[১]

---

১। বিশদ্ আলোচনার জন্য দ্রষ্টব্য — *সীমান্ত বাঙ্লার লোকযান লোকভাষা*, ২য় সংস্করণ, ড. সুধীর কুমার করণ।

বীরভূম সীমান্তর লোকভাষায় ও-কার—উ-কার হতে পারে —যেমন লোক >লুক, ছোট >ছুট/ছুটু, পো >পু ; বাঁকুড়ার প্রত্যন্ত অঞ্চলে এবং ঝাড়গ্রাম অঞ্চলে তুই করছিস >তুই করছু/করছুস; মানভূম-ধলভূম-ঝাড়গ্রাম অঞ্চলে সে আস্ইয়েঁছিল, যায়্যেঁছিল, বীরভূম অঞ্চলে আল্ছিল, গেল্ছিল রূপেও শ্রুত হয়। এই ধরণের কিছু কিছু আঞ্চলিকতা থাকা সত্ত্বেও, মূলত তাদের অবস্থান ভূমি সীমান্তরাঢ়ীর মধ্যেই, যদিও ধ্বনিগত ভাবেও বিভিন্ন অঞ্চলের মধ্যে কিছু কিছু পার্থক্য পরিলক্ষিত হয়; বিশেষ করে মানভূম-কেন্দ্রিক সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডীর মধ্যে যে মহাপ্রাণ ধ্বনির প্রাচুর্য তা বীরভূম অঞ্চলে প্রায় অল্পপ্রাণেই পর্যবসিত।[১] তাছাড়া, স্বরসংগতিজাত বুড়ো, খুড়ো, পুজো প্রভৃতি শব্দ রাঢ়ী বাঙ্লারই অনুরূপ। যেগুলি সীমান্তরাঢ়ীতে—বুড়্হা, খুড়া এবং পূজা রূপেই কথ্য। তা ছাড়া মেদিনীপুর, বাঁকুড়া, বীরভূমের যেসব অঞ্চল ক্রমে সমতলীয় রাঢ়ীর সঙ্গে সংযুক্ত সেই সব অঞ্চলের সীমান্তরাঢ়ী 'মৌলিক রাঢ়ীর' দিকেই অগ্রসর হয়েছে।

॥ ৩ ॥

প্রকৃতপক্ষে 'সীমান্তরাঢ়ী'-ও কয়েকটি উপাঞ্চলিক ভাষাগুচ্ছের সমন্বয়ে গঠিত। ঝাড়খন্ডী বাঙ্লা তারই বিশেষ একটি রূপ। বীরভূম-বাঁকুড়া-মেদিনীপুরের কয়েকটি আঞ্চলিক লোকভাষাকে সীমান্তরাঢ়ীর অন্তর্ভুক্ত করা হলেও ঐ সমস্ত আঞ্চলিক কথ্য ভাষা মানভূম- কেন্দ্রিক সীমান্তরাঢ়ীরই একান্ত অনুরূপ নাও হতে পারে, কিন্তু শব্দ ও ধ্বনিগত রূপে সমগ্র সীমান্ত বাঙ্লায়, ঐক্যসূত্র অবশ্যই বর্তমান। সীমান্তরাঢ়ীর সঙ্গে মৌলিক রাঢ়ীর কিছু কিছু পার্থক্য থাকলেও 'সীমান্তরাঢ়ীর' সর্বাঙ্গে 'রাঢ়ীর' ছাপই উজ্জ্বল — যদিও সীমান্তরাঢ়ীর বৈশিষ্ট্য পরিলক্ষিত হয় — মহাপ্রাণ ধ্বনির ব্যবহারে, আনুনাসিক ধ্বনির প্রয়োগে এবং স্বতোনাসিক্যীভবন প্রবণতার মধ্যে। ক্রিয়ারূপের ক্ষেত্রেও 'রাঢ়ীর' চেয়ে 'সীমান্তরাঢ়ী' অনেক বেশি মানভূম কেন্দ্রিক। প্রকৃতপক্ষে ঝাড়খন্ডীর মধ্যেও তেমন বৈশিষ্ট্য পরিলক্ষিত হয়। মৌলিক রাঢ়ীর 'করেছিলাম, খেয়েছিলাম, দেখেছিলাম' প্রভৃতি ক্রিয়া সীমান্তরাঢ়ীর অঞ্চল ভেদে হয় — করিয়াঁছিলম, কর্যেঁছিলম এবং দেইখেছিলম ইত্যাদি রূপ। সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডীতে অসমাপিকা ক্রিয়ারূপের প্রয়োগে ধাতুর সঙ্গে -আই বা -আইঁ প্রত্যয় যুক্ত হয়, যেমন —করাইঁ, দেখাইঁ, বুঝাইঁ, যা করায়ঁ, দেখায়ঁ, বুঝায়ঁ রূপে শ্রুতিগ্রাহ্য। যেমন 'উয়াকে বুঝায়ঁ সুঝায়ঁ পাঠায়ঁ দেঁ কিংবা বুঝাইঁ সুঝাইঁ পাঠাইঁ দে।' আবার কোন কোন অঞ্চলে আনুনাসিকতার বিলোপও লক্ষ্য করা যায়।

---

১। মানভূম কেন্দ্রিক সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডীর জন্য দ্রষ্টব্য Manbhum Bengali ( A Linguistic Study) by Dr. Rekha Sinha.

বস্তুত, সীমান্ত বাঙ্‌লার পূর্বাঞ্চলীয় এবং পশ্চিমাঞ্চলীয় পরিসরে সীমান্তরাঢ়ী লোকভাষা কিছু কিছু পৃথক ধ্বনির পরিবাহক। বিশেষ ভাবে লক্ষ্য করা যায় পুরুলিয়া জেলার ঝালদা অঞ্চলসহ্ ঐ জেলার দক্ষিণ পশ্চিমাঞ্চলের এবং সন্নিহিত ঝাড়গ্রাম-এর অধিবাসী কুর্মী সম্প্রদায়ের লোকভাষাই যথার্থ ঝাড়খন্ডী বাঙ্‌লা যার সঙ্গে অন্যান্য অঞ্চলের সীমান্তরাঢ়ীর কিঞ্চিৎ বৈসাদৃশ্য থাকলেও, তাদের আত্মীয়তার বন্ধন অবিচ্ছিন্ন। অন্যদিকে পুরুলিয়া জেলার পূর্বাঞ্চল, বাঁকুড়া জেলার পশ্চিমাঞ্চল এবং বীরভূমের খয়রাশোল অঞ্চলের লোকভাষা কোন কোন ক্ষেত্রে ধ্বনিগত ভাবে মানভূম-কেন্দ্রিক সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডী বাঙ্‌লার সঙ্গে যৎকিঞ্চিৎ পৃথক বলে মনে হলেও মিলিতভাবে ঐ সব উপাঞ্চলিক লোকভাষাই সীমান্তরাঢ়ীর গোষ্ঠীভুক্ত।

বলা বাহুল্য, সীমান্তরাঢ়ী এবং ঝাড়খন্ডীর মধ্যে মধ্যবাংলার অনেক লক্ষণই সুপরিস্ফুট। মানভূমকেন্দ্রিক সীমান্তরাঢ়ীতে মহাপ্রাণ ধ্বনির প্রাচুর্য একটি উল্লেখযোগ্য ভাষাতাত্ত্বিক বিষয়। বুড়্‌হা/বুঢ়া, বুড়্‌হি/ বুঢ়ি, কুঢ়ার (কুঠার), কুঁঢ়ি (কুঁড়ি), গাঢ়া (গর্ত), বাঢ়া (বাড়া, ভাত বাড়া) প্রভৃতি সংখ্যাহীন শব্দ সীমান্তরাঢ়ীর বৈশিষ্ট্যকে চিহ্নিত করে। আরও উল্লেখযোগ্য বহু শব্দের মধ্যে আছে কুল্‌হি (গাঁয়ের মধ্যবর্তী পথ), চুল্‌হি (চুল্লি), কুম্‌হার, কাম্‌হার, আম্‌হার, তুম্‌হার (কুম্ভকার, কর্মকার, আমার, তোমার) প্রভৃতি হাজার শব্দ।[১] অনুসর্গরূপে '*লে*' ও '*ঠিনে*'র (থেকে) ব্যবহার বিশেষ ভাবে লক্ষণীয়, উদাহরণ — ঘরের লে, কুথার লে, কার ঠিনে, উয়ার ঠিনে (ঘর থেকে, কোত্থেকে, কার কাছে, ওর কাছে)। এ ছাড়া নামধাতুর এত অনায়াস প্রয়োগ বাঙলা ভাষার কোন উপভাষাতেই পরিলক্ষিত হয়না। উদাহরণ : রেল/এল্ গাড়ী আইল ভক্‌*ভকাইঁ ;* ভাতের হাঁড়ি ফুইটছে *টগবগাইঁ;* জাড়ে *কাঠাইঁ* গেল গা ; তেল *মাখাইঁ* দে নুনাকে, মাথা-ট বেড়ে *দুখাছে* (ব্যথা করছে), জলটা বাসাছে (গন্ধ করছে) ইত্যাদি সাধারণ ভাবে সীমান্তরাঢ়ীর ক্রিয়ারূপের সঙ্গে রাঢ়ীর তেমন কোন উল্লেখযোগ্য পার্থক্য না থাকলেও ঝাড়খন্ডীতে ধাতুর সঙ্গে '**ইলি**' প্রত্যয় যোগে ক্রিয়া নিষ্পন্ন একটি বিশিষ্ট লক্ষণ।[২] যেমন হামি/হামরা/আমি/আমরা *বল্যোছিলি, করোঁছিলি, খায়োঁছিলি* ইত্যাদি। সীমান্তরাঢ়ীর অন্যত্র ইলম্ বা ইলাম প্রত্যয়ই যুক্ত হয়।

প্রকৃতপক্ষে, মৌলিকরাঢ়ী বাঙ্‌লার প্রচলিত কথ্য বাঙ্‌লার বহু শব্দের বৈসাদৃশ্যই সীমান্তরাঢ়ী তথা ঝাড়খন্ডীকে তার নিজস্ব বৈশিষ্ট্যে চিহ্নিত করেছে।

---

১। তুলনীয় — শ্রীকৃষ্ণ কীর্তন

২। সীমান্তরাঢ়ীর '*খাড়িয়া ঠার*' এবং ডোম সম্প্রদায়ের সাংকেতিক শব্দযুক্ত কথ্য ভাষাকে আলোচনার ক্ষেত্রে এখানে কোন গুরুত্ব দেওয়া হয়নি।

॥ ৪ ॥

এই শব্দকোষের প্রণয়ন রীতি ঃ

১। এই শব্দকোষে, সেইসব শব্দই গৃহীত হয়েছে, যেগুলি সীমান্তরাঢ়ীর প্রাত্যহিক প্রয়োগের গ্রামীণ শব্দ।

২। প্রচলিত বাংলা অভিধানে গৃহীত শব্দগুলিকে এই শব্দকোষের মধ্যে মুখ্য রূপে গ্রহণ করা হয়নি।

৩। রাঢ়ী বাঙ্‌লায় যেসব তদ্ভব শব্দ কথ্য বাংলায় গৃহীত, তেমন সব শব্দই যেমন — ভাত, ডাল, মাছ, গাছ, আকাশ, মাটি, নদী, সাগর, বন-জঙ্গল, পাহাড়, কুকুর, বিড়াল, বাঘ, ভালুক, সাপ প্রভৃতি সংখ্যাহীন শব্দ দুটি ভাষাতেই এক বলে সেসব শব্দকে এই শব্দকোষে স্থান দেওয়া হয়নি। তবে উচ্চারণগত ভাবে কোন বৈশিষ্ট্য থাকলে সে দিকে দৃষ্টি রাখা হয়েছে।

৪। যতদূর সম্ভব বিবর্তনের ধারায় তাদের উৎসস্থল সন্ধান করা হয়েছে।

৫। অনেক শব্দের সাঁওতালী প্রতিরূপও দেওয়া হয়েছে।

৬। যতদূর সম্ভব শব্দগুলির ব্যবহার-বিধির নিদর্শনও দেওয়া হয়েছে।

৭। শব্দগুলির উচ্চারণ বোঝাবার জন্য Phonetic Script -এর ব্যবহার না করে তাদের প্রতিবর্ণীকরণের (transliteration) জন্য বিশেষভাবে চিহ্নিত roman script এর ব্যবহারের মধ্যে সীমাবদ্ধ রাখা হয়েছে।

৮। বিশেষ কিছু চিহ্ন ও সাংকেতিক রূপ দিয়ে কিছু শব্দের সংক্ষেপিত রূপ পরিস্ফুট কবা হয়েছে।

॥ ৫ ॥

এই শব্দকোষ প্রণয়নের ক্ষেত্রে ব্যক্তিগত ভাবে আমাকে যেমন ক্ষেত্রসমীক্ষা করতে হয়েছে, তেমনি বিভিন্ন অঞ্চল থেকে অনেকেই শব্দ-সংগ্রহের ব্যাপারে আমায় সহায়তা করেছেন। তবু, একথা বলতে পারিনা যে আমার এই কাজ সম্পূর্ণ। ভবিষ্যৎ গবেষকদের জন্য অনেক কাজই জমা থাকলো।

বস্তুত এমন একটি অভিধান প্রণয়ন করার জন্য যে দীর্ঘ সময় এবং সুস্বাস্থ্যের প্রয়োজন, তার কোনটিই আমার কাছে সুলভ ছিল না। তবুও আনন্দের কথা শব্দসমুদ্রের এক গন্ডুষ জল হয়তো তুলতে পেরেছি। এই কাজের জন্য যাঁরা নানাভাবে আমাকে সাহায্য করেছেন — তাঁদের সকলের কাছেই আমি কৃতজ্ঞ। বর্ধমান বিশ্ববিদ্যালয় থেকে ১৯৮৯ খ্রিষ্টাব্দে অবসর নেওয়ার পর ১৯৯০ খ্রিষ্টাব্দের জানুয়ারী মাসে এশিয়াটিক সোসাইটি আমাকে 'সুনীতিকুমার সিনিয়র রিসার্চ ফেলো' রূপে মনোনীত করে এই কাজ করার সুযোগ কবে

দেন। এর জন্য আমি সোসাইটির কাছে আমার কৃতজ্ঞতা প্রকাশ করছি। কিন্তু এই কাজ করার সময়েই আমি ১৯৯৪-সালের অক্টোবরে অসুস্থ হয়ে পড়ার ফলে কাজে ব্যাঘাত সৃষ্টি হ'লেও শেষ পর্যন্ত এই অভিধান প্রণয়ন করতে পেরে বাংলা ভাষা ও সংস্কৃতি সম্পর্কে জিজ্ঞাসু ও গবেষকদেব পথ কিছুটা প্রশস্ত করতে পেরেছি বলে আমার ধাবণা। এর জন্য সীমান্ত বাঙ্লার সংস্কৃতি-অনুরাগী অনেকেই যেভাবে আমাকে তাঁদের নিজস্ব সংগ্রহ থেকে নিঃশেষে সব কিছু দিয়ে উক্ত অঞ্চলের প্রতি তাঁদের গভীর ভালবাসার পরিচয় দিয়েছেন, তারজন্য শুধু আমি কেন, সমগ্র সীমান্ত বাঙ্লা তথা বাঙ্লা ভাষা ও সাহিত্যের গবেষণাক্ষেত্রের সমস্ত মানুষই তাঁদেব কাছে কৃতজ্ঞ থাকবেন। এ বিষয়ে যাঁরা আমাকে নিজস্ব সংগ্রহের খাতাপত্র দিয়ে আমার কাজের সহযোগিতা করেছেন তার মধ্যে আছেন আমার শ্রদ্ধাভাজন, অগ্রজপ্রতিম সাহিত্যিক ও লোকসংস্কৃতির গবেষক অশীতিপর শ্রীযুক্ত রামশঙ্কর চৌধুরী, বাঁকুড়ার তিলুড়ি গ্রামের মানুষ হলেও কর্মসূত্রে যিনি আসানসোলের অধিবাসী। এছাড়া সীমান্তরাঢ়ী ভাষা সম্পর্কে নানা তথ্য দিয়েছেন ঐ জেলারই প্রত্যন্ত সীমান্তভূমির সন্তান, বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বাংলাসাহিত্য বিভাগের অধ্যাপক ডঃ মিহির চৌধুরী কামিল্যা এবং সাহিত্যিক শ্রী শিবরাম পন্ডা এম.এ। এছাড়াও যিনি নিঃশেষে তাঁর সমস্ত শব্দ সংগ্রহ দিয়ে আমার শ্রমের লাঘব করেছেন, তিনি আমার প্রাক্তন ছাত্র শ্রী রবীন্দ্রনাথ মুখোপাধ্যায় এম.এ; শ্রী বাস্তা সোরেন, বহু সাঁওতালী শব্দের যোগান দিয়ে আমার কাজের পথকে সুগম করেছেন। যাঁরা আমার ক্ষেত্রসমীক্ষার সময সহযোগীরূপে আমাকে সঙ্গ দান করেছেন এবং যাঁরা সীমান্ত বাঙ্লার বিভিন্ন অঞ্চল থেকে শব্দ সংগ্রহ করে আমাকে সাহায্য করেছেন, তাঁদের মধ্যে বীরভূমের শ্রী অর্ণব মজুমদার, ডঃ অনিমেষ চট্টোপাধ্যায়, ডঃ জগদীশ রায়, বাঁকুড়ার শ্রী মন্টু দাস, পুরুলিয়ার লোকসংগীত শিল্পী শ্রী কুচিল মুখার্জী, বিশিষ্ট কবি ডিসেরগড নিবাসী শ্রী নন্দদুলাল আচার্য এবং আরও বহুজনের কাছে আমি অবশ্যই কৃতজ্ঞ।

যে সব গ্রন্থাদি থেকে আমি সাহায্য নিয়েছি—তার মধ্যে উল্লেখযোগ্য 'মানভূমি শব্দকোষ' (কেবলমাত্র অ ও আ পর্যন্ত—সম্পাদক 'ছত্রাক'সম্পাদক অধ্যাপক সুবোধ বসুরায়); 'মানভূমি ভাষা ও শব্দকোষ'-র লেখিকা ডঃ রেখা সিংহ, ডঃ বঙ্কিম মাহাতোর 'ঝাড়খন্ডের লোকসংস্কৃতি', ডঃ বিনয় মাহাতোর 'ঝাড়খন্ডের সংস্কৃতি', ডঃ ধীরেন্দ্র নাথ সাহার 'ভাষাতত্ত্ব ও ভারতীয় আর্যভাষা', 'ঝাড়খন্ডী ভাষা ও সাহিত্য', শ্রী রাধাগোবিন্দ মাহাতোর 'কুর্মালী ভাষা ও সাহিত্য'— ইত্যাদি। এঁদের সকলের কাছেই আমি কৃতজ্ঞ। এই প্রসঙ্গে ডঃ পবিত্র সরকার ও ডঃ পশুপতি প্রসাদ মাহাতোর সহযোগিতা কৃতজ্ঞ চিত্তে স্মরণ করি।

বস্তুত বিভিন্ন জনগোষ্ঠী সমন্বিত সীমান্ত বাঙ্লার মত এক বিস্তীর্ণ অঞ্চলের গ্রামীণ শব্দকোষ নির্মাণ অবশ্যই অতি দুরূহ কর্ম। এই শব্দকোষ যে একটি পূর্ণাঙ্গ শব্দকোষ নয়,

তা আমি বিশ্বাস করি এবং এও বিশ্বাস করি, যে অদূর ভবিষ্যতে কোন উৎসাহী গবেষক বা গবেষকদল এই কাজকে সম্পূর্ণতা দান করবেন।

এমন একটি কাজের পথকে উন্মুক্ত করার কাজে আমায় সুযোগ করে দেবার জন্য এশিয়াটিক সোসাইটির কাছে আমার কৃতজ্ঞতার শেষ নেই।

আমি এই কারণে আনন্দিত যে সীমান্ত বাঙ্‌লা সম্পর্কিত আমার গবেষণার শেষাংশে আমি পৌঁছুতে পেরেছি এবং বহু গবেষকের জিজ্ঞাসার যৎকিঞ্চিৎ সহায়তা করতে পেরেছি বলে আমার ধারণা। ভবিষ্যতে যদি কোন সমানধর্মা এই কাজকে সুসম্পন্ন করেন — তা হলে সে আনন্দ আমার।

আমার আকস্মিক অসুস্থতাকে অগ্রাহ্য করেও অবশেষে এই ধরণের দুরূহ কাজ সম্পন্ন করতে পেরেছি বলে অবশ্যই আনন্দিত। এর জন্য শ্রীমতী মীরা করণ ও শ্রীমতী স্বাধীনা করণের সহযোগিতাও বিশেষভাবে উল্লেখযোগ্য ; এঁরা আমার আশীর্বাদভাজন। আমার পান্ডুলিপিকে মুদ্রণ কার্যে রূপায়িত করার জন্য নানা ভাবে পান্ডুলিপি প্রণয়নে সাহায্য করে এঁরা শুধু যে আমার শ্রম লাঘব করেছেন তা নয় — নানা ভাবে আমাকে কর্মরত করার সুযোগ করে দিয়েছেন। পান্ডুলিপি নির্মাণের ক্ষেত্রে আমার প্রীতিভাজন ডঃ সাধন ভট্টাচার্য, ডঃ জগদীশ রায় এবং অনুজপ্রতিম ডঃ প্রণব মিত্র যে ভাবে আমার শ্রমলাঘব করেছেন, তার জন্য এঁদের আমি শুভাশিস জানাই। যিনি আমার অসুস্থতার সময় নানাভাবে এশিয়াটিক সোসাইটির সংগে সংযোগ রেখে আমার দৈনন্দিন কাজে সহায়তা করেছেন — তিনি আমার অনুজ তুল্য ডঃ প্রভাত সরকার। এদের সকলের কাছে আমি কৃতজ্ঞ।

এই শব্দকোষের প্রকাশকে ত্বরান্বিত করার জন্য এশিয়াটিক সোসাইটির প্রকাশনা বিভাগের কর্মীরা যে উদ্যম দেখিয়েছেন, এঁরা আমার প্রীতিভাজন হলেও এঁদের কাছেও আমি কৃতজ্ঞতা পাশে আবদ্ধ।

বলা বাহুল্য, এই ধরণের একটি শব্দকোষ প্রকাশ করে এশিয়াটিক সোসাইটি নিঃসন্দেহে বাঙ্‌লা ভাষা ও সাহিত্যের গবেষণার ক্ষেত্রটিকে প্রশস্ত করলেন; এর জন্য আমার প্রচেষ্টা যদি সার্থকতা লাভ করে, তা হলে তাই হবে আমার পরম প্রাপ্তি।

৩ডি উত্তরা
১৩ ব্রড্ স্ট্রীট
কলিকাতা - ৭০০ ০১৯
১৫ই আগষ্ট দু'হাজার দুই খ্রিষ্টাব্দ

**সুধীর কুমার করণ**

---

এই শব্দকোষের প্রকাশ কালের আগেই 'পশ্চিম সীমান্ত বাঙ্‌লা' সহ বিহার রাজ্যের ১৮টি জেলা নিয়ে খ্রিষ্টীয় দু'হাজার সালের নভেম্বর মাসে 'ঝাড়খন্ড' নামে নূতন একটি রাজ্য প্রতিষ্ঠিত হয়েছে।

# Transliteration

অ — a
আ — ä
ই — i
ঈ — ī
উ — u
ঊ — ū
ঋ — ṛ
এ — e
ঐ — ǎi
ও — o
ঔ — ǎu
ক — k
খ — kh
গ — g
ঘ — gh
ঙ — ṅ
চ — c
ছ — ch
জ — j
ঝ — jh
ঞ — ñ
ট — ṭ
ঠ — ṭh
ড — ḍ
ঢ — ḍh
ণ — ṇ
ত — t
থ — th
দ — d
ধ — dh
ন — n
প — p
ফ — ph
ব — b
ভ — bh
ম — m
য — j
র — r
ল — l
শ — ś
ষ — ṣ
স — s
হ — h
ড় — ṛ
ঢ় — ṛh
য় — ĕ
ং — ṃ
ঃ — ḥ
ঁ — ~
ক্ষ — kṣ
জ্ঞ — jñ
্য (য-ফলা) — æ অ্যা
অ(লুপ্ত) — a̸

# ABBREVIATION

| | |
|---|---|
| > | means 'leads to', 'becomes', 'is changed to' etc. |
| < | means 'comes from' |
| ? | means 'doubt' |
| ✓ | means 'root' |
| = | means 'is equal to' |

| | | |
|---|---|---|
| সং | — | সংস্কৃত |
| প্রা | — | প্রাকৃত |
| পা | — | পালি |
| সাঁ | — | সাঁওতালী |
| ও | — | ওড়িয়া |
| হি | — | হিন্দী |
| ফা | — | ফারসী |
| আর | — | আরবী |
| তা | — | তামিল |
| গুজ | — | গুজরাটি |
| মঃ বা | — | মধ্য বাঙ্লা |
| দঃ পঃ বাং | — | দক্ষিণ-পশ্চিমী বাঙ্লা |
| শ্রীকৃকী | — | শ্রীকৃষ্ণকীর্তন |
| বীর | — | বীরভূম |
| বাঁক | — | বাঁকুড়া |
| পুর | — | পুরুলিয়া |
| ধল | — | ধলভূম |
| ঝাড় | — | ঝাড়গ্রাম |
| মান | — | মানভূম |

# অ - a

| | | |
|---|---|---|
| অ | a-১ সম্বোধন বাচক— অ বাবু শুইনে যা/ শুন্‌-ইয়ে যা; অ-টে, অ-রে; অ-টে কুথাকে যেছিস? <সং অয়ে তুল: সাঁ-অতে।<br>২ নঙ্‌-অর্থক অব্যয়—শব্দের আদিতে ব'সে অভাব, বিরোধ প্রভৃতি বোঝায় —অনামুয়া, অকাট, অসাজলন্ত<br>৩ স্বার্থিক:- অমন্দ, অকুমারী, (মন্দ, কুমারী অর্থে) —নিষেধার্থক নয়, স্বার্থিক প্রয়োগ।<br>উ ত ভাল কথাই বল্যেছে, অমন্দ কিছু বলে নাই। | ধল-মান-বীর-বাঁক |
| অইন্‌চা/ অন্‌চা | aincā/ancā— বি.—দরজার ভূমিসংলগ্ন চৌকাঠ; প্রান্ত; স্থান;—অইন্‌চার উপ্‌রে নাই বস্‌বি। | মান-বীর |
| অইয়া | aẽā—স্বার্থিক প্রত্যয় বিশেষ; গাহইয়া; নাচইয়া, বলইয়া (গা+অইয়া, নাচ্‌+অইয়া, বল্‌+অইয়া )= গাইয়ে, নাচিয়ে,বলিয়ে-গাহইয়া গীত গাহিবেক, নাচইয়া নাইচ্‌বেক। | ধল-মান-ঝাড় |
| অইল | aila—বিণ,-অকারণ <*সং অলীক, প্রা-অলি-অং>*অলি-অ *অইল; -উয়ারা অইল ল্যায় লাগিন্‌ছে (ওরা অকারণে ঝগড়া করছে)। | বীর |
| অইশা | aiśā- বি, এক প্রকার গ্রাম্যখেলায় 'উনিশ' বোঝাবার জন্য ব্যবহৃত শব্দবিশেষ, – উনবিংশ >উনইশ>উনইশা (উন)-অইশা। | ধল-ঝাড় |
| অঁক্‌/ অক্‌ | āk/ak- অব্য, বমি করার শব্দ; দাঁত মাজার পর গলা পরিষ্কার করার শব্দ; - ওয়াক্‌ - অনুকার বাচক। | ধল-মান-বাঁক-বীর |
| অঁগা | āgā-বি. বীজ, আকুর <সং - অঙ্গ; তুল-হি-অংগা (জামা,যা অঙ্গকে আচ্ছাদিত করে) অঁগা গুনে পঁগা-(যেমন বীজ তেমন গাছ)। | মান |
| অঁগাঢেবি | āgāḍheri-বি,- আলস্য, কুঁড়েমি - উয়ার সভ্‌ কাজে অঁগাঢেরি। | মান |

| | | |
|---|---|---|
| অঁচড়া | ācrā ক্রি- আঁচড়ানো (আ চির্ (বিদারণ অর্থে)<br>তুল-হি-চির্ না (আঁচড়ানো);<br>মাথা অঁচড়া; - অঁচড়ে লে (= আঁচড়ে নাও)। | মান-ধল |
| অঁচাল | ācāl— বি, আঁচল, বস্ত্রের প্রান্তভাগ,<সং অঞ্চল<br>অঁচাল-ট পাত্, মুড়হি দিব; — উয়াদের টুসু ভিন্<br>দুয়াবে অঁচাল পাত্‌ইয়ে লেয় মুড়হি। সাঁ- গছা | ঝাড়-ধল |
| অঁছা | ãchā— বিণ, - তুচ্ছ, অকর্মণ্য; - তুল- হি ওঁছা<br>লক্‌টা মস্ত অঁছা বটে, কন্‌হ কামের লয় | ধল-মান-<br>ঝাড়-বাঁক |
| অঁজ্‌রা | ãjrā-বিণ ময়লা, আবর্জনা; সাঁ- অঁজ্‌রা / অজ্‌রা<br>অঁজ্‌রা জাইগায় বস্‌বি নাই।ঘর-দুয়ার অঁজ্‌রা হয়্যেঁ আছে।<br>বি/ ঘরের লে অঁজরা গিলা বাহরহিঁ দে | ঝাড় ধল |
| অঁটা | ãṭā-বি.- কোমর;- তুল -ও- অন্‌টা —; - অঁটা জলে<br>দাঁড়াই করি মাছ ধইচ্ছে(কোমব জলে দাঁড়িয়ে মাছ ধরছে)<br>লদী-এ এক অঁটা জল। | ঝাড়-ধল |
| অঁটাদৌড়ি/<br>অঁটাদড়ি | ãṭādauṛi/ãṭādaṛi বি—, ঘুন্‌সি, কোমরে বাঁধার জন্য<br>রঙীন সুতা;— বিটার জনম্ দিনে কি আর দিব,— কিন্‌ইয়ে<br>দিব অঁটাদৌড়ি/অঁটাদড়ি। | ধল-ঝাড |
| অঁঠ | ãṭh বি- গোরুর গাড়িকে দাঁড় করানোর জন্য বাঁশের<br>ঠেক্‌নো বিশেষ। | মান |
| অঁঠলা | ãṭhlā- বি- উনুনের ঝিক,— অঁঠ্‌লার উপ্‌রে হাঁড়ি বসাইঁ<br>দে। | মান |
| অঁড় | ãṛa-বিণ-বোকা,—শিশুর মত বুদ্ধি যার,< সং অন্তুক ,<br>তু- প্রা-অন্ড-ও (মাছ) উ একদম্ অঁড়(অ)বঠে, বুধিশুধি<br>কুছুই নাই। | ধল-মান-ঝাড় |
| অঁড-কঁকঁ | ãṛa kãkā-বিণ -বোকা, নির্বোধ,- যে স্পষ্টভাবে কথা<br>বলতেপারে না(অন্ড + কঁকঁ =বোবা)<br>উয়ার লেকান্ অঁড়-কঁক দেখি নাই।<br>তুল-অঁড়-বকা (বোকা)। সাঁ- অঁড়্ | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| অঁড়কা | ārkā-১ বিণ- দুর্বল, রুগ্ণ-; ২ বি- শিশু <সং অম্ভক; উটা কাদের অঁড়কা বঠে? ৩ বি-পরবর্তী সন্তান হওয়ার সূচনায় পূর্ববর্তী শিশুর অসুখ ; – অঁড়কা লাগা –; সাঁ – অঁড়গা | ধল-মান |
| অঁড়চ্চ | āracca-বিণ — বোকা; — কুথাকার অঁড়চ্চ বঠে রে ? | ধল- মান |
| অঁদ | ād-বি, —জোয়ালের সঙ্গে গোরুকে আবদ্ধ করার দড়ি; গলরজ্জু; < সং আন্দু | মান |
| অঁদগচ | ādagaca-বিণ,— নিরীহ, বোকা-হাবা;- | ধল-মান |
| অঁধন | ādhan-বি— ভাত <সং রন্ধন > রঁধন >অঁধন; অঁধন লিয়ে বইসে আছি , তভু তুমার দেখা নাই। | মান |
| অঁয় | āĕ-অব্য —১ বিস্ময় সূচক শব্দ, — আরে ! এ্যা! অঁয় বাবু যি, কখন আইল্যে ? ২. মহিষ শাবকের ডাক, — অঁয় অঁয় - | বীর-মান |
| অঁহাঁ | ahā–অব্য ১ অনুকার শব্দ,– শিশুর কান্না, ওঁয়াঁ-ওঁয়াঁ; ২ শিশু, খুব ছোট দুগ্ধপোষ্য শিশু;— তুঁহি কি অঁহাঁ বটিস যে ঘর লে বাহিরাবি নাই ? | মান |
| অক্চা | akcā— ক্রি, -ছেঁকে নেওয়া,ভাত রাঁধার আগে চালকে ধোওয়া-পাখলা করা ;- চাইল গিলা অকচাঁই লে। | মান |
| অক্ত | akta– বি,- রক্ত <সং রক্ত;-কেমন অক্ত বেরিন্ছে দ্যাখ! | বীর |
| অকৎ | akat —১ বি, — সময়, <ফা উওক্ত্; - সাঁ- ওকৎ তর আর অকৎ হছে নাই ( তোর আর সময় হচ্ছে না)। ২ নামধাতু:-যাবার জন্য বা কিছু করার জন্য ব্যাকুলতা প্রকাশ; উ বেলা পরব লাইগব্যেক, - ত- অখ্নেই অক্তাইঁ গেলি ! | মান |
| অক্বকাঁই | akbakāi- ক্রি-বিণ, হন্হন্ করে, হন্তদন্ত হয়ে- অমন অক্বকাইঁ কুথা যাছিস, ব! সাঁ- অক্বকাও / অক্বক ; | মান-ধল |
| অকড়বকড় | akarbakar— বিণ, আজেবাজে, অনর্থক;- কি সব অকড়বকড় বলছিস? | মান-ধল |

| | | |
|---|---|---|
| অকরবকর | দ্র: অকড়বকড়; তুল- অগড়ম বগড়ম | মান-ধল |
| অকাই | akāi বি, - বমি করার শব্দ — অক্ - অক্ ( + আই)<br>ছিলা-টার দমে অকাই হছে। | মান- ধল |
| অকাচুরি | akācuri বি,- আদিখ্যেতা; ঢং-(অ-কাচুরি=অপরিষ্কৃত)<br>তুর কত অকাচুরি দেখ্লম — ! আর দেখাস্ না। | বীব |
| অকাট | akāṭ ১ বিণ,যথার্থ, যা খন্ডন করা যায় না,<br>< সং অকাট্য — অকাট কথা কাট্‌তে লারি।<br>২ ঘন; যা কাটা হয়নি; - অকাট বন — সাঁ- অকাট | বীর-মান-ধল |
| অকাঠ | akāṭh বি, — জ্বালানির উপযোগী নয়, — এমন কাঠ;<br>সাঁ -অকাঠ ; নঙর্থক — অ + কাষ্ঠ; | মান-ধল |
| অকান | akān বিণ, ১ ভয়ংকর শব্দ; কান ফাটানো শব্দ;<br>বারুদ গাদ্‌ইয়ে পাহাড় ফাটাইঁছে — কি অকান শবদ্ হছে<br>যেম্‌নে কান ফাটি যাবেক।<br>২ ক্রি বিণ - অগ্রাহ্য করা, কানে না তোলা; উয়াকে অত<br>করইয়ে ডাক্‌লি, শুইন্‌ল নাই, —অকান কর‍্যে চল্‌ইয়ে<br>গেল। | মান- ধল |
| অ-কাঁড়িয়া | ākā̃ṛiā বিণ,- উদ্ভট, কাণ্ডজ্ঞানহীন,যে কথার কোন অর্থ<br>হয় না; <সং অ + কাণ্ড (+ ইয়া); এমন অকাঁড়িয়া কথা<br>শুইন্‌লে লকে হাইসবেক নাই ! | ধল-ঝাড় |
| অ-কুমারী | a-kumārī বি, কুমারী, অবিবাহিতা মেয়ে; <স্বার্থিক<br>অ + কুমারী;-হামদের টুসু অ-কুমারী, বিহা দিব ঘাটশিলা | মান |
| অ-কুলিয়ান | a-kuliān বিণ, কম,-অ-কুলান; — অ + কুলন;<br>সাঁ-অ-কুলিয়ান-কন্‌হ্ কিছুর অ-কুলিয়ান হব্যেক নাই | মান-ধল |
| অক্ষ্যাম | akṣyām বিণ, অপারগ, অক্ষম, দুর্বল,<সং অক্ষম;<br>আমি আইজ্ঞে অক্ষ্যাম বটি, চাঁদা দিতে লারব। | বীর |
| অখড়/<br>অখ্‌হড় | akhaṛ বিণ, — দুর্গম, অ-স্থান- (দ্র: অখাড়);-<br>উ দিকে লক্‌জনের বসতি নাই, - অখড় জাইগা বটে। | মান- ধল |
| অখন | akhan ক্রি-বিণ, — পবে, অন্যসময়, বিকাল বেলা;<br><সং এক্ষণ > অক্ষণ > অখন; — | মান-ধল |

| | | |
|---|---|---|
| | বিহান বেলায় যাইতে লাইরব;— | |
| | অখন-কে যাব। | |
| | এখন হব্যেক নাই, - অখনকে হব্যেক। | |
| অখ্নি | akhni - ১বি, —ধান ঝাড়াব সময় ধান থেকে খড় কুটো সরানোর আঁকশি বিশেষ; দ্র: উখুইন (<উৎক্ষেপণী)<br>২ ক্রি বিণ — এক্ষুনি, এখনই: — তুই চল্ইয়ে যা, আমি অখ্নি যাছি < সং এক্ষণ (+ই)। | মান |
| অখ্নু | akhnu-ক্রি বিণ, ––এখন + ই এখনই < সং এক্ষণ > এখন >অখন >অখ্নু ; আমি অখ্নু যাব। | ঝাড়-ধল |
| অখাউকা | akhāukā বিণ – যে খায়না - ( ব্যঙ্গার্থক) – নঙর্থক – অ+খাদক; কী আমার অ-খাউকা-রে; পাইলে ত দমতক খাবি! | ধল |
| অ-খাওয়া | a-khāŏā বিণ—খাওয়া হয়নি এমন—;কিছু খায়োঁ যা, - অ-খাওয়া হয়ে যাবি ? সাঁ-অ-খাওয়া | ধল |
| অখাটা | akhāṭā বিণ, — চাষহীন, - চাষের যোগ্য নয় এমন; < সং অকৃষ্ট/অকট (ভূমি), পা— অকট্ঠ; — উ অ-খাটা জমি বটে, চাষ হবেক নাই। | বীর-মান |
| অখাড় | akhāṛ/akhāṛh বিণ অস্থান, দুর্গম—;<br>এমুন অখাড় জাইগা আর দেখি নাই;<br>তুই কন্হ দিন অখাড়ে মরবি।<br>অখাড বন — দুর্গম বন। | ধল-ঝাড় |
| অখেয়াল | akhĕāl বিণ, অমনোযোগ সাঁ অখেয়াল<br>কাজ-ট অ-খেয়ালে হয়োঁ গেল, বুইঝতে পারি নাই | বীর-মান |
| অখেয়াস | akheās বি, অমনোযোগ,-দৃষ্টি না দেওয়া; সাঁ অখেয়াস | বীর-ধল-মান |
| অ-খৈরা | a-khairā বিণ, —খয়ের ছাড়া, -< সং অ-খদির (>খইর + আ) সাঁ - অ-খৈরা<br>পান-ট অঁখৈরা হ'বেক, শুধাই চুন-সুপারি।<br>সাঁ- বিন্ খয়ের আনা:ক্ | বীর-ধল-মান-বাঁক |
| অগড়ম বগড়ম | agṛam bagṛam অব্য-(শব্দদ্বৈত)— আজে-বাজে, | বীর-ধল-মান- |

| | | |
|---|---|---|
| | দুর্বোধ্য,তুল-<সং অকডম(=একপ্রকার তান্ত্রিক রেখাচিত্র — যা সাধারণের কাছে দুর্বোধ্য) -অগড়ম বগড়ম কি সব বইলছে, বুঝতে লারবি। হি- অগড় -বগড় | ঝাড়-বাঁক |
| অগষ্টি | agaṣṭi বি — মাসের প্রথম দিন — দ্র: অগস্তি | ধল-ঝাড়-বীর |
| অগস্তি | agasti বি ১ ভাদ্র মাসের প্রথম দিন — যে দিন যাত্রা নিষিদ্ধ; যে কোন মাসের প্রথম দিন; <সং অগস্তি ২ পদবী বিশেষ | ধল-ঝাড় |
| অগুয়া | aguā বি,— বিয়ের ঘটক;মধ্যস্থ<সং অগ্র (অগ্‌গ>অগ + উয়া) উ বিহাঘরের অগুয়া বঠে। | মান |
| অঘরি | a-ghari বি.—১ যাযাবর সম্প্রদায় বিশেষ,—যাদের ঘর নেই— যারা খাদ্যাখাদ্য বিচার করে না, অপরিচ্ছন্ন থাকে; —সুযোগ পেলে গৃহস্থ বাড়িতে চুরি করে; পেশা — বাজি দেখানো, বাঁদর নাচানো ইত্যাদি। হুই বড় গাছের তলায় অঘরি গিলা ডেরা করেছে। ২ অঘোরপন্থী সন্ন্যাসী; — উ অঘরি সাধু বটে। | ধল-মান |
| অঘরিয়া | a-ghariā দ্র: অঘরি সাঁ- অঘরিয়া | ধল- মান |
| অঘা | aghā বিণ, — খুব বোকা, - নির্বোধ; সাঁ- অঘা; তুল- বৈ - অঘ; উ অঘার কথা নাই বলবি; উ দমে অঘা বটে। | ধল-মান-বাঁক-বীর-ঝাড় |
| অঘামার্কা | aghāmārkā বিণ,— বোকা, নির্বোধ, অকর্মণ্য, <সং অঘ (+ মার্কা) তুল - ষণ্ডামার্কা; — উ অঘামার্কাকে দিয়ে কুনু কাজ হবার লয়। | বীর |
| অঘামারা | aghāmārā বিণ, বোকা, খারাপ, — তুল: অঘামার্কা; | বীর-ধল-মান |
| অঘোর | aghor বিণ: অচেতন, আচ্ছন্ন <স্বার্থিক অ + ঘোর) উয়ার এখুন অঘোর নিঁদ, ডাকলে উঠবেক্ নাই; ছা-টা জ্বরে অঘোব হয়্যে পড়্যে আছে | বাঁক-ধল-ঝাড় |
| অচ্‌কা | ackā ক্রি বিণ, - হঠাৎ, আচমকা; <প্রা - অচক্ক; অচ্‌কা উয়াকে দেখি করি ঘাব্‌ড়ি গেলি, উ অচ্‌কা আস্‌ইয়ে পইড়ল। (তুঃ হিন্দী- আচানক) | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| অচক্কা | acakkā ক্রি.বিণ —দ্র: অচ্‌কা | |
| অচঞ্চল | acañcal বিণ. – চঞ্চল, ছটফটে, স্বার্থিক অ+সং চঞ্চল; বাপ্‌রে বাপ্ এমুন অচঞ্চল ছেল্‌ইয়া দেখি নাই গিয়ানে (জ্ঞানে)। তুমাকে এখুন অচঞ্চল দিখাছে কেনে ? | বীর-ধল-মান |
| অচম্বিত | acambit বিণ - হঠাৎ, আকস্মিক; অপ্রত্যাশিত। সাঁ- অচম্বিত্ | ধল-মান-ঝাড় |
| অ-চাঁছা | a-cā̃chā বিণ, ১ বাজে, অর্থহীন; —<অ +প্রা-চচ্ছ; সাঁ - অচাঁছা অচাঁছা কথা। ২ চেঁছে পরিষ্কৃত হয়নি এমন — অচাঁছা বাঁশ | ধল-মান-ঝাড় |
| অচেঠা | aceṭhā দ্র: অচেষ্ট। | |
| অচেৎ | acet বিণ অচেতন - <সং অচিত্তক; | বীর-ধল-মান |
| অচেষ্ট | acesṭa বিণ - অচেৎ, চেতনাহীন, < সং অচেষ্ট জ্বরে অচেষ্ট হয়্যেঁ পড়্যে আছে। | বীর |
| অছ্‌লা | achlā বি— ছল,ছুতা —অছিলা < আ- উঅসিল্‌হ্ ; কন্‌হ একটা অছ্‌লা খুঁজি বল্‌ছে। সাঁ -লছ্‌না, ভান, | মান-ধল |
| আচ্ছিতা | acchitā বিণ,- মেয়েলী তিরস্কার বিশেষ; < সং অরক্ষিত +(আ);––তুল-দ: প: বাঙ্‌লা অরখিতা অথবা অ + রক্ষিত + আ >রক্ষিতা > অচ্ছিতা দিনে রাইতে কাম নাই, অচ্ছিতার মরণ নাই। | ধল -ঝাড় |
| অছুইৎ | a-chuit বি - অচ্ছুৎ, অস্পৃশ্য সাঁ- অছুইৎ | ধল |
| অ-জ | a-ja বি, শব্দ, — < ফা অওয়াজ; বমা ( বোমা) মাইরছে হে, কেমুন অ-জ হছে শুন্ কেনে! | বীর |
| অজ্‌গর্ | ajgar বিণ –অপদার্থ –তুল্য-জরদ্‌গব; <সং অজ + গর উ এক-অজ্‌গরা, — কুনু কামের লয়। | বীর |
| অজ্গৈবি | ajgaibi বিণ, উদ্ভট, আজগুবি, (তুল- আ- আজনবি) অমুন অজ্গৈবি কথা বলিস্ নাই | মান-ধল |
| অজর | ajar বি, — ওজর, আপত্তি; < ফা ওজর। — | বীর-মান-ধল |
| অজরবজর | ajarbajar বিণ, — আজে বাজে,— অনর্থক, অমন অজরবজর বকিস না ত ! | মান-ধল |
| অজ্লৈৎ | ajlait বি, — বাহাদুরি, কর্মদক্ষতা ; তুল-(অনেক) সাঁ অজ্‌লোৎ | মান |

| | | |
|---|---|---|
| | উয়ার অর্জৈৎ আছে, বলতেই হবেক। | |
| | ছক্‌রার অর্জৈৎ দ্যাখ! | |
| | ধর্‌ইয়ে আইন্‌তে বল্‌ইয়েছি ত বাঁধ্‌ইয়ে আইন্‌ল। | |
| অজচ্ছল | ajacchal বিণ, — প্রচুর, যথেষ্ট, <সং অজস্র; | মান-বীর-ধল |
| | ই-বারে আম হয়্যেঁছে অজচ্ছল | |
| অজ্জ | ajja বিণ, — বোকা, <সং অজ ( ছাগল); | মান |
| | উ একটা অজ্জ বটে কুছুই বুইঝবেক নাই | |
| অজ্জবকা | ajjabakā বিণ, -খুব বোকা; < সং অজ + বক্কব | মান |
| | (বোকাপাঁঠা); লক্‌টা অজ্জবকা। | |
| অজাতিয়া | ajātiā বিণ,— জাতিচ্যুত, যে স্বজাতের নয়; | ধল-ঝাড় |
| | অ-জাতি + ইয়া; সাঁ- অজাতিয়া | |
| অজান | ajān বিণ—অজ্ঞাত, যার নামধাম জানা যায় না;- | |
| | অজান গাছ, সাঁ- অজান - | |
| অজ্জা | ajjā ক্রি, অর্জন করা, লাভ করা, উৎপাদন করা; | মান |
| | <সং✓অর্জ; সাঁ- আরজা-ও | |
| | যেম্‌নে অজ্জাবি, তেমনে খাবি। | |
| অজ্জুন | ajjun বি ১ একপ্রকার গাছ, অর্জুন গাছ <সং অর্জুন | ধল-ঝাড়- |
| | ২ নাম বিশেষ, — অজ্জুনা — | মান-বাঁক |
| অঝড় | ajhaṛ বি —, একগুঁয়ে, যে গোঁ ধরে থাকে; | ধল-মান |
| | ছেল্যাটা দমে অঝড় বঠে, গঁ ধইল্ল ত ছাইড়্‌বেক নাই। | |
| অঝড়চাপা | ajhaṛcāpā বিণ, বোকা, মোটাবুদ্ধি — | বাঁক |
| | এমন অঝড়চাপা লক্ আর দেখি নাই। | |
| অঝা | ajhā বি ১ ওঝা, গুণী, গুণিন,যে মন্ত্রতন্ত্র তুক্‌তাক জানে | মান-ধল-ঝাড়- |
| | <সং উপাধ্যায় > উবরুঝাঅ; সাঁ - অঝা | বাঁক |
| | ২ পদবী বিশেষ; অঝা পাড়ায় যায়্যেঁ রাম অঝাকে ডাকি লি | |
| | আয়। | |
| অঝালি | ajhāli বি.–ওঝাগিরি. ওঝার বিদ্যা বা গুণ; | ধল-মান |
| | –ওঝা + আলি; | |
| | অঝালি শিখবি ত যা কেনে অঝার ঘর। | |
| অঝইর | ajhair বিণ, অঝোর —(অ+ঝর্)। | মান |
| | ছেল্যাটা অঝইর কাঁদছে। | |

| | | |
|---|---|---|
| অঝজ্‌ঝর | ajhajjhar বিণ, প্রচুর, -—লাগাতার -(অ+ঝর্‌ +ঝর্‌) অতিঝরণ ; অঝজ্‌ঝর বিষ্টি হছে ত হছেই। (তুঃ-অযচ্ছলঃ পঃ বঃ) | মান-ধল |
| অঝুড়া | ajhurā বিণ, যাব ডালপালা কেটে বা ছেঁটে ফেলা হয়নি; গোটা-; — অঝুড়া বাঁশ — সাঁ- অঝুড়া | ধল-মান |
| অটক | aṭak বি, আটক, <প্রা- অটক্ক; র‍্যালগাড়ি অটক হইল পুরুল্‌ইয়ার ইস্টিশনে | মান |
| অটয়া | aṭaĕā বি, — নিরুদ্দেশ, – তুল দ: প: বাঙ্‌লা – অটুয়া (টুয়া=চিহ্ন, খোঁজ);— উয়াব আর কন্‌অটুআ পালি নাই, ঢের দিন লে অটয়া হয়োঁ গেল্‌ছে। | মান-ধল |
| অটা | aṭā বি, —মাচা, কাঠ ও পাটা দিয়ে তৈরি ঘর;— তুল-সাঁ- অড়া | মান |
| অটান | aṭān বি,–অভাব; স্বার্থিক অ+টান, জলের অটান চইল্‌ছে। ঘরে চায়্‌ল-এর অটান। | মান |
| অটার | aṭār বি,— সরু দড়ি বিশেষ, – যা দিয়ে বস্তার মুখ সেলাই করা হয়;— | ধল-বীর-মান |
| অটাল | aṭāl বি, অজ্ঞাত স্থান, অস্থান; তুল -অস্থল, শ্যাষে অটালে মরবি। | বীর |
| অটু-আ | aṭuā বি,—দ্র: অটয়া — | ধল-ঝাড় |
| অড়গড়ি | aṛgaṛi বি, — ক্যুয়ো থেকে জল তোলার যন্ত্র বিশেষ; <সং অরঘট্টিক | ধল-ঝাড় |
| অরগড়ি | argaṛi -দ্র: অড়গড়ি | |
| অড়ংবড়ং | aṛaṅ-baraṅ বিণ,— আজেবাজে, অর্থহীন,-তুল— অগড়ম বগড়ম; — অমন অড়ংবড়ং বকছিস কেনে ? | বীর-বাঁক-ধল মান |
| অড়বঁগা | aṛbãgā দ্র: আড়বঁগা | ধল-মান |
| অড়শি-পড়্‌শি | aṛśi-paṛśi বি, —পাড়া-প্রতিবেশী; অড়্‌শি+পড়্‌শি (<প্রতিবেশী) সাঁ-অড়শি-পড়শি | মান -ধল |
| অড়্‌হর | aṛhar বি, শস্য বিশেষ; - < সং অড়হর; ‘অড়্‌হর ডাল খায়োঁ বুড়ির পেট ছাড়িল’। সাঁ -উরভুং | ধল-মান |

| | | |
|---|---|---|
| অড়াৎ | arāt ক্রি.বিণ, — গোড়া থেকে —<br>তখে অড়াৎলে বইলে আয়স্ছি ই কাজ<br>ভাল লয়, ত — শুনলিস্ নাই। | মান |
| অ-ঢ্যাগইয়া | a ḍhāgaiā বিণ, কুশ্রী,যার আচরণ বা ঢং(রীতি) ভালো নয়। (অ—ঢঙ্গ+ ইয়া) | মান |
| অঢেল | adhel বিণ, — প্রচুর— যথেষ্ট পরিমাণ,<br>উয়ার এখুন অঢেল টাকা; তুল—সাঁ-আড়ি ঢের।<br>গোরু গা বাঁধি রাখ্,<br>অঢেল খায়েঁছে, আর খাবেক নাই। | ধল-ঝাড়<br><br><br>বীর |
| অত্না | atnā বিণ, এত, এতসব, — তুল-হি এৎনা; —<br>অত্না কাম ছাইড়ে তুঁই চইলে আলি ! | মান |
| অতিশতি | atiśati বিণ, — অতিশয়; বেশি মাত্রা; বাড়াবাড়ি<br>দ্রুত; <সং অতিশয় +উক্তি ? সাঁ- উতিসুতি<br>তোর সব তাথেই অতিশতি | ধল-ঝাড় |
| অঢ়াইর | aḍhāir বি,– মেষ-শাবক, ভেড়ার ছানা, ধাড়ি হয়নি যে,<br>অ-ধাড়ি > অধাইড় > অঢ়াইর (ধাড়ি = বড়), — | বীর |
| অথল | athal বি, –অতল, – মাটির স্পর্শ বা থল পাওয়া যায় না<br>যেখানে; অথল জল; — < অস্থল;<br>নদী-এ এখুন অথল জল, থল কূল পাবি নাই। | ধল- ঝাড় |
| অথা | athā ক্রি বিণ,ঐখানে, (-দূর নির্দেশক), হোথা;<br>(অর্থান্তর); <সং অত্র — সাঁ- অন্ডে<br>এথায় পাবি নাই, অথাকে যা, পায়েঁ যাবি। | মান |
| অথান | athān বি,—অযোগ্য স্থান; অন্ডকোষ; <সং অ+স্থান;<br>অথানে মাইর্লে বাঁইচ্ব্যেক নাই।<br>অথানে ক্যাথানে যাছে। | ধল-মান |
| অথির | athir বিণ, —অস্থির, অধীর, — চঞ্চল, <সং অস্থির; | ধল-ঝাড়-মান |
| অদ্কা | adkā ক্রি, — শেষ করা, কাজ সারা, সাঁ- অদ্কা<br>কাজ গিলা অদ্কালি ন নাই ? | মান |
| অদ্ঘাতিয়া | adghātiā বিণ, তিরস্কার বিশেষ; -যে খারাপ কাজ করে;<br><সং অপঘাত +ইয়া;<br>অদ্ঘাতিয়ার মরণ নাই ! | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| অদ্‌রা | adrā ক্রি, নামানো, নামা, ধ্বসিয়ে দেওয়া; | ধল- ঝড় |
| | < সং অবতর ? — সাঁ অদরাও / অধ্‌রা | |
| | টাঙির এক্কা চটে তর মুঁড়-টা অদ্‌রাই দিব; | |
| | লক্‌টা গাছের লে অদ্‌রি পইড়ল। | |
| অদা | adā বিণ, – ওদা, ভিজা; < সং আর্দ্র; পা-অদ্দ; | ধল-ঝাড়-মান- |
| | অদা কাপড়ে থাকবি নাই, শুখাই লে। সাঁ -অদা | বাঁক |
| অদাঁত | adā̃t বি, — যে গোরু বড় হয়নি, — অদাঁত গোরু; | ধল |
| | সাঁ- অদাঁত | |
| অদিন | adin বি, — কাজের অনুপযুক্ত দিন; inappropriate | বীর-ধল |
| | day সাঁ - অদিন | |
| | অদিনে এল্যে কাজ হব্যেক ? | |
| অদিয়া | adiā বিণ, — যা দেওয়া হয়নি; যে দেয় না; — | ধল-ঝাড় |
| | সবই ত উয়াকে দিয়েঁছি, অদিয়া কুছুই নাই। সাঁ-অদিয়া | |
| | উয়ারা অদিয়া ঘর লয় | |
| অ-দেখ্‌লা | a-dekhlā বিণ, –আ-দেখ্‌লে; লোভী, –; নির্লজ্জ; | ধল-ঝাড় |
| | এমন অ-দেখ্‌লার মতন কি দেখ্‌ছু ? | |
| অধড় | adhaṛ বিণ, — নিরেট, খুব বেশি; তুল- সাঁ- অধেড় | মান |
| | (বুড়ো) | |
| | লক্‌টা অধড় বকা ( বোকা), মুরুখ বটে। | |
| অধন | adhan বি, — ভাত রান্না করার জল, — < সং অদন; | মান |
| | পা - অদন (= খাদ্য),–অর্থান্তর –খাদ্য পাক করার জল। | |
| অধ্যা | addhiā বি,–দেবস্থানে ধর্ণা; মানৎ সিদ্ধির জন্য | বীর-মান-ধল |
| | মৃত্যুবরণের প্রতিজ্ঞা; — অধ্যা দেওয়া, —পড়া | |
| | <সং হত্যা> হইত্তা >অইদ্ধা>অধ্যা; | |
| | বহু-ট ঠাকুরের থানে অধ্যা দিয়েঁছে—; ই রগ (রোগ) | |
| | ভাল হবার লয়, বাবার থানে অইদ্ধা পড়বি যা। | |
| অন্‌কুল / অনকুড় | ankul/ankuṛ বি,— আরম্ভ, শুরু,<সং অনুকূল, | ধল-ঝড়-বাঁক |
| | কাজের অন্‌কুল হয় নাই ? | |
| | খাওন দাওনের ঢের বিলম্‌, —- অন্‌কুড়-রাঁধ্‌না চাইপ্‌ল। | |
| অন্‌কুয়াড়ি | ankuāṛi বি, —কুয়াশার আবরণ, অন্ধ(কার)+কুয়াশা | বীর |
| | ভুর বিলায় এমুন অন্‌কুয়াড়ি যি কিছুই দিখাছে নাই। | |

| | | |
|---|---|---|
| | তুল —হি— কোহ্‌রা; কুহড়া (ধল-মান) | |
| অন্‌পঢ় | anpaṛh বিণ,— অশিক্ষিত, যে লেখাপড়া জানে না, - তুল-হি-অন্‌পঢ়; — হামদের গাঁয়ে অন্‌পঢ় পাবি নাই; হামরা অন্‌পঢ় লক আইজ্ঞা, মুরুখ বঠি। | ধল -মান |
| অন্‌পাদুড়্যে | anpāduṛ'e বিণ, অকর্মণ্য, অলস;— অন্‌(স্বার্থিক অন +পাদ + উড়িয়া) কাজ করার নামে যার অধ:বায়ু নির্গত হয়) — অর্থান্তর— পাদুড়্যা = অন্‌পাদুড়্যা | বীর |
| অন্নহাটুরে | annahāṭure বিণ-যে অন্যের বাড়িতে খেতে ভালোবাসে; অন্যের বাড়িতে বাড়িতে খাবার জন্য ঘুরে বেড়ানোতেই যার আনন্দ; ( হাটুরিয়া যেমন হাটে হাটে ঘুরে বেড়ায় তেমনি অন্নের লোভে যে ঘুরে বেড়ায়) — অন্ন+ হাটুরিয়া> হাটুরে —উ অন্নহাটুরে লুক মাশয়, আজ ইখানে ত কাল সিখানে। | বীর |
| অনম | anam বি— অন্যমনস্কতা , অমনোযোগ এমন অনম করি্য কাজ করলে হয় ? | বীর |
| অন্‌মান্‌ | anmān বি— < অনুমান, সাঁ- অনমান অন্‌মান— দু তিন শ লক খাব্বেক। | ধল- ঝাড় |
| অন্‌ভুল | anbhul বিণ,— ভুল, বিভ্রান্ত; — অন্‌(স্বার্থিক)+ ভুল— সাঁ- অন্‌ভুল অন্‌ভুলে কাজ-ট হয়্যোঁ গেল, --- এমন হবে, ভাবি নাই। | মান-ধল |
| অন্‌হেলা | anhelā বি, — অবহেলা, হেলা- ফেলা; সাঁ অনহেড়া স্বার্থিক অন্‌ +হেলা; উয়ার সব কাজেই অনহেলা। এমন অন্‌হেলা কইর্‌লে কাজ-ট ভাল হবেক্‌ কেনে ! | মান-ধল |
| অনা | anā ক্রি, ভালো করে দেখা, — তুল ও —অনা ( দেখা) ধান-গা সিঝ্‌ল কি নাই, টুক্যু অনাই দ্যাখ্‌। | মান-ধল |
| অ-নামুয়া | a-nāmuā বিণ, যার নাম জানা যায় নি, অজ্ঞাত, অনামা <অ+ নাম+ উয়া; বনের ভিত্‌রে অ-নামুয়া গাছ অনেক, কন্‌হ নাম নাই <সং অ+নামক | ধল-মান-ঝাড় |
| অনাছাড়া | anāchārā বিণ;—তিরস্কাব বিশেষ; লক্ষ্মী ছাড়া, | বাঁক |

| | | |
|---|---|---|
| | অন্নছাড়া; <সং অন্ন (>অন্)+ আ+ছাড়া; | |
| | উ অনাছাড়ার মুঁহ্ দেখতে নাই। | |
| অনুরাগ | anurāg বি, ১ অভিমান,—মৃত্যুজনিত শোকপ্রকাশের জন্য বলা (লোকনিরুক্তি বিশেষ) — | বীর - ধল |
| | ওগো, কি অনুরাগে চইলে গেলে গো ! | |
| অপ্চো | apco নষ্ট, — <অপচয়, সাঁ- অপ্চো | বীর |
| | টাকা পইসার অপ্চো কি কম হছে ? | |
| অপ্যশ/ অব্যশ | apjaś/abjaś বি,— দুর্ণাম, অখ্যাতি <সং অপযশ; সাঁ - অপযোশ | বীর-ধল-মান-বাঁক |
| অপয়াধড় | apaĕādhar বিণ, - অযাত্রা, যার মুখ দেখে কোথাও যেতে নেই। | বাঁক |
| | হে বাবা! ঘরকে ঘুট্ (ঘুরে আয়) — অপযাধড় রইছে। | |
| অপ্রুগ | aprug বিণ, — খুব ভালো; — যা আর হয় না, এমন, সাঁ অপরুগ | ধল-ঝাড় |
| | <সং অপূর্ব ( >অপুরুব >অপুরুগ >অপ্রুগ) | |
| | কি এমন অপ্রুগ যে ছাইড়তে লারছিস! | |
| অপশ্শু | apaśśu বিণ, – পর্শু ( পরশ্ব) দিনের পরের দিন (অতীত, ভবিষ্যৎ দুই কালেই চলে)অ-পরশ্ব;(আজ কাল পশ্শু, অপশ্শু, তস্সু লোস্সু) | বীর-ধল-মান |
| অপারসন | apārsan বি, —শল্য চিকিৎসা, - < ইং operation; | বীর- মান |
| | আইঁসপাতালে উয়ার অপার্সন হবেক্ | |
| অপোল | apol বি,-- ঘুঁটে;< সং উপল (নুড়ি),—অর্থপরিবর্তন সূত্রে; | বীর |
| অব্গড়নিয়াঁ | abgarhniā̃ বিণ,—কুৎসিত <সং অপগঠন (+ ইয়াঁ); খুঁৎযুক্ত; — অমন অবগঢ়নিয়াঁ কন্ইয়াঁকে বিহা করবি ? | ধল- ঝাড় |
| অব্ঘড়ন | abgharan বিণ, —দ্রঃ অব্গঢ়নিয়াঁ। | ধল-ঝাড়-মান |
| অব্গুণ | abguṇ বি, — দুষ্টবুদ্ধি < সং অপগুণ ; সাঁ — অব্গুণ | ধল- মান |
| অবঢংলা | abḍhamlā বিণ, বিশ্রী, — অপ+ ঢঙ্গ + লা — | ধল ঝাড় |
| অবয় | abaĕ বি, অস্তিত্ব;— <অবয়ব? — | বীর |
| | বল্লি মাছের ঝুল হব্যেক | |

| | | |
|---|---|---|
| | কিন্তু শুধাই আলু, মাছের অবয় নাই। | |
| অব্‌লাখা | ablākhā বিণ,— বিভিন্ন রঙ্‌ যুক্ত, <ফা অব্‌লখ্ — অবলাখা গাই কিন্‌বি নাই, কাল্‌ইয়া দেখি কিন্‌বি। | ঝাড়-ধল |
| অবলেখা | ablekhā বিণ দ্র: অব্‌লাখা | ঝাড-ধল |
| অবুব্বি | abubbi বিণ, -অপ্রস্তুত; লজ্জিত; - কথা-ট বলেই আমি অবুব্বি, হতবুদ্ধি; <অ +বুদ্ধি | বীর |
| অবেল | abel বি, — অসময় < সং অবেলা, হি - অবের, অবেল হয়্যো গেল, এখন পঁহচাতে নাই পাববি। সাঁ- অবের্‌ | ধল-ঝাড় |
| অভবপেটি | abharpeṭi বিণ,— তিরস্কার বিশেষ,– লোভী, - যে সব সময় খেতে চায় (স্ত্রী); - এমন অভবপেটি মেইযেঁ আব দেখি নাই। | বীর |
| অভুল | abhul বিণ,– ভুল, বে-ভুল, - ভুল >অভুল (স্বার্থিক অ> (অর্থান্তর) এমন অভুল হইলে, চইলবেক ? | মান |
| অমন্দ | amanda বিণ,— মন্দ, খারাপ, স্বার্থিক অ+মন্দ; — তুমি অমন্দ কিছু বল নাই হে, ঠিকেই বলিযেছ। | ঝাড়- ধল- মান-বীব-বাঁক |
| অমরি | amari বিণ,— যা মরে না, অমর, - সাঁ- অমরি অমরি গাছ - লতা; | ঝাড়- ধল |
| অম্‌রিত | amrit বিণ, সুস্বাদু , খুব মিষ্টি < সং অমৃত — আম গিলা খুবেই মিঠা, যেম্‌নে অম্‌রিত। | ধল-মান-বাঁক |
| অম্‌লা / আম্‌লা | amlā/āmlā ১ বিণ — অর্ধসিদ্ধ, টক; ২ ক্রি — টকে যাওয়া,—বাসি দুধ-ট আমলাঈ গেল্‌ছে; < সং অম্ল | মান |
| অমিত্তি | amitti বিণ, — খুব মিষ্টি, <সং অমৃত, —- | বীর |
| অমুন্‌ | amun ক্রি বিন, — এমন, — সাঁ - অন্‌কা অমুন দাঁড়ি ই আছিস কেনে ? | বীর |
| অমেল | amel বি, — ঝগড়া, অমিল, মিলহীন, নঙ্‌-অর্থক অ+মেল—- উয়াদের সঁগে হামদের অমেল, রা কাড়াকাড়ি নাই | মান-ধল |

| | | |
|---|---|---|
| অমেলা | amelā বিণ, — প্রচুর, অনেক < স্বার্থিক অ+মেলক: সাঁ - অমেলা<br>হাট্‌কে যা - অমেলা আনাজ পাবি।<br>উযাদেব ঘরে অমেলা জিনিস। | ধল-মান |
| অড় | aṛ বি— লেপ বা বালিশের আচ্ছাদনী, < ফা - ওহাড়;<br>অড়গিলাকে কাচ্‌তে হব্বেক। | বীব |
| অর্‌ | ar বি— ১ দ্র: অড়<br>সর্ব ২ ওব, উহার — অব্‌ কথা ছাড়িন দে (ছাড়িঁই দে) | বীর |
| অব্‌অবে | arare বিণ, হড়হড়ে, খবখরে, কর্কশ | বীর |
| অর্‌কট্‌লো | arkaṭlo বিণ— ময়লা | ধল- মান |
| অর্‌কি | arki বি, — মদ, < সং আবক --<br>পরব আইসেছে, অরকি টুকুন খাতেঁই হবেক। | ধল-ঝাড |
| অব্‌না | arnā বিণ- বন্য, দুর্দান্ত, <সং অরণ্য (+ইয়া), -<br>অরনা কাড়া টুঁসাবেক ত মরবি। সাঁ - উব্‌না | ধল-মান |
| অরন-বন | aran-ban বি, – ঘোর বন, ঘন জঙ্গল, সাঁ - অরনবির্‌<br><সং অরণ্য +বন; — সমার্থক | ধল |
| অরশপরশ | araśparaś বি,— মেলামেশা, ভাব-সাব (শব্দ দ্বৈত)<br><সংস্পর্শ>অবশ / পরশ;---<br>গাঁ-ঘরে অরশপরশ না থাইক্‌লে চলে! | ধল-ঝাড |
| অরশা | arśā ক্রি, অন্যের কোন দোষ বা গুণের প্রতিফলন;<br><স্পর্শ; বাপের গুণ বেটাতে অরশাবেক। | ধল-মান |
| অরুণ | arun বি, বন, অর্থান্তরে গভীর বন, — অরুণ বন<br><সং অরণ্য সাঁ - উব্‌নি<br>'অরুণ বনে হাঁরাই গেল বাঁশি।'<br>(Seldom pronounced) | ধল-ঝাড় |
| অল্‌ | al ক্রি, খুলে যাওয়া; মরণাপন্ন হওয়া, শেষ অবস্থায় আসা<br>গোরুট অলিয়েঁছে (খুলে গেছে) - বেঁধ্যে রাখ্‌।<br>বুড়া ইবারি (এবার) অলিয়েঁছে ( শেষ অবস্থায় পৌঁচেছে)। | বীর |
| অল্‌খনিয়াঁ | alkhaniā̃ বিণ, — যার আচার-আচরণ ভালো নয়;<br>অলক্ষুণে,চরিত্রহীন; - < সং অলক্ষণ+ইয়া); -<br>সাঁ- উলখনিয়া | ধল |

| | | |
|---|---|---|
| অল্খেংরা | alkhemṛā বিণ, —কুৎসিত, বিশ্রী— তকে ( তোকে) এমন অল্খেংরার পারা লাইগ্ছে কেনে, ব! | ধল-ঝাড় |
| অল্খেবড়া | alkhebṛā বিণ— অসমান, অমসৃণ, এবড়ো-খেবড়ো | মান |
| অলগন্ | alagan বিন,— এলোমেলো, অসংলগ্ন, <সং অলগ্ন; উয়ার কথা গিলার জুত নাই, কেমন অলগন পারা কথা। উয়ার সব অলগ্নিয়াঁ কথা। | মান |
| অল্অল্যা | alal'ā বিণ, অপদার্থ; তুল- অল্বল্ইয়া; - উর কথায় বিশ্বাস করবি নাই, দমে অল্অলিয়া বটে। | ঝাড়-ধল |
| অলগ্ | alag বিণ, আলাদা, পৃথক; <সং অলগ্ন, হি-অলগ- ভাইয়ে ভাইয়ে অলগ্ হইতে কতখন ? সাঁ - অলগ্ | ঝাড়-ধল |
| অলগ্পুঁই | alagpũi বি, — সোনালী রঙের সুতোর মত একপ্রকার লতা, যা পুঁই ডগার মত অন্য গাছের উপর আশ্রয় করে বেড়ে চলে; স্বর্ণলতা; — <সং অলগ্নপূতিকা। | ধল-মান-ঝাড় |
| অল্গা | ālgā বিণ,— আল্গা, শিথিল, — < সং অলগ্ন; অমুন অল্গা করইয়ে ধর্বিস্ নাই। টুকুন অল্গা কর্ইয়ে বাঁধ। | মান |
| অল্বল্যা | albal'ā বিণ, — এলোমেলো, অবিন্যস্ত, ঢলঢলে; পিরহান-ট অল্বল্ইয়া হয়্যেঁছে। | ধল-মান |
| অল্মা | almā ১ বিণ - ঝুলে থাকা < সং আলম্ব;— বরের বাপের অল্মা ধুতি ২ ক্রি— গাছেব লে অহর গিলান অল্মিছে। কাপড়গা — অলমাইঁ দে। সাঁ - অল্মাও | ধল- মান |
| অলা | alā ১ বি—, মিছরির টুকরো, একপ্রকার মিষ্টান্ন, — তুল-হি- ওলা; খরায় এলি, টুকছ্ অলাব জল খায়্যেঁলে। ২ ক্রি— নামা, নামানো; <সং- উৎলভ; ও- অল্হা (তুল - ওলাহা রাধা মাথার চুপড়ী — শ্রীকৃষ্ণকীর্তন) জলে অলাইঁ যা। ছা-টাকে অলাইঁ দে। | বাঁক |
| অলা | alā ক্রি— শিথিল করা; — কুয়োতে দড়ি-ট অলিন্ দে। গোরু-ট অলিং গেল। | বীর |

| | | |
|---|---|---|
| অলাউঠা | alā-uṭhā বি,- ব্যাধি বিশেষ; ওলাওঠা,- কলেরা,<br>সাঁ-অলাউঠা | ধল-ঝড়-মান |
| অলাজনিঁদা | alājnĩdā বিণ,— ঘুমকাতুরে,/যে কোন সময় ঘুমিয়ে পড়ার জন্য যে লজ্জা পায় না; <সং অলজ্জ+নিদ্রা;<br>যার অমন অলাজনিঁদা বহু, তাব কপাল ফাইটবেক নাই ! | বাঁক |
| অলাপা | alāpā বিণ,— কর্মহীন, উপবাসের যোগ্য;<br>আজ অলাপা দিন বঠে , বাঁধ্‌না হবেক্‌ নাই। | বাঁক |
| অশঠা | aśaṭhā বিণ, —- আজেবাজে, অসহ্য, অর্থহীন, মিথ্যাভাষী;<স্বার্থিক অ+ শঠ ( — মিথ্যাবাদী, প্রতারক, দুষ্ট) তুল: অমন্দ, অকুমারী;—<br>অমন অশঠা কথা বলবি নাই। (বিণ)<br>থাম্‌ — অশঠা কুথাকার ! সাঁ- অসটা | ধল-মান-বাক |
| অশথ্‌/ অশৎ | aśath/aśat বি, বৃক্ষ বিশেষ <সং অশ্বত্থ; | ধল-মান-ঝাড় |
| অশুবক্‌খিনে | aśubakkhine বিণ,—তিরস্কার বিশেষ; অশুভক্ষণে অশুবক্‌খিনে; যার জন্ম, <সং অশুভক্ষণ+ইয়া (ই-য়ে);<br>অশুবুক্‌খিন্নের মরণ হয় না ! | বীর |
| অষ্টঘড়ি | aṣṭaghaṛi বি — সব সময়, < সং অষ্টঘটিকা;<br>অষ্টঘড়ি ফটর্‌ ফটর্‌ কর্‌ইয়ে বক্‌ছে। | বীব-মান-ধল |
| অসইর | a-sair বিণ— অসমতল, - উঁচুনীচু- -;<br>মাটি কাট্যে সইর কইত্তে হবেক; অসইর মাটি-এ আনাজ হবেক নাই। | মান-ধল |
| অস্‌কাল | askāl বি, — অসময়, যখন-তখন;— অ+সকাল<br>তর্‌ আর অস্‌কাল সস্‌কালের গিয়ান নাই। | বীব-ধল |
| অস্‌গুণ | asguṇ বি, — বাধা, বিপত্তি, অ সগুণ, -(দ্র; সগুণ);<br>অস্‌গুণ কিছু এক-ট হয়্যোঁছে ;না হলে জ্বর হব্যেক কেনে? | বীর |
| অস্‌রা | asrā ক্রি, — নামানো; মেলে দেওয়া; ঢুকিয়ে দেওয়া; <সং প্রসার;<br>দড়ি-ট অস্‌রা, - তভেন কুয়ার লে জল তুলবি!<br>দড়ি-ট অস্‌রইঁ দে।<br>ঢেঁকির গড়ে ধানগিলা অস্‌রাইঁ দে। | বীর-ধল |

| | | |
|---|---|---|
| এল্‌কোনো | elkono বি, ঠাট্টা, ভ্যাংচানো; উয়ার এল্‌কোনো দেখ। | বীর |
| এলা[১] | elā ক্রি, ক্লান্ত হওয়া, এলিয়ে পড়া, - খেটো খেটো এল্যো গেল (ক্লান্ত অর্থে) | বীর |
| এলা[২] | elā বি, হলুদ রঙের একপ্রকার মাটি, দেয়ালে প্রলেপ দেওয়া হয়। | বীর-ধল-মান |
| এল্‌কা | elkā বিণ,দুর্বল, হালকা; হাঁটলে যার শরীর টলমল করে; পল্‌কা। অমন এল্‌কা গতরে খাটাখাটুনি চলে না। | বীর |
| এলকাবাঁকা | elkābā̃kā বিণ, দ্র: এল্‌কা | বীর-বাঁক |
| এলেখ্যা | elekh'ā ক্রি, পরিচর্যা করা, দেখা শোনা করা ; - | বীর |
| এল্যানি | el'āni বি, গোরুর গাড়ির চাকার গোঁজ — | বীর |
| এলেধাক্কা | eledhākkā বি, উট্‌কো বিপদ, ঝামেলা, — কুথাল্লে এলেধাক্কা আস্যোঁ জুইট্‌ল দেখ্‌। | ধল-ঝাড় |
| এলেবেলে | ele-bele বিণ, নগণ্য, আজেবাজে উ যেমুন এলেবেলে লুক, তেমুন তার এলেবেলে কথা। | বীর |
| এলো | elo বি, ঝগড়া; - দ্র: অইল (=অনর্থক) কেমুন অইল ল্যায়্‌ লাগিন্‌ছে দেখ্‌। | বীর |
| এলোরা/ অ্যালোরা | elorā/ælorā বিণ, পাগলাটে, ভারসাম্যহীন ; | বীর |
| এলোডেরাম | eloḍerām বি, উড়োজাহাজের ঘাঁটি < ইং অ্যারোড্রম | ধল-ঝাড়-বাঁক-মান |
| এলোনা | elonā দ্র: আলুনি/আলনা | বীর |
| এস্যা | es'ā বিণ; এমন, তুলঃ হি-অ্যায়্‌সা এস্যা মার মারবো, বুঝবি তখন ! | বীর |
| এস্যাছে | es'āche ক্রি, এসেছে (আসিয়াছে) ;- | বীর |

# ও - O

| | | |
|---|---|---|
| ওগাল | ogāl দ্র: উগাল | বীর |
| ওজলোৎ | ojlot দ্র: অজলইৎ | বীব |
| ওজোব | ojor বি, অছিলা; - উ সব ওজোর কবো কি লাভ ! উ ওজোর ধর্যো বস্যো আছে। | বীর-ধল-মান |
| ওড় | or দ্র: উড   সাঁ ওড | বীব |
| ওড়া | orā দ্র: উড়া | বীব |
| ওড়ালা | orālā বি, ১ এক প্রকার মাছ; ২ ভ্রাম্যমাণ | বীব |
| ওদল | odal দ্র: উদল | বীর |
| ওদা | odā দ্র: অদা   সাঁ - ওদা | বীর |
| ওপোল | opol বি, ঘুঁটে | বীর |
| ওবণ | oran বি, ফুঁদেল, চুঙ্গি; - | বীর |
| ওরাওঁ | orāõ বি, জনজাতি শ্রেণীভুক্ত সম্প্রদায় বিশেষ; মুখ্যত ছোটনাগপুরেব রাঁচি- পালামৌ জেলার অধিবাসী। | ধল-মান |
| ওলা[১] | olā বি, চিনি দিয়ে তৈরী এক প্রকাব শক্ত মিঠাই < সং ওল্বক | ঝাড়-ধল-মান |
| ওলা[২] | olā বি, - নদীর ধার, নদীতট ; | বীর |
| ওলাউঠা | olā-uthā বি, - কলেরা, রোগ বিশেষ, [একই সঙ্গে মলের নিঃসরণ(=ওলা) ও বমি (= উঠা)হয়] | মান-ধল |
| ওলাওদা | olāodā বি, - যে ওল খায় না; - ওলের উপর যার বিতৃষ্ণা আছে ; - ওলাওদার বাখুলে ওলের বাড় বেশী। | বীর |
| ওলাপালি | olāpāli দ্র: উলাপালি | বীর |
| ওসার | osār দ্র: অসার   সাঁ -ওসার | বীর-বাঁক |
| ওসুজ | osuj বি, অশুদ্ধ, অশৌচ, (জাতাশৌচ এবং মৃতাশৌচ) < সং অশৌচ অদের বাকুলে এখন ওসুজ চইল্‌ছে। | বীর |

# ক - K

| | | |
|---|---|---|
| ক[১] | ka ক্রি, - বল্ (< কথ >কহ > ক)<br>তুই কথা ক। | বীর |
| ক[২] | ka বি,- কোযা - (কম্‌লার ক; কাঁঠালের ক) -<br>কাঁঠাল যত বড় হবে তত বেশি ক। | বীর |
| ক[৩] | ka বিণ,- কত, ; ক টাকা লিবি ক। | বীর-ধল-মান-<br>ঝাড়-বাঁক |
| কঅব | ka:aba/ka:ba ক্রি. কওয়াবো, বলাবো,<br>উকে দিয়েঁ কথাট কঅব। | বীব |
| কইজা | kaijā বি,- দ্র: কাইজা(<ফা কাজিয়া) | ধল-ঝাড় |
| কইড়্যা | kair'ā বি,- ডাং-গুলি খেলাব ছোট গুলি, - < কড়ি | ধল মান |
| কইম | kaim বি,- এক প্রকাব গাছ ;<br>কইম্ কদম করম - একই জাতিব গাছ। | ধল ঝাড় |
| কইল্‌কা[১] | kailkā বি,- তামাক খাবার কলকে; - < কলিকা<br>(এক প্রকার ফুল); কল্‌কে ফুলের আকারবিশিষ্ট মাটিব<br>তৈরি আধার - যার মধ্যে তামাক ভরে তামাকের উপর<br>আগুনেব টুক্‌রো (আঙ্‌রা) চাপানো হয়। তামাক ভরা<br>সেই কল্‌কে হুঁকোর কাঠনলীর উপব বসানো হয়। | ঝাড়-ধল-<br>মান-বাঁক |
| কইল্‌কা[২] | kailkā বি,-সাধারণতঃ কল্‌কের আকারে হলুদ গেরুয়া<br>ও সাদা রঙের ফুল, এক প্রকার ফুল < সং কলিকা | মান-ধল |
| কইলে[১] | kaile বি,- খুব ছোট বাছুর; - কইলে বাছুরট খুব<br>ছটফটে। (আদরার্থে) < কপিল অথবা কপিলা | বীর |
| কইলে[২] | kaile বি,- এক বিয়োনি গাই; - যে গাভী একটির<br>বেশী বাছুর প্রসব করে না; যে জীবৎকালে একটি মাত্র<br>বাছুর প্রসব করে; < কপিলা > কইলা > কইলে। | বীর |
| কৌড় | kauṛ বি,-কড়ি; < সং - কপর্দ<br>আয়লো দিদি কৌড় খেলি। | ধল-ঝাড় |
| কৌড়িয়া | kauṛiā বি,- একপ্রকার সাপ; কড়িব মত রঙ যুক্ত চিতি<br>সাপ - কৌড়িয়া চিতি ;<br>কৌড়িয়া চিতি ডংশালে, বাঁচবোক নাই। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| কঁইচি | kãici বি,-বাঁশের সরু লিক্‌লিকে ডাল, < কঞ্চিকা<br>বাঁশের লে কঁইচি দড়। | ধল-ঝাড়-মান |
| কঁইচা | kãicā দ্র: কঁইচি ;<br>বাদাড় বাঁধতে কঁইচা লাগব্যেক। | ধল-ঝাড় |
| কইন্‌চা | kãincā বি,- দ্র: কঁইচা ; | ধল-ঝাড় |
| কঁইৎ | kãit বি,- এক জাতীয় বেল; কঁইৎ বেল ; < সং কপিত্থ | ঝাড়-ধল-মান |
| কঁইতি | kãiti বি,- দ্র: কঁইৎ | ধল-ঝাড় |
| কঁ-কঁ | kã kã অব্যয় : অনুকার শব্দ —ভকে পেট কঁ কঁ কইছে।<br>কঁকার লেখান কঁ কঁ করছু কেনে ?<br>গাড়ীর লিঘায় তেল নাই; শুখাঁই গেল্‌ছে —<br>ত কঁ কঁ কর্‍্যোঁ কঁকাছে। | ঝাড়-ধল-মান |
| কঁক্‌ | kãk বি,- এক প্রকার বক < সং কঙ্ক ; প্রা-কঁক্‌ | ঝাড়-ধল-মান |
| কঁক্‌ কঁক্‌ | kãk kãk অব্যয় - অনুকার; - মুরগির ভয়ার্ত ডাক -<br>সাঁ - কাঁও কাঁও | ধল-মান-বীর-<br>বাঁক-ঝাড় |
| কঁকা | kãkā বিণ,- বোবা, - কঁ কঁ করে যে। সাঁ-কঁকা,ফঁদা<br>ছা টা কঁকা বঠে, কথা বইল্‌তে নাই পারে। | ধল-ঝাড়-<br>মান-বীর |
| কঁকা | kãkā ক্রি,-নামধাতু - অমন কঁকাছিস কেনে?<br>যা বল্‌বি খুল্যে বল্‌ [অস্পষ্ট ভাষণ করা];<br>অমন কঁকাই মরছু কেনে? (চিৎকার করা অর্থে)<br>উয়ার দমে জ্বর হয়্যোঁছে, উয়ার লেগে কঁকাছে (কাতর শব্দ<br>করছে) | ধল-মান |
| কঁকি | kãki বিণ,- বোবা মেয়ে। সাঁ - কঁকি/ফুঁদি | ধল-মান |
| কঁকানি | kãkāni বি,-চিৎকার, — কঁ কা+আনি; —<br>তুর কঁকানি থামা দেখি ! | বীর |
| কঁগা | kãgā বি,- একপ্রকার উদ্ভিদ যার পাতা থেকে সুতো বার<br>করে দড়ি তৈরি করা হয়। | বীর-ধল-<br>বাঁক-মান |
| কঁচড় | kãcaṛ বি,- পরিধেয় বস্ত্রের যে অংশটি কোলের উপর<br>থাকে ; কঁচড়ে কর্‍্যে মুড়্‌হি খাছে। | মান-বাঁক |
| কঁচড়া | kãcṛā বি,- মহুয়া গাছের ফল। রান্না করে খাওয়া হয় ;<br>বীজ থেকে কঁচ্‌ড়া তেল হয়। সাঁ - কচ্‌ড়া | ধল-মান-<br>বীর-বাঁক |
| কঁচড়াচিপা | cãcṛācipā বিণ,- পিষ্ট করা, (পাথরে পিষ্ট করে বা | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| | ছেঁচে কঁচড়ার বীজ থেকে তেল নিষ্কাশন করা হয় ) তখে কঁচ্ড়াচিপা কর‍্যে ছাইড়্ব। | |
| কঁচ্ড়াছিঁচা | kācṛāchīcā বিণ,— টিপে মারা, পিষে মারা উঁয়াকে মার‍্যে কঁচডাছিঁচা কর‍্যেঁ দিলেক। | ধল-মান-ঝাড় |
| কঁচ্ড়াসিঝা | kācṛāsijhā বি,—তরকারি বিশেষ; কঁচ্ড়ার বীজের আবরণ অংশকে সিদ্ধ করে খাওয়া হয়। কী বা খাব! শুধাই কঁচড়াসিঝা আর ভাত। | ধল-মান-ঝাড় |
| কঁচ্লি | kācli বি,—বাল-বিধবা; কচি বা শিশু অবস্থায় যে বিধবা হয়েছে। কঁচ্লি-ট-কে সাঁঘা দিব। | ঝাড়-ধল-বাঁক |
| কঁচা[1] | kācā বিণ,- সংকীর্ণ. সরু (পথ)। উ কঁচা বাটে চল্যে যা। | বাঁক |
| কঁচা[2] | kācā বি,- কোঁচা; - ধুতির অংশ বিশেষ, - যা কুঞ্চিত অবস্থায় সামনের দিকে ঝুলে থাকে। দেখ্ন বাবুর কঁচার বাহার। < কুঞ্চ্ - কুঞ্চন সাঁ-তলাম্ | ধল-মান-বাঁক |
| কঁচা[3] | kācā ক্রি,-নতুন পাতা বা কচি পাতার উদ্গম হওয়া—, পিয়াঁজ ঝাড় গিলা কঁচাই উইঠ্ছে। | ধল-ঝাড়-মান |
| কঁচি | kāci বিণ,- কচি, খুব ছোট ; - কঁচি ছা (খুব ছোট বাচ্চা) , - কঁচি বাছুর (খুব ছোট বাছুর), সাঁ - কুঁচি | ধল-ঝাড়-মান |
| কঁট্[1] | kāṭ বি,- কাঁঠালের বীজ। | মান |
| কঁট্[2] | kāṭ বি,- নারীর যোনি দেশের অংশ বিশেষ (ইং ক্লিটোরিস) | মান |
| কঁটি | kāṭi দ্র: কঁট[2] | ধল-ঝাড় |
| কঁট্রা | kāṭrā বি,- ছোট বাটি; তুল-হি-কটোরা; এক কঁট্রা ভাতে পেট নাই ভরে। | মান-বাঁক |
| কঁড় | kāṛ বি,- বাঁশগাছের নরম অঙ্কুর। | বাঁক-মান |
| কঁড়চ | kāṛac দ্র: কঁচড় সাঁ-গছা | মান-ধল |
| কঁড়া[1] | kāṛā দ্র: কঁড়্ | ধল-ঝাড়-বাঁক |
| কঁড়া[2] | kāṛā বি, - দ্র: কোঁড়া | ঝাড়-ধল-মান |
| কঁঢ় | kāṛh দ্র: কঁড়। | ঝাড়-ধল-মান |
| কঁঢ়া | kāṛhā দ্র: কঁড়া ; - বাঁশ-কঁঢ়ার তরকারি | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| কঁঢ়ি | kāṛhi বি, - ফুলেব কুঁড়ি; -<br>কঁঢ়ি গিলাকে ছিঁড়বিস্ নাই। সাঁ- ভুটুঃক্ | ঝাড়-ধল-মান |
| কঁৎবেল | kātbel বি, একপ্রকার বেল < কপিত্থ : দ্র: কঁইৎ | |
| কঁদল | kādal বি, - ঝগড়া; < কোন্দল : - | ধল-মান |
| কঁদলকঁহরা | kādal kāhrā বিণ, — ঝগড়াটে, কুঁদুলে ;<br>উয়ার বহু-টা দমে কঁদল-কঁহরা। | ঝাড়-ধল |
| কঁদা | kādā বিণ, - মোটাসোটা, গাব্দাগোব্দা ছেলে ;<br>তুলঃ (দ. প. বা.) কেঁদো<br>দেখ্ন কেমন গাব্দাগোব্দা ছা---ত, নাম বাখ্যেছি কঁদা। | ঝাড়-ধল-বাঁক |
| কঁদি | kādi বিণ, - মোটাসোটা মেযে ; - | ধল-ঝাড়-মান |
| কঁহরা | kāhrā ক্রি, - জ্বরের জন্য মুখ থেকে নির্গত কম্পমান<br>কাতব শব্দ ; কাতর শব্দ কবা।<br>দেখ্ ন জ্ববে কেমন কঁহবিছে / কুঁহ্বি বুলছে। | ধল-মান |
| কঁহর কুঁহর | kāhar kūhar বি,-কাতর শব্দ। জ্বরে ছা টা কঁহব কঁহর<br>কইছে।<br>‘ছুটুমুটু পাইখ টি বাইদ বিলে চবে হে —<br>কন্ খালভবায় বিঁধ্যে দিল কঁহব কুঁহব কব্যে হে।’ | ধল-মান |
| কঁহব কঁহুর | kāhar kūhur দ্র: কঁহর কুঁহর। সাঁ - কঁহর-কুঁহর | ধল-ঝাড় |
| কহলা | kāhlā ক্রি - দ্র: কম্লা | ধল-ঝাড |
| ককা | kakā ক্রি, - চিৎকার কবে কাঁদাব সময় দম আটকে<br>যাবার অবস্থা হওয়া ---<br>কেঁদ্যে কেঁদ্যে ছেলে-ট ককিঁই উঠ্ছে। | বীর |
| ককিল | kakil বি, একপ্রকাব পাখি, কোকিল < কোকিল<br>সাঁ - কুইলি | মান-ধল-<br>বাঁক-ঝাড় |
| কচ্ | kac বি, - দাঁড়িপাল্লায় কোন কিছু ওজন করার আগে<br>পাল্লা দুটির ভারসাম্য আছে কিনা দেখা ।<br>আগে কচ্ কর্যে লাও, তারপব ওজন কবব্যে। | বীর |
| কচ্কচি | kackaci বি, - ঝগড়াঝাঁটি, কথা কাটাকাটি -<br>< সং কচাকচি (= চুলোচুলি) .<br>উয়াদেব রাতদিন কচ্কচি লাইগ্যেই আছে। | ধল-ঝাড়-<br>বীর-মান-<br>বাঁক |
| কচ্ড়া | kacṛā দ্র: কঁচ্ড়া সাঁ - কচ্ড়া, কুঁইড়ি | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| কচ্‌বা | kacrā বি, - ছোট পোনা মাছ ; —<br>জালে কচ্‌রা উঠাইঁছে ঢের। | বীর |
| কচা১ | kacā বিণ, - সংকীর্ণ, সরু —<br>কন্ কচা বাটে ঢুক্যো পইড়লম্ দেখ ! | ধল - ঝাড় |
| কচা২ | kacā বি,- দুর্গম জায়গা - সাঁ - কচা, কোচা<br>কন্ কচায খঁদড়ে গরুগিলা ঢুইক্‌ল কে জানে। | ধল - ঝাড - মান |
| কচা৩ | kacā ক্রি, - বাঁধন আল্‌গা হয়ে যাওয়া — | বীব |
| কচা৪ | kacā ক্রি, - পচে যাওযা। | বীব |
| কচা৫ | kacā বিণ, - ঘর্ষণেব ফলে আধফাটা | বীব |
| কচিম | kacim বি, কাছিম, < কচ্ছপ : সাঁ - কছিম | ঝাড়-ধল |
| কচু | kacu বি, - একপ্রকার কন্দ <সং কচী —<br>বিভিন্ন প্রকার কচু - আল্‌তি, ধোলি (সাদা রঙেব কচু)<br>সাবোকচু, মানকচু, গানিকচু। | বীব - ধল -<br>মান - বাঁক |
| কচুটা | kacuṭā ক্রি, - চট্‌কা, চট্‌কে মাখা (চট্‌কা>চক্‌টা>চকুটা)<br>অথবা <কচু+টিয়া (কচুর মত) সাঁ - কচ্‌টা<br>ডাল আর ভাত ভালো করে্যা কচুটে মেখ্যে খা। | বীর |
| কচুসানা | kacusānā বি,—সিদ্ধ কচুকে যে ভাবে আঙুল দিয়ে<br>চট্‌কে মাখা হয়। ( সানা =মাখা); মযলা করা ; —<br>পিরেন টকে কচুসানা করে্যা ফেলিন্ দিয়্যেছে। | বীর |
| কছিম | kachim বি, - দ্র: কচিম | ধল - মান |
| কট্‌রা | kaṭrā বি, - ছোট বাটি বিশেষ। তুল ঃ হি-কটোরা<br>এক কট্‌রা মুড়্‌হি খায়্যেছি। < কট্টোর> প্রা কট্টোরগ | বাঁক - মান |
| কটা | kaṭā বি, - ধান ভানার জন্য চুক্তি - কটা করা,<br>কটা দেওযা। — তুলঃ কুটা, কোটা<br>চাইলের লেগ্যে কটা দিয়্যেছি।<br>চালের জন্য কাউকে ধান দিয়ে চুক্তি করা হয় যে ধানের<br>পরিবর্তে চুক্তিমত চাল তৈরি করে দেয়। | ধল - মান - ঝাড় |
| কটাতি | kaṭāti বি, - ধান ভানার জন্য যার সঙ্গে চুক্তি করা হয় ;<br>চালের বিনিময়ে যে ধান ভেনে দেয়; ভানারি। —<br>কটা ভানারি। কটাতি ঘরকে যায়্যে ধান দিয়্যে আসিয়্যেছি। | ধল - মান - ঝাড় |
| কটাশ | kaṭāś বি, - খটাশ, বন-বিড়াল, সাঁ-কোটাশ, রুন্ডা | ধল - ঝাড় - বাঁক |

| | | |
|---|---|---|
| কোটো | koṭo বি,- কৌটা, সাঁ-টুওয়াঃক, উলুঃত্ | বীর |
| কটোরা | koṭorā বি,- দ্র: কট্‌রা। | মান |
| কঠা ঘর | kaṭhā ghar বি,— কোঠা বাড়ি, বড় বাড়ি <সং কোষ্ঠ+ক সাঁ-কঠা<br>কঠা ঘরের লে হামদের কুড়্যা ঘর ঢের ভাল। | ঝাড়-ধল-বাঁক |
| কঠিন | kaṭhin বিণ,- দুরন্ত, অবাধ্য, একগুঁয়ে,- উ কঠিন লক্ বঠে, নাই বল্যেছে ত নাই ; <কঠিন; সাঁ-কুঠিন | মান-ধল-বীর-বাঁক |
| কড়ক | kaṛak বি,- খেঁচ্‌কি, - আকস্মিক ভাবে বাতের ব্যথা ; ইং-নিউরালজিয়া। কোমরে এমুন কড়ক লেগ্যেছে যে উঠতে বস্‌তে খেঁচ্ করে্য উঠছ্যে। তুল:-সং করকা (বজ্র) | বীর |
| কড়কচি | kaṛkaci বি,- গোরুর গাড়িতে ব্যবহৃত দড়ি বিশেষ। | মান |
| কড়কচ্যা | kaṛkac'ā বিণ,-(ছোট ছোট নুড়ি পাথর যুক্ত) অমসৃণ, < কর্কশ+ইয়া ; উ কড়কচ্যা মাটিএ চাষ হব্যেক নাই। | মান-ধল-বাঁক-ঝাড় |
| কড়কড়ি | kaṛkaṛi বি, দ্র: কর্‌করি | বীর |
| কড়কড়্যা | kaṛkaṛ'ā বি,- নবজাতক শিশুর মঙ্গলের জন্য জন্মের অষ্টম দিনে ব্যবহৃত আট রকমের কলাই ভাজার মিশ্রণ ; আট-কড়কড়্যা,-অনুকার শব্দ; তুঃ দ.প.বা.-আটকৌড়ে সাঁ-কড়কড়িয়া | ধল-ঝাড়-মান |
| কড়চ | kaṛac দ্র: কঁড়চ্ | বীর |
| কড়বং | kaṛban বিণ,- যার পিঠ বা শিরদাঁড়া সোজা নয়; বাঁকা পিঠযুক্ত; যে সোজা হয়ে হাঁটতে পারে না। সাঁ - কড়বং | ধল-ঝাড় |
| কড়্‌রা | kaṛrā বি,- চাবুক;— তুল ঃ ফা-কোড়া, — উয়ার পিঠে মাইর্‌ল এক কড়্‌রা। সাঁ-কোড়্‌রা | ধল-মান-ঝাড় |
| কড়্‌হা | kaṛhā বি,- কড়া, কড়াই <সং কটাহ > প্রা-কডাহ<br>— এক কড়্‌হা ভাত; সাঁ-কড়্‌হা<br>— কড়্‌হা-ট মাজ্যে ঘঁস্যে আন্। | ধল-ঝাড়-মান |
| কড়া১ | kaṛā বি,-মুন্‌ডা সম্প্রদায় ভুক্ত জনজাতি বিশেষ। কোঁড়া সম্প্রদায়। ছোটনাগপুর থেকে এসে এই সম্প্রদায় পশ্চিম-বাঙলার বিভিন্ন স্থানে বসবাস করে। এরা মাটি কাটা, মাটি খোঁড়া, জমি সমতল করা, পুকুর খোঁড়া, কুয়ো খোঁড়ার | মান-বাঁক |

| | | |
|---|---|---|
| | কাজ করে। মাটি খোঁড়ার কাজে দক্ষ বলে এদের বলা হয় কোঁড়া। প্রসঙ্গতঃ উল্লেখ করা যেতে পারে যে বীরভূম বর্ধমানে মাটি খোঁড়াকে বলা হয় মাটি কোঁড়া। সাঁ-কোড়া | |
| কড়া[১] | karā বি,- কড়াই < কটাহ | ধল-ঝাড়-বীর |
| কড়ার | karār বি,- শর্ত ; —<br>উয়ার সঁগে কন্-অ কড়ার করি নাই।<br>কড়াব কব্যেছিস, ত দিথেই হব্যেক। | ধল-মান-ঝাড় |
| কড়্হাইর | karhāir বি,-কুড়ুল, <কুঠার<br>— মাইর্ব এক কড়্হাইব পাশা। | ঝাড়-ধল-মান |
| কণা[১] | kaṇā বি,- ধান চাল মাপার ছোট পাত্র বিশেষ ;<br>এক কনা চাইলে পেট ভরব্যেক নাই। | ঝাড়-ধল |
| কণা[২] | kaṇa বি,- ভাঙা ভাঙা চালের দানা, ক্ষুদকণা; | ঝাড়-ধল-মান-বীর |
| কত্রি[১] | katri বি,লোহা বা টিনের পাত কাটার জন্য কাঁচির মতো অস্ত্র বিশেষ; < কর্তরিকা (তুঃ -কাতার/কাতান)<br>কত্রিটা খুজ্যে প্যাছি নাই। | ঝাড়-ধল |
| কত্রি[২] | katri বি,- সধবা নারীদের হাতের 'নোয়া' , - লোহার বালা বিশেষ; | ধল-ঝাড় |
| কত্কের | katker বিণ,- কত দামের (কত+এর)<br>— এটা কত্কের ? | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| কত্না | katnā বিণ,- কত; (তুল ঃ হি-কিত্না, কেত্না।)<br>ই-টাব কত্না দাম লিল্যেক ? | মান |
| কত-গা | kata-gā বিণ,- কতগুলি; কতগুলা;—<br>উয়াদের কত-গা গোরু আছে? সাঁ-তিনা:ক্ | ধল-মান-ঝাড় |
| কাতুরি/ কাতুলি | kāturi/kātuli বি,-আখমাড়াই কল ঘোরানোর জন্য কলের মাথার লৌহখন্ড। লৌহখন্ড সহ কাঠটিকে কাতুরি বলে। | বীর |
| কথা | kathā ক্রি বিণ,- কোথা, কোথায়, <সং কুত্র<br>কথা-কে যাছিস্ রে ব। | মান-ধল |

| | | |
|---|---|---|
| কথো | katho বিণ, কত < সং কতম্ | মান |
| | — কথো দিন বাদে, উ ফের ঘুর্যো আইল। | |
| কদ-অ | kada বি,- এক জাতীয় শস্য;-কোদো (রবিশস্য বিশেষ) | বাঁক-ধল- |
| | সাঁ - কোদো, জান্‌হে | মান-ঝাড় |
| | — কদ-অ ঘাঁটা খায়্যোঁ দিন যাছে। | |
| কদমা | kadmā বি, - চিনির তৈরি কদমফুলের মতো | বীর-বাঁক- |
| | একপ্রকার গোলাকার মিষ্টান্ন বিশেষ; যার ভিতরের অংশ | মান |
| | ফাঁপা < সং-কদম্বক | |
| কদ্‌লা | kadlā ক্রি, - কোদাল নিয়ে মাটি কোপানো। | ধল-ঝাড়-মান |
| | নামধাতু- < কোদাল; - | |
| | জমিনট-কে আচ্ছা কইর্যো কদ্‌লাবি,তারপর জন্‌হার বুনবি। | |
| কদাল | kadāl বি, - কোদাল; মাটি কোপানোর জন্য ব্যবহৃত | ধল-মান-বাঁক |
| | লোহার অস্ত্র বিশেষ ; < সং কুদ্দাল; সাঁ-কুড়ি | |
| কদায়্‌ল | kadāĕl বি, - দ্র: কদাল | ধল-মান |
| কদাল পাশা | kadāl paśā বি, - কোদালের পিছন দিকের ছিদ্রযুক্ত | ধল-মান-ঝাড |
| | গোলাকার অংশ, যার মধ্যে বাঁট সংযোজিত হয়। | |
| | <কুদ্দাল+পার্শ্বক | |
| | মাইর্‌ব কদাল পাশা দিয়্যেঁ-ত দেখবি মঝা-ট। | |
| কদাল-হাত | kadāl hāt বি, - কোদাল নিয়ে কর্মব্যস্ত লোক। | মান |
| | উ এখুন কদাল-হাত; যাইত্যে লাইরব্যেক। | |
| কদালে | kadāle বিণ, - কোদালে। কোদাল+ইয়া;- শরৎকালে | বীর |
| | হাল্‌কা মেঘের উপর সূর্যের আলো পড়লে মনে হয় | |
| | মেঘের উপর কেউ যেন কোদালের কোপ দিয়ে, মেঘকে | |
| | ছিন্ন-বিচ্ছিন্ন করে রেখেছে। এ ধরণের মেঘকে বলা হয় | |
| | 'কোদালে মেঘ'। | |
| | 'কোদালে কুড়ুলে মেঘের গা।' ... | |
| | কোদালে কুড়লে মেঘের পাল | |
| | শ্বশুরকে বল বাঁধতে আল —খনার বচন | |
| কন্[১] | kan বিণ, - কোন; - কে; - <কঃপুনর্; অপভ্রংশ কবণ | ঝাড়-ধল-মান |
| | কন্ ছা মায়ের দুধ খায় নাই বল। কন্‌টাকে ছাড়্যে কন্‌টাকে | |
| | লিবি। | |
| | কন্ বা বিহা, দু পায়ে আল্‌তা। | |

| | | |
|---|---|---|
| কন্[2] | kan কোণ, - ঘরের কোণ; < কোণ সাঁ- কঁড়<br>— উ চুপ্‌টি মারো্য ঘরের কনে লুকাঁই আছে। | ধল-ঝাড় |
| কন্-অ | kan-a বিণ, - কোন-ও, -<br>— উয়ার কন্-অ কাজকাম নাই, - ঘুর‍্যে বুল্‌ছে। | মান-ধল-<br>ঝাড়-বাঁক |
| কন্-হঁ | kanhā দ্র: - কন্-অ | মান |
| কন্‌ইয়াঁ | kaniĕā বি, - যে মেয়ের বিয়ে হবে; সদ্য বিবাহিতা।<br>< কন্যা; - 'কন্‌ইয়াঁ দেখ্যে বর বেয়াকুল।' | ধল-ঝাড়-<br>মান-বাঁক |
| কপটময়া | kapaṭ maĕā বিণ, - ছলনাকারী, - < কপট+মায়া<br>যার কথা বিশ্বাসযোগ্য বলে মনে হলেও যার মধ্যে<br>কপটতা থাকতে পারে ;<br>'কপটময়া; লুকজন নিয়্যেঁ যেছি গয়া' - প্রবাদ | বীর |
| কপ্‌টে | kapṭe দ্র: কোপ্‌টে | বীর |
| কপ্‌তা | kaptā বি, - ঘুঘু, -< কপোত | মান |
| কপ্‌তাঘুরা | kaptāghurā বিণ, -ধ্বংস প্রাপ্ত, শূন্য। ঘুঘু চরে বেড়ায় যেখানে ; -<br>উয়াদের ভিটা কপ্‌তাঘুরা হয়্যেঁ গেল্‌ছে কন্-অ লক্‌জন নাই। | বাঁক |
| কপ্‌তি | kapti বি, - ঘুঘু < কপোত+ই | ধল-ঝাড় |
| কপ্‌নি | kapni বি, - বস্ত্রখন্ড বিশেষ যা কেবলমাত্র লিঙ্গ বা<br>যোনীকে আবৃত রাখে ; - < কৌপীন সাঁ-ডেঙ্গা | ধল-ঝাড় |
| কপাল | kapāl বি, - ভাগ্য <কপাল<br>উয়ার কপাল-ট-ই মন্দ। সাঁ-মলং | মান-ধল-বীর-<br>বাঁক-ঝাড় |
| কপালফাটা | kapāl phāṭā বিণ, - হতভাগ্য, -<br>কপালফাটার অশেষ দুখ। | মান-ধল-ঝাড় |
| কপিলাস | kapilās বি, - দুগ্ধবতী গাভী, যে গাই বেশি দুধ দেয়;<br>< কপিলা<br>গাই ত লয় কপিলাস বঠে, দমে দুধ দেয়। | ধল-ঝাড় |
| কপিলে | kapile বি, - বেশি দুধ দেয় এমন গাই; (কিংবদন্তীর<br>'কপিলা' গাভীর সাজুয্যে) তুল: কইলে < কপিলা | বীর |
| কম্‌তি | kamti বিণ, - কম।-তুল হিঃ কম্‌তি; —<br>কিছু কম্‌তি হব্যেক নাই। | ধল-মান |

| | | |
|---|---|---|
| কমাইঁ | kamāi অস ক্রি - কমিয়ে, কম ক'রে - সাঁ-কমকাতে<br>অজনে (ওজনে) কমাইঁ দিছিস্ কেনে !<br>ঠিক মতন দে।<br>ডাকতর আস্যে অষদ (ওষুধ) দিয়্যেঁ জ্বর কমাইঁছে।<br>ধার-দেনা কমাইঁ কমাইঁ আইনছে। | ধল-ঝাড়-মান |
| কমফেট | kamphet বি, — শীতকালে মাথায় বা গলায় বাঁধার<br>জন্য উলের বা সুতোর তৈরি বস্ত্র খন্ড; মাফ্‌লার<br>< ইং কমফর্টার<br>কমফেট বাঁধ্যে চল্যে যা, শীত লাগব্যেক না ! | বীর |
| কমর | kamar বি, - কোমর, কটিদেশ < ফা কোমর<br>"কমর জলে ডুব্যে মরি<br>বাঁচাও হে পানের (প্রাণের) বঁধু।"<br>কমর-ট দুখাছে (কোমরে ব্যথা হচ্ছে) | মান-ঝাড়-মান |
| কমল | kamal বি, -কম্বল। "মাঘের আধে, কমল কাঁধে।" | ধল-ঝাড় |
| কম্‌লা | kamlā ক্রি, - গাই বা মাদী মোষের সন্তান প্রসব করা।<br>— উয়াদের গাই-ট কমলাইঁছে আর দুধের অভাব হব্যেক<br>নাই। সাঁ - বুসা:ক্ | ঝাড়-ধল |
| কম্‌হরি | kām$^{h}$ri বি, -দ্র: কুম্‌হ্‌রিয়া- সাঁ-কুম্‌হুরি | ধল |
| কলক ইজ্জা | kalak ijjā বি, - ঝগড়া, বিবাদ, —<br>< সং কলহ+ফা-কাজিয়া<br>দিনরাত কলক ইজ্জা লাগি আছে। | ধল-ঝাড় |
| কলহুড়ী | kalhuri বিণ,— ঝগড়াটে মেয়ে। | ধল-ঝাড় |
| কহা | kahā ক্রি, - বলা, উয়ার সঁগে কথা কহ্যেঁছিস কি নাই !<br>বিণ, কহা-কথা; — কহা কথার দাম নাই, কাজে<br>দেখায়্‌তে হব্যেক। | ধল |
| কয়দা | kaĕdā বি, - রীতি, কায়দা < ফা-কায়দা<br>উ আনেক কয়দা জানে। | বীর |
| কয়া | kaĕā বি, - ধান্য বিশেষ ; সাঁ-কয়াহুড়ু | বাঁক-ঝাড়-ধল |
| কয়াল | kaĕāl বি, — ধান কেনা-বেচার ক্ষেত্রে যে মধ্যস্থের<br>ভূমিকা নেয়। যে ধান মেপে দেয়। সাঁ-কোয়াল | বাঁক-বীর |
| কয়েম | kaĕem বি, -একপ্রকার গাছ, যার ফুল ছোট আকারের<br>কদম ফুলের মত; দ্র: কইম | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| কয়ের | kaĕer বি, -এক প্রকার বুনো পাখি, যার মাংস সুস্বাদু < ফা় কবুতর | ধল-ঝাড়-মান |
| কয়ো | kaĕo বি, - কাক, < সং কাক। তুলঃ হি - কৌআ | বীর |
| কয়োর | kaĕor বি, -দ্র: কয়ের < কবুতর | ধল |
| কৌ-ও | kau-o বি, - কাক, দ্র: কয়ো ; | বীর |
| কর্ | kar ক্রি, - | ধল-মান-ঝাড় |
| | আমি/হামি করি ; তুমি কর ; তুঁই/তুই কর্ | |
| | আমরা/হামরা করি ; তুমরা কর ; তরা/তর্হা করিস্। | |
| | আমি/হামি কইচ্ছি ; তুমি কইচ্ছ/ করছিন্ ; | |
| | তরা/তর্হা কচ্ছিস/করছুস/কচ্ছু | |
| | আমি/হামি/আমরা করে্যছিলম-করে্যছিলি-করে্যছিলিন | |
| | আমি/আমরা - করিয়াঁছিলি | |
| | করেঁ্যছিলি | |
| | করিছিলি | |
| | করে্যছিলি | |
| | করে্যছিলম | |
| | করিছিলম | |
| | করেঁ্যছিলিন। | |
| | তুমি করে্যছিলে ; তরা/তর্হা করে্যছিলিস, করে্যছিলি | |
| | আমি কল্লি, কল্লম ; তুমি কইল্লে, কল্লন ; | |
| | তরা/তরহা কল্লিস | |
| | আমি/হামি/আমরা/হামরা কইর্ব | |
| | তুমি/তুমরা কইর্বে | |
| | তুইঁ/ তুই কর্বি, কর্ভি | |
| | উয়ারা কইর্বে, কইরব্যেক | |
| | সে করব্যেক, কইরব্যেক | |
| | আমি/হামি, আমরা/হামরা-করথি,করথম,কত্তম,কত্তি। | |
| করকটা | karkaṭā বি, — ছোট পাখি বিশেষ | বীর |
| করখা | karkhā বি, — শস্যের শক্ত দানা। | বীর |
| করচ্ | karac বি, - ট্যাঁক। তুল ঃ কঁড়চ,কঁচড়, কোঁচড় | বীর |
| | করচে কত টাকা গুঁজ্যেছিস। | |

| | | |
|---|---|---|
| করচা | karcā বি, - লাঙল ও জোয়ালের সংযোজক আংটা যার সঙ্গে 'আলান দড়ির' আংটাকে যুক্ত করা হয়। | বীর |
| কচ্চু/কচ্ছু | koccu/kocchu ক্রি, - কচ্ছিস, (করিতেছিস্) তুই কি কচ্ছু রে। কিছু কচ্ছুস না বসে আছু ? | ধল-ঝাড়-বাঁক |
| কর্‌জা | karjā বি, -ধার, দেনা, ঋণ। < ফা কর্জ — অনেক করজা হয়্যেঁছে। | ধল-ঝাড় |
| করজ | karaj বি, - ধার, দেনা, ঋণ < ফা কর্জ বাবু ঘর্‌লে করজ্ লিছে ধান। | |
| করঞ্জা | karañjā বি, - এক প্রকার বন্য গাছ, যার ফল থেকে তেল পাওয়া যায় ; - গটা দেহে জব্‌জব্যা কর্যে করঞ্জা তেল মাখ্যেছি। < করঞ্জ | মান-ধল |
| করঁজ | karãj দ্র: করঞ্জা সাঁ-কুরঞ্জ | বীর-ধল |
| কর্‌কর্ | karkar অব্যয়, অনুকার শব্দ, — কুখ্‌ড়ি টা কর্‌করাছে - ডিম দিব্যেক। [নামধাতু] সাঁ - সাকরা:ৎ | ধল-মান-ঝাড় |
| কর্‌করি | karkari বি, - গোরুর গাড়ির কুমিরের সঙ্গে ওদল বাঁধার জন্য ব্যবহৃত খড়ের মোটা দড়ি। | বীর |
| করকর্যা | karkar'ā দ্র: কড়কড়্যা সাঁ-করকর্যা | বীর |
| কর্‌তা | kartā বি, - দাঁড়িপাল্লায় পাত্র বা আধারের ওজন | বীর |
| করবরি | karbari বি, এক প্রকার ফুল, করবী ; -সং< করবির | মান-ধল |
| করবলি | karbali বি, দ্র: করবরি হইল্‌দা করবলি ফুলের মালা গাঁথ্যেছি। | ধল-ঝাড় |
| কর্‌ভি | karbhi ক্রি, (ভবিষ্যৎকাল) - কর্‌বি। — তুঁই করভি। | মান |
| করম[১] | karam বি১, একপ্রকার বন্য গাছ, করম গাছ; সাঁ - কারা:ম দারে "করম কাটতে যায়্যেঁছিলি টাঙ্গি ঝলমল।" | ধল-মান-ঝাড়-বাঁক |
| করম[২] | karam বি, — করমপরব। করম পূজার অনুষ্ঠান; ভাদ্রমাসের শুক্লা একাদশী তিথিতে অনুষ্ঠিত উৎসব। সাধারণত কুর্মি, ভূমিজ ও অন্যান্য জনজাতি সম্প্রদায়ের মধ্যে প্রচলিত করমশাখার পূজা। পার্শ্ববর্তী বন থেকে করম গাছের দুটি শাখা কেটে আনা হয়; শাখা দুটিকে | ধল-মান-ঝাড়-বাঁক |

| | | |
|---|---|---|
| | মাটির বেদীর উপর পুঁতে দেওয়া হয়; ডাল দুটিকে ঘিবে সারারাত নাচগান চলে। করম অনুষ্ঠানের সঙ্গে সম্পৃক্ত, একটি মেয়েলী ব্রতকে বলা হয় 'জাওয়া'। ঠাকুর বা করম রাজাও বলা হয়। যে শাখা দুটি বেদীর উপর পুঁতে বাখা হয়, তার একটি করমের, অন্যটি ধরমের। উৎসবের পরের দিন শাখা দুটিকে নদী বা পুকুরের জলে বিসর্জন দেওয়া হয়। সাঁ-কারাম | |
| করম্-কহনি | karamkahni বি, করম-সংক্রান্ত লোককথা ; সাঁ - কারাম বিন্‌তি | ধল-ঝাড-মান-বাঁক |
| করম-ধরম | karam dharam বি, করম গাছের যে দুটি শাখাকে পুঁতে পূজা করা হয়, তাদের নাম। লোককথার উল্লেখিত দুই ভাই —করম ও ধরম অথবা কর্মু ও ধর্মু। | মান-ধল-বাঁক-ঝাড় |
| করম-ডাল | karam ḍāl বি, - করমের শাখাস্পর্শ করে দুই মেয়ে সখীত্বের শপথ নিয়ে পরস্পরকে 'করমডাল' বলে সম্বোধন করে। | ধল-ঝাড়-মান |
| করমপরব | karam parab বি,- করম পূজার উৎসব। | ঝাড়-ধল-মান-বাঁক |
| কর্‌মা | karmā বি,- দ্র: করম | মান |
| করই | karai/karei বি,— কড়াই, < কটাহ | ঝাড়-ধল |
| করা | karā ক্রি, - করাইছিলি, করায়্‌ব, করাইথম্‌ | ধল-মান-ঝাড়-বাঁক |
| করাই[১] | karāẽ/karāi বি,—ধান রাখার জন্য খড়ের ছাউনি দেওয়া ছোট ঘর। তুলঃ মরাই ;তামিল-কুঁরৈ(কুঁড়েঘর) | ধল-ঝাড় |
| করাই[২] | karāi বি,- দ্র: করই | ধল-ঝাড় |
| করাম | karām বি,-খড়ের চালের কাঠামো | বীর |
| কর্‌হাই | karhāi বি,- ১ কড়াই, < কটাহ ২ ধান রাখার ঘর বিশেষ; করাই। | ঝাড়-ধল |
| করাতিয়ে | karātie বিণ,-যারা করাত দিয়ে গাছের গুঁড়ি চিরে দেয়। করাতিয়ে লাগিন্‌ছি; তক্তা ফাড়া হব্যেক < সং করপত্র(+ইয়া) | বীর |

| | | |
|---|---|---|
| করাতসাঁধি | karātsādhi বি,- কোমর সংযুক্ত দুই পায়ের সন্ধিস্থল; | ধল-ঝাড় |
| করিন্দে | karinde ক্রি,- করিয়ে দাও; - করিঁই দে >করিন্দে (প্রেরণার্থক ধাতু) | বীর |
| করিল্ | karil বি,- বাঁশগাছের কোঁড়া বা অঙ্কুর; — বাঁশের করিল্ দিয়েঁ তরকারী রাঁধ্যেছে। < সং করীর সাঁ-করিল্ | বাঁক |
| কল[১] | kal বি,- অঙ্কুর; পিঁয়াজের কল বেরাইঁছে। | বীর-বাঁক-মান |
| কল[২] | kal বি,- কোল, গালের ভিতরের জায়গা। < কবল (= খাবল); এক কল মুড়্হি খা | বীর-বাঁক-মান-ধল |
| কল[৩] | kal বি,- কোল < ক্রোড়; কলের ছা = কোলের শিশু | মান-ধল-ঝাড় |
| কলপুঁছা | kal pūchā বিণ,- সবচেয়ে শেষে জন্মেছে যে, কোলেব শিশু। কলপুঁছা ছায়ের আদর বেশি। কোল থেকে পুঁছে নেওয়া অর্থাৎ একেবারে শেষের সন্তান যার পর আর কোন সন্তানের জন্ম হয়নি। | ধল-ঝাড়-বাঁক-মান |
| কবঙ্গা | karangā বিণ,- সম্প্রদায় বিশেষ। যে সম্প্রদায়ের লোক সাধারণতঃ কাঠের কাজ করে। সাঁ-করঙ্গা/কর্‌গা | বাঁক-ধল-মান-ঝাড় |
| কল্‌গা | kalgā বি,- পাখির পালক ; | বাঁক-মান |
| কলঙ্গা | kalangā বি,- দেয়ালের গায়ে তৈরি খোপ, যার মধ্যে টুকিটাকি জিনিস রাখা হয়। | বাঁক-মান-ধল-ঝাড় |
| কলছুল | kalchul বি,- রান্না করার ছোট হাতা ; তুলঃ দ: প: বাঙ্লা—কচ্ছুলি | বাঁক-মান |
| কল্‌জি | kalji বি,- কল্‌জে, কলিজা < ফা-কলিজা, ডাইনগুলা তর (তোর)কল্‌জি খাব্যেক। | বাঁক |
| কল্‌মী | kalmi বি,- এক প্রকার জলজ শাক কলম্বী সাঁ-কল্‌মী আড়া:ক্, কালমা:ক্ | বীর-বাঁক-ধল-মান-ঝাড় |
| কলসুঁঘা | kalsūghā বিণ,- কোল থেকে নামতে চায়না যে, আদুরে; 'কলসুঁঘা ছা' <ক্রোড়+সুঁঘা = শুঁকে যে। ছা-টা দমে কলসুঁঘা, - কলের লে লাইম্‌ব্যেক নাই। | মান |
| কল্‌হু[১] | kalhu বি,-কলু, তেলি। তেল নিষ্কাষণের জন্য যারা ঘানির ব্যবহার করে; — সাঁ-কুলহু কল্‌হু ঘরের লে তেল আইন্‌ব। | মান-ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| কল্হু[1] | kalhu বিণ,- কুঁড়ে, বোকা। — | মান-ধল-ঝাড় |
| | উ দমে কল্হু বঠে, নইড়ব্যেক নাই। | |
| কলাভঁড়া | kalābhāṛā বি,- মোচা, | |
| | তুল: ওড়িয়া-ভন্ডা(< কদলী ভান্ড), | ধল-ঝাড় |
| | যে আবরণের মধ্যে মোচাগুলি আবৃত থাকে। | |
| কলসীমাথা | kalsīmāthā বিণ,- কলসীর মতো বড় মাথা যার; | বীর |
| | ধড় ছোট মাথা বড়। | |
| কল্লা | kallā বি,-তিক্তস্বাদের আনাজ বিশেষ; - করলা। | ধল-মান-ঝাড়-বাঁক |
| কল্লাক | kallāk বি,- মোরাম, গুটিপাথর। | বীর |
| কলি১ | kali বিণ,- খুব ছোট; কচি; (কলি বাছুর), দ্র: কইলে | বীর |
| কলি২ | kali বি,- গানের চরণ। | মান-ধল |
| কলি৩ | kali বি,- শামুক পুড়িয়ে যে চূন তৈরি করা হয়; কলিচূন | মান-ধল-ঝাড় |
| কশ্লা | kaślā বি,- কষ্ট। | মান-বীর |
| কশম | kaśam বি,- শপথ, < ফা-কশম | মান |
| | কশম্ খায়েঁছি, উয়াকে আমি ছাইড়্ব নাই। | |
| কশ্তা | kaśtā বি,- বেগুনি রঙ্। | মান-ধল-বীর |
| | "কশ্তা পাড়ের শাড়ি লিব, ঝিলিক বসা চুড়ি লিব।" | |
| কসো | kaso বিণ,- কসা < সং-কষায়- | বীর |
| | কসো আমগুল-অ খাইস্ না। | |
| কহ্নি[1] | kahni বি,-গল্প, কাহিনী<সং কথানক। তুলঃহি-কহানী সাঁ-কহ্ঁনি, কাহ্নানি | ঝাড়-ধল-মান |
| | রাইতের বেলা, যাভি, ত কহ্নি শুনবি। | |
| কহনি[2] | kahni বি,- কনুই < কফোনি। — | ধল-ঝাড় |
| | অমুন এক 'কহ্নি কুটা' মাইরল্যেক রে ভাই যে অঁক করো উঠলি। | |
| কহনি-কুটা | kahni-kuṭā বি,— কনুই-র গুঁতো | ধল-ঝাড় |
| কাই[1] | kāi ক্রি-বিণ,- কোথায়; তুলঃ ওড়িয়া-কাঁহি | ঝাড়-ধল |
| | কাই যাচ্ছুরে ? | |
| | — কাই যাবি হে বাবুর বাপ লাল গামছা পর্হিয়্যে। | |
| কাই[2] | kāi বি,-মাছ বা মাংসের ঘন ঝোল; আঠার মতো ঘন কাথ < ক্কাথ। টুকুন কাই দিহ হে। | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| কাই[৩] | kāi বি,- ময়দার আঠা; < ক্বাথ-<br>ঘুড়ি বানায়্তে হব্যেক; -কাই লাইগ্ব্যেক। | ঝাড়-ধল |
| কাইৎ/<br>কায়ৎ | kāit/kāĕt বি,- পাতলা ছুরি বিশেষ, যা মোরগ<br>লড়াইয়ের সময় মোরগের পায়ে বেঁধে দেওয়া হয়।<br>ঝিঝর‍্যা ষাঁড়ার কাইতে, ধব্‌লা ষাঁড়ার মরণ।<br><কর্তিকা > কাতি > কাইৎ | ঝাড়-ধল-মান |
| কাইল | kāĕl বি,- পরবর্তী দিন,<br>কাইল যাব, আজ নাই। < কল্য<br>কাইল্‌কে আসবি। কাইলের দিন বাদে পরশু আসবি।<br>আজ মইর্‌লে (মইল্লে) কাইল দুদিন। | ধল-মান |
| কাইল্যা | kāil'ā বিণ,- কালো (কাল+ইয়া)<br>উয়াদের কাইল্যা কুকুর দমে ভুকে। | ঝাড়-ধল-মান |
| কাউরি | kāuri সর্ব,- কারুর-ই (কাহার-ও)<br>'চের দিন কাউরি সমান নাই যায়' | বীর |
| কাওয়া | kāŏā বি,- কাক। তুলঃ হি-কৌআ < কাক সাঁ-কাহু | বাঁক-মান |
| কাঁই[১] | kā̃i বি,- তেঁতুল। তেঁতুলের বীজ - কাঁই বিচি | ধল-বীর-মান-<br>ঝাড়-বাঁক |
| কাঁই[২] | kā̃i বিণ,- কৃপণ, কিপ্‌টে, —<br>লক্‌টা খুবেই কাঁই, একটি পৈসা-ও দিব্যেক নাই। | ধল-মান |
| কাঁইকটারি | kā̃i-katāri বি,- ১ কান কুটুরি। কানের কোটরে<br>বাসা বাঁধে এমন এক প্রকার কীট। < কর্ণ+কোটরিকা<br>২ কেন্নো, - | বাঁক |
| কাঁই-কুটুরি | kā̃i-kuṭuri দ্র: - কাঁই কটারি<br>'কাঁই কুটুরি বুড়ি<br>পাগুলে খায় মুড়ি।' | বীর |
| কাঁইচ্[১] | kā̃ic বি, - কুঁচ ফল। | ধল-ঝাড় |
| কাঁইচ[২] | kā̃ic বি, - কাচ, < কাঁচ<br>কাঁইচের বাসন ভাইঙব্যেক নাই ত কি? | ধল-ঝাড়-<br>বাঁক |
| কাঁইচা | kā̃icā বি, - বাঁশের কঞ্চি; < সং কঞ্চি | ঝাড়-ধল |
| কাঁই-জুতি | kā̃ijuti বি, -কানজুতি; লাঙল বা গাড়িটানার সময়<br>বলদের গলায় বাঁধা দড়ির যে অংশ জোয়ালের দু-পাশের | বীর |

| | | |
|---|---|---|
| | খিলের সঙ্গে আটকে দেওয়া হয় ; <কর্ণ+যুক্তক। দ্র: কানকিলা | |
| কাঁইট্যা১ | kāit'ā বিণ, - ঠগ, অসৎ, কাঁটা+ইয়া (যে কাঁটার মত বিদ্ধ করে) উ কাঁইট্যা লকের সঁগে মিশ্‌বি নাই। | ধল-ঝাড় |
| কাঁইট্যা২ | kāit'ā বি, - এক প্রকার মাছ, - | ধল-ঝাড় |
| কাঁইঠাল | kāithāl বি, - কাঁঠাল | ঝাড়-ধল |
| কাঁইৎ | kāit বি, - দ্র: কাইৎ সাঁ-কাঁত্‌ | ধল-বাঁক |
| কাঁইৎকার | kāitkār দ্র: কাইৎকার সাঁ-কাঁত্‌কার | |
| কাঁউখ্যা | kāukh'ā দ্র: কাঁখ্যা | ধল-ঝাড় |
| কাঁখ্যা | kākh'ā বি, -গাঁইতি | ধল-ঝাড় |
| কাঁকই | kākai বি, - চিরুনী <কংকতিকা সাঁ-নাফি:চ্‌ | মান-ধল-ঝাড় |
| কাঁকইড় | kākair বি, - কাঁকুড়, শশা < সং কর্কটিকা | ধল-মান-ঝাড় |
| কাঁকড়া/ ক্যাঁকড়া | kākrā/kækrā বি, - কাঁকড়া < কর্কট | বীর-বাঁক |
| কেঁকড়াবিছা/ কাঁকড়াবিছা | kækrā bichā/kākrā bichā বি, - কাঁকড়ার মত দাঁড়াযুক্ত বিছা < কর্কট+বৃশ্চিক | বাঁক-ধল-মান |
| কাঁক্‌ড়ি১ | kākri বি, - ছোট কাঁকড়া, < কর্কট | ধল-ঝাড়-মান |
| কাঁক্‌ড়ি২ | kākri বি, - শশা, < কর্কটিকা | ধল-ঝাড়-মান |
| কাঁকড়ো | kākro বি, - কাঁকরোল, একজাতীয় আনাজ, < সং কক্কোল>পা-কংকোডং, প্রা-কংকড় <ককোটি | ধল-ঝাড় |
| কাঁকুড়/ কাকুড় | kākur/kākur বি, -শশা, দ্র: কাঁকড়ি | বীর-ধল-বাঁক |
| কাঁকবুগচি১ | kākbugci বি, - বগলের নীচে চেপে ধরে থাকা ছোট পুঁটলি; — নাপিতের ক্ষুর - নরুণ প্রভৃতি রাখার জন্য ছোট থলি; - < কক্ষ+(বুগচি)(তুর্ক্‌ শব্দ -বোঁচকা>বুগচি) | ঝাড়-ধল |
| কাঁকবুগচি২ | kākbugci বি, - কাখ, কাখতল, বগল, - | ঝাড়-ধল |
| কাঁক্‌রি/ কাক্‌রি | kākri/kākri বি, -একপ্রকার ধান; তড়াকাক্‌রি। সাঁ - কাঁক্‌রি | ধল-মান |

| | | |
|---|---|---|
| কাঁকরোল | kā̃krol বি, - দ্র: কাঁক্‌ড়ো | বীর-বাঁক-মান |
| কাঁখ | kā̃kh বি, -বিয়ের সময় আমপাতার সঙ্গে বাঁধা মঙ্গলসূত্র বিশেষ, যা হাতে বাঁধা হয়। | মান |
| কাঁখবিরালি | kā̃khbirāli বি, -বগলের ঘা; ফোড়া সাঁ-হাত্‌লা; ক্ ঘাও | বীর-মান |
| কাঁখড়ি | kā̃khṛi বি, -দ্র: কাঁকড়ি[১] সাঁ-তাহের | মান-ধল |
| কাঁখুড়ি | kā̃khuṛi বি, -ছোট কাঁকড়া ; < কর্কটিকা | বীর |
| কাঁখুরি | kā̃khuri বি, - দ্র: কাঁখুড়ি | বীর |
| কাঁজি | kā̃ji বি, - টক আমানি দিয়ে তৈরি একপ্রকার পানীয়; < সং কাঞ্জীক। সাঁ - কান্‌জি | ধল-ঝাড়-বাঁক |
| কাঁট | kā̃ṭ বি, - কোন বস্তু বা পাত্রে জমে থাকা ময়লা; তেলের শেষাংশের ময়লা। | বীর |
| কাঁঠায়্‌ল | kā̃ṭhāĕl বি, - কাঁঠাল, < সং কন্টকফ সাঁ - খান্টাড়, খান্টাড়, রেয়া: ক্ | |
| কাঁঠায়্‌ল-চোর | kā̃ṭhāĕl cor বি, -এক প্রকার খেলা | ঝাড়-ধল |
| কাঁঠি | kā̃thi বি, - কাচের টুকরো দিয়ে তৈরি মেয়েদের গলার অলঙ্কার বিশেষ; মালা ; - < কণ্ঠিকা, প্রা কংঠিঅ | ঝাড়-ধল-মান |
| কাঁড়[১] | kā̃ṛ বি, তীর, < সং কান্ড; সাঁ- কাঁড়; সার - কাঁড় বিঁধা (তীরবিদ্ধ করা) ; - নামধাতু - কাঁড়্যে মরাব। | ঝাড়-ধল-মান-বাঁক-বীর |
| কাঁড়[২] | kā̃ṛ বি, - রামধনু; কাঁড় উঠ্যেছে মেঘের আড়ে। | ঝাড়-ধল-মান-বাঁক-বীর |
| কাঁড়বাঁশ | kā̃ṛbā̃ś বি, -ধনুক, <কান্ড+ বংশ, বাঁশের তৈরি ধনুক; সাঁ - কাঁড়বাঁশ; দাদা, দে ন কাঁড়বাঁশ্‌রে, মার‍্যে দিব হরিয়াল পাইখ। | |
| কাঁড়রু | kā̃ṛru বি, - অল্প বয়স্ক মোষ; সাঁ-কাড়রু যে কাড়া, লাঙল বা গাড়ি টানার যোগ্য হয়ে উঠেনি। | |
| কাঁড়া[১] | kā̃ṛā বি, - ছিন্নমুষ্ক মোষ, শক্তিশালী পুরুষ মোষ। < সং কটাহ> প্রা - কড্ড সাঁ - কাড়া বাগ মানে না কাঁড়া। | ধল-ঝাড়-বাঁক-মান |
| কাঁড়া[২] | kā̃ṛā ক্রি,- চাল কাঁড়া - চালের খোসা নিষ্কাষণের কাজ | |

| | | |
|---|---|---|
| | < সং কন্ড (কন্ডন)> প্রা - কংড | |
| | চাইল কাঁড়া হইল নাই, ভাত হব্যেক কিসে। | |
| কাঁড়া[২] | kā̃ṛā বিণ,- খোসামুক্ত ; কাঁড়া চাল ; < সং কন্ডিত | |
| | সাঁ - বে: চ্; লু | |
| কাঁড়ান | kā̃ṛān বি,- পর্যাপ্ত বৃষ্টির সুযোগে জমি কাদা করে চাষ; < সং - কর্ষণ ; ই-বাবে কাঁড়ান-ট লাইগব্যেক। | মান-বীর-বাঁক |
| কাঁড়ি | kā̃ṛi বি,- স্ত্রীমোষ, — যার বাছুর হয়নি ; কাড়া+ই = কাড়াই > কাড়ি > কাঁড়ি | মান-বীর-বাঁক-ধল |
| কাঁড়িয়া | kā̃ṛiā বি,- তেল বাখার পাত্র বিশেষ, বাঁশের কান্ডের ফাঁপা অংশ দিয়ে তৈবি। | ধল-ঝাড় |
| | < কান্ড (+ইয়া) সাঁ-সুনুম কাঁড়িয়া | |
| কাঁথ | kā̃th বি,- মাটিব দেয়াল ; - <সং কন্থা সাঁ - কাঁথ | বীর-মান-ধল-ঝাড়-বাঁক |
| কাঁথড়া | kā̃thṛā বি,- ভাঙা দেয়াল, ভাঙা বাড়ির দেয়াল, — উয়ার ঘর-দুয়ার বইল্‌তে কিছুই নাই - ভাঙ্যে কাঁথড়া হয়্যেঁ গেল। | বীর-মান-ধল-বাঁক-ঝাড় |
| কাঁথরা | kā̃thrā বি,- দ্র: কাঁথড়া | বীর-বাঁক |
| কাঁথা | kā̃thā বি,- ছেঁড়া কাপড় দিয়ে তৈরি এক প্রকার মোটা বস্ত্র বিশেষ, যা বিছানায় পাতা হয় অথবা গায়ে দেওয়া হয়। | বাঁক-বীর-মান-ধল |
| | < কন্থা। সাঁ - কান্‌থা, খান্‌তা | |
| কাঁথি | kā̃thi বি,-ছোট দেয়াল। - কাঁথ+ই সাঁ- কাঁথি | ধল-ঝাড় |
| কাঁথুয়া | kā̃thuā বি,- দেয়াল তৈরি করার মজুর ; যে কাঁথ তৈরির কাজ করে ; কাঁথ+উয়া | ধল-ঝাড় |
| কাঁদ্‌রা | kā̃drā বিণ,- দ্র: কাঁদুরা | ঝাড়-ধল |
| কাঁদ্‌রু | kā̃dru বি,- নাম বিশেষ, কাঁদ্‌রু মাঝিকে ডাক্যে আন। | ধল-ঝাড় |
| কাঁদর | kā̃dar বি,- নালা বা খালের শুক্‌নো খাত। অল্প জলের খাত ; নদীর পাড়ের বড় গর্ত বা গুহা। | বীর-মান |
| | <সং কন্দর >প্রা - কংদর। সাঁ কান্‌দোর, কান্‌ধোড়। | |
| কাঁদাড় | kā̃dāṛ বিণ,- গোরুর গাড়ির সামনের দিকে বোঝা চাপানোর জন্য ভারী অবস্থা, এর ফলে পিছনের অংশ হাল্‌কা হয়ে, সামনের দিকে চাপ সৃষ্টি করে। দ্র: ডাবু | বীর |

| | | |
|---|---|---|
| কাঁদাল | kā̃dāl বি,- গাড়ি-ট কাঁদাল হয়্যেছে, বলদের ঘাড়ে জোয়াল-ট চেপ্যে বসবে। দ্র: কেঁদাল | |
| কাঁদিন্না | kā̃dinnā ক্রি,- নঙর্থক - কাঁদিস না কাঁদিন্না বাছা আমার। | বীর |
| কাঁদুনকে | kā̃dunke বিণ,- কাঁদুনে, যে শিশু খুব কাঁদে। কাঁদন+কিয়া। | বীর |
| কাঁদুনমাদুন | kā̃dun mādun বিণ,- কাঁদো-কাঁদো— উয়াকে এমন বক্ল্যেক যে কাঁদুন মাদুন হয়্যে গেল। সাঁ-কাঁদুন-মাদুন | ধল-ঝাড় |
| কাঁদুরা | kā̃durā বিণ,- কাঁদুনে, যে শিশু খুব কাঁদে ; ছা-টা কাঁদুরা বঠে, হাইস্তে জানে নাই। সাঁ - কাঁদর্‌া, কান্দ্‌রা | ধল-ঝাড় |
| কাঁদুর্‌্যা | kā̃dur'ā বিণ,- দ্র: কাঁদুরা | ধল-ঝাড় |
| কাঁধকাটা | kā̃dhkāṭā বি,- শ্মশানবন্ধু, যারা খাটে কাঁধ দিয়ে শব বহন করে নিয়ে যায়— (তুলঃ কাঁধকাঠ্‌) (কাঁধখাটা, কাঁধখাটুয়া) < স্কন্ধ+খট্টা | বীর |
| কাঁধা | kā̃dhā ক্রি,- কাঁধে করা ; (নামধাতু) কাঁধে তোলা। ছা-টাকে কাঁধাই করি লি যা। | ধল-ঝাড় |
| কাঁধি১ | kā̃dhi বি,-কাঁদি —কলার কাঁদি; কলা গাছের শীর্ষদেশ থেকে উদগত মোচার দন্ড , পুষ্ট কলার ভারে যা নীচের দিকে বক্রাকারে ঝুলে পড়ে। এক কাঁধি কলা লিব , হুটমুড়ার হাটে। < স্কন্ধ(+ই) | ধল-ঝাড়-মান |
| কাঁধি২ | kā̃dhi বি,- শিশুদের কোঁমবে বাঁধা ঘুনসির ছোট ছোট গোলাকার কাঠের বা লোহার চাকতি। | ধল-ঝাড় |
| কাঁপ | kā̃p বি,- ছাতা কিংবা ঘুড়ির সরু শিক বা কাঠি। ছাতার কাঁপ গিলা বদ্‌লায়্‌তে হবে। | বীর |
| কাঁয়া | kā̃ĕā বি,- চোখের পাতার লোম উঠে যাওয়ার অবস্থা। চইখগুলা কাঁয়া হয়্যোঁ গেল। | ঝাড়-ধল |
| কাঁসা | kā̃sā বি,- থালা, কাঁসার থালা, < কাংস্য এক কাঁসা ভাত খায়্যোঁ লিলেক ছঁড়া। | ঝাড়-ধল |
| কাকর | kākar বিণ,- ঠান্ডা, শীতল ; তুলঃ সং- কাকার | বাঁক-ধল-মান |

| | | |
|---|---|---|
| | (ছিটিয়ে দেওয়া জল) — কাকর জলে নাই সিনাবি, দমে জাড়াবোক। জল-ট খুব কাকর বঠে। | |
| কাক্‌রা | kākrā বি,- এক প্রকার পিঠে, গুড়পিঠে, — কাক্‌রা পিঠা, খাইতো মিঠা। | ধল-মান-ঝাড় |
| কাখুর/ কাখুয়ার | kākhur/kākhuĕār বি,-চালকুমড়ো। < সং কর্খারু ওড়িয়া - কক্‌খারু. | ঝাড়-ধল |
| কাগ | kāg বি,- শিশি-বোতলের ছিপি, < ইং কর্ক্‌ বুতল-টব কাগ নাই। | বাঁক-বীর |
| কাচ | kāc বি,- সজ্জা, ছদ্মবেশ ধরার জন্য সাজসজ্জা। কাচকাচা - সাজসজ্জা করা। অভিনয়ের সময় বিশেষ বিশেষ চরিত্রের রূপসজ্জা। কোন বিশেষ ভূমিকায় অভিনয় করা। পা - কচ্চং (< কার্যম্‌) | বীর |
| কাচাড় | kācāṛ বি,- আছাড় ; - কাচাড় খাওয়া - (মাটিতে আছাড় খেয়ে পড়ে যাওয়া); পা হড়ক্যে দমে কাচাড় খালি। নামধাতু - উয়াকে কাচড়াইঁ দে। সাঁ - তাওয়া:ক্‌ | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| কাছাড | kāchāṛ বি,- দ্র: কাচাড়: | ধল-মান-বীর |
| কাচাড় | kācāṛ বি,- দ্র: কাচাড়, <পা, প্রা-কচ্ছ (ঢালু জায়গা, জলময় জায়গা), পা পিছলে পড়ে যাওয়া। | বীর |
| কাছা[১] | kāchā ক্রি,- (নামধাতু), কাছে আস।, — গাঁ-ট আর ধুর নয়, ই-বারে কাছাইঁছি (কাছে এসেছি)। টুকুন কাছা কেনে(একটু কাছে আয়)। | বীর-মান |
| কাছা[২] | kāchā বি,- ধুতির যে অংশটি দু-পায়ের ফাঁক দিয়ে পিছনে গোঁজা হয়। < সং কক্ষ্য > পা-কচ্ছা, সাঁ-কাচা | ঝাড়-ধল-মান-বাঁক-বীর |
| কাছাখুলা | kāchākhulā বিণ,- যার কথার কোন দাম নেই। যে কোন কথা গোপন রাখতে পারে না। — উ কাছাখুলা লক্‌ বঠে - উয়াকে বিশাস করবি নাই। | ধল-ঝাড় |
| কাজ[১] | kāj বি,- যে কোন কাজ <কার্য — উয়াতে কন্‌-অ কাজ হব্যেক নাই। | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| কাজ[২] | kāj বি,-মৃতাশৌচ পালনের জন্য নাপিত কর্তৃক মস্তক | ধল-বীর- |

| | | |
|---|---|---|
| | মুন্ডনের কাজ ; শ্রাদ্ধের কাজ,— আজ উয়াদের 'কাজ' হছে। সাঁ- কামি | বাঁক-মান |
| কাজঘর | kājghar বি,-শ্রাদ্ধানুষ্ঠান। উয়াব কাজঘরে যাত্যে হব্যেক। | বীর-ধল-ঝাড়-মান |
| কাজাক | kājāk বিণ,- করিৎকর্মা, কাজে পটু, কাজের লোক সাঁ- কাজাক্ উ হেঁজিপেঁজির কাজ লয়, কাজাক লুক্‌কে ধব গা। | বীর |
| কাজুয়া | kājuā বিণ,- কর্মপটু, কাজের লোক, মজুর ; কেজো < কার্য(+উয়া) সাঁ - কামিয়া | ধল-ঝাড় |
| কাঞ্চিকুঁঅর | kāncikũar বি,- ছোট শিশু ( তুল - নেপালি কাঞ্চি (মেয়ে)) + কুমারী > কুঁওরি > কুঁওর। | বীর |
| কাট্‌তি | kāṭti বিণ,-যা বিকায়না– উ সবের তেমন কাট্‌তি নাই। সাঁ-কাট্‌তি | ধল-মান |
| কাটান | kāṭān বি,-ধাঁধার উত্তর। বল্ দেখি ইয়ার কাটান-ট কি? | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| কাটুল | kāṭul বি,- ডিম পাড়েনি বা ডিম দেবার উপযুক্ত হয়নি এমন হাঁস বা মুরগি। সাঁ-কাটুল | ধল-ঝাড়-মান-বাঁক |
| কাটুলি | kāṭuli বি,- দ্র: কাটুল, | বীর |
| কাটুরি | kāṭuri বি,- দ্র: কাটুল, | বীর |
| কাঠ-কুড়োন্দে | kāṭhkuronde বি,- কাঁকড়াবিছা ; | বীর |
| কাঠকুরুন্দে | kāṭhkurunde বি,- দ্র: কাঠ কুড়ুন্দে | বীর |
| কাঠপাতি | kāṭhpāti বি,-এক প্রকার খেলা। | বীর |
| কাঠপিঁপড়া | kāṭhpĩpṛā বি,- গাছের ডালে বাসা বেঁধে থাকে এমন এক প্রকার বিষাক্ত পিঁপড়ে < কাষ্ঠ পিপীলিকা। | ধল-মান-বীর-বাঁক |
| কাঠবাপ | kāṭhbāp বি,- সৎ পিতা। কোন পুরুষ যদি সন্তানসহ কোন বিধবা বা পরিত্যক্তা নারীকে বিবাহ করে তা হলে - দ্বিতীয় পক্ষের স্বামী,তার সন্তানের 'কাঠবাপ' হয়। —কাঠবাপ হল্যো কী হব্যেক, ছা-ট-কে নিজের ছেল্যের মতনই ভাবে। | ধল-মান-ঝাড় |
| কাঠ্‌রা | kāṭhrā বি,- হাঁড়িকাঠ, যূপকাষ্ঠ,—বলিদানের অর্গল। | বীর |

| | | |
|---|---|---|
| কাঠ্রি | kāṭhri বি, কাটারি, < সং কট্টারী>পা - কট্টারী >প্রা-কট্টারী ; কাঠ্রি-টাকে পাজাইঁ আনবি যা। | ধল- ঝাড |
| কাঠা[১] | kāṭhā বি,- ধান বা চালের পরিমাণ ; জমির পরিমাণ; ধান বা চাল রাখার পাত্র বিশেষ —<br>এক কাঠা চাইল চিবাইঁ খালি<br>তিন কাঠা জমি-এ বাইগন লাগালি।<br>উয়ার ঘরের-লে দু-কাঠা চাইল উধার আন্। | ধল-ঝাড় |
| কাঠা[২] | kāṭhā ক্রি , কাঠশব্দের নামধাতুতে প্রয়োগ-— শীতে ঠান্ডা মেবে যাওয়া। দমে জাড়-ব, কাঠাইঁ গেলি।<br>কাঠ+আই্। | ধল-মান |
| কাঠাড় | kāṭhāṛ বি,- কাঠের তৈরি বেড়া ; — কাঠাড়-ট বেশ মজবুত আছে, ভাইঙ্ব্যেক নাই। | মান-ধল |
| কাঠা-র | kāṭhā-ra বি,- কাঠগড়া।<br>কাঠা-র(অ)-তে দাঁড়িন্ মিছে বলবি ?<br>< কাঠঘর (কাঠ দিয়ে ঘেরা জায়গা)। | বীর |
| কাঠিনাচ | kāṭhi-nāc বি,-এক প্রকার গ্রামীণ নাচ। দু-হাতে স্বল্প দৈর্ঘ্যের কাঠি ধরে পরস্পরের কাঠিতে তালে তালে আঘাত করে, যে দলবদ্ধ নাচ। — তুল -দন্ডিয়া রাসনৃত্য | ধল-ঝাড-বাঁক-মান-বীর |
| কাঠুয়া | kāṭhuā বিণ,-কাঠ বিক্রয় করে যে জীবিকা অর্জন করে। কাঠকাটা যার পেশা। সাঁ-কাঠুওয়া | ধল-ঝাড |
| কাড়রু | kāṛru বি,- দ্র: কাঁড়রু | ধল-বাঁক-ঝাড় |
| কাড়া[১] | kāṛā বি,- দ্র: কাঁড়া | বীর-মান |
| কাড়া[২] | kāṛā বি,- এক প্রকার পোকা, যা গাছের গুঁড়িকে কুরে কুরে ফোঁপরা করে দেয়। কাড়া পোকা। | বীর-মান |
| কাড়া[৩] | kāṛā ক্রি,- পরিষ্কার করা - ছাইকাড়া, ঝাঁটাকাড়া, গোয়ালকাড়া। হাঁড়িকাড়া, খাপুরি কাড়া।<br>পুরোনো হাঁড়ি ফেলে নূতন হাঁড়ির ব্যবহার করার অনুষ্ঠান বিশেষ।<br>বাহির করা অর্থে - জিভ্ কাড়া, রা-কাড়া।<br>বাহির হওয়া অর্থে — লত্ কাড়া (লতার উদগম)<br>ঢাকা দেওয়া অর্থে - সান্ কাড়া (ঘোমটা দেওয়া) | বীর |

| | | |
|---|---|---|
| কাড়াখুঁটা | kāṛā khūṭā বি,- দ্র: বাঁধ্‌না-পরব | ধল-মান-ঝাড় |
| কাড়ি | kāṛi বি,- দ্র: কাঁড়ি; < কটাহিকা সাঁ-কাড়ি | ধল-মান |
| কাড়রু | kāṛru বি,-দ্র: কাঁড়রু - < সং কড্ডরূপ | বাঁধ-ধল-মান |
| কাঢ়রু | kāṛhru বি,- দ্র: কাড়রু | ধল-মান |
| কাঢ়া/ কাড়হা | kāṛhā ক্রি,- বিভিন্নার্থক প্রয়োগ-<br><সং✓কর্ষ >কড্‌ঢ >কাঢ়া<br>১ শান কাডহা (ঘোমটা দেওয়া, ঘোমটা টানা)<br><✓কৃষ---আকর্ষ<br>উয়াদের বহু, লক দেখলেই শান কাঢ়ে।<br>২ হাঁ কাড়্‌হা (হাঁ করা, মুখ ব্যাদিত করা)<br>অমন হাঁ কাঢ়্যে কি দেখছু।<br>টুকুন হাঁ কাঢ়, জিভটা দেখি।<br>৩ বাখান কাড়্‌হা (তিরষ্কার করা)<br>৪ গোহাল কাড়্‌হা (গোয়াল পরিষ্কার করা)<br>৫ ধান কাড়্‌হা (ধান শুক্‌নো করার সময় পা দিয়ে মেলে দেওয়া)<br>৬ মন কাড়্‌হা (মনকে টানা, মনে লাগা)<br><✓কর্ষ-(আকর্ষণ করা)<br>৭ উনান কাড়্‌হা (উনুন পরিষ্কার করা, ছাই-পাঁশ বার করে ফেলে দেওয়া)<br>৮ রা কাড়্‌হা (কথা বলা)<br>উয়ার সঁগে আমি রা কাঢ়ি নাই।<br>৯ জিনিস কাড়্‌হা (জিনিস ছিনিয়ে নেওয়া)<br>১০ লত্‌ কাড়্‌হা (লতার উদ্‌গম হাওয়া)<br>১১ কাঁটা কাড়্‌হা (পায়ের কাঁটা তোলা)<br>১২ হাঁড়ি কাড়্‌হা (পুরাতন হাঁড়ির পরিবর্তে নূতন হাঁড়ি ব্যবহার করার অনুষ্ঠান) | ধল-মান-বাঁক-ঝাড় |
| কাড়্‌হা | kāṛhā বি,- দ্র: কাঁড়া ১ | ধল-মান |
| কাঢ়ান | kāṛhān বি,- বর্ষা.কালে ধানচাষের ক্ষেতে লাঙল চালিয়ে ধান চারা গোড়া আল্‌গা করে দেওয়ার কাজ — | ধল-মান-বাঁক-ঝাড় |

| | | |
|---|---|---|
| | <সং - কর্ষণ ; সাঁ- কাঢ়ান<br>জমি-এ এখন কাঢ়ান লাইগ্যেছে। | |
| কাঢ়ানছাতু | kāṛhān chātu বি,- এক প্রকার সুস্বাদু ছাতু (ছত্রাক) যা বর্ষাকালে আলের উপর গজিয়ে ওঠে। | ধল-মান |
| কাঢ়ুলি | kāṛhuli বি,- দ্র: কাড়্রু | মান |
| কান্ডা | kāṇḍā বি,- ঘরের পিছন দিকের দেওয়াল বা কাঁথ। | বীর |
| কাৎ[১] | kāt বি,- পাশ, (পার্শ্ব) ; এক কাতে শুয়ে আছে। | বীর-ধল-মান-ঝাড় |
| কাৎ[২] | kāt বি,- বিপদ —<br>ই-বার কাতে পড়্যেছে, দেখ্-ন মঝা(মজা) | বীর-ধল-ঝাড়-মান |
| কাত্রি | kātri বি,- দ্র: কত্রি | বীর |
| কাৎলাপড়া/পাড়া | kātlā-paṛā/-pāṛā বিণ,- দেবস্থানে ধর্ণা দেবার জন্য লম্বা হয়ে পড়ে যাওয়া (কাৎলা মাছের মতো)<br>কাৎলা-পড়া হয়্যেঁ মনসা থানে পড়্যে গেল। | ধল-ঝাড় |
| কাতা | kātā বি,- নদীর উঁচু পাড়; —<br>লদী কাতায় ঘর বাঁধ্যেছে। | ঝাড়-বাঁক |
| কাতান | kātān বি,- কাটারি; গাছের ডালপালা কাটার হাতিয়ার বিশেষ ; - <সং কর্তনিকা/ কর্তরিকা | বাঁক-ঝাড়-ধল |
| কাতি[১] | kāti বি,- কার্তিক মাস; | বীর-বাঁক |
| কাতি[২] | kāti বি,- এক প্রকার খেলার নাম। একটি গোলাকার খোলাম কুচি-কে বা ছোট লোহার চাক্তিকে দূর থেকে ছুঁড়ে একটি গর্তে ফেলতে হয়।—<br>কাতি গর্তে পড়লে বলা হয় 'গ'। (চাকা+তি>(চা)কাতি) | ধল-ঝাড় |
| কাতু | kātu বিণ,-ক্লান্ত, কাতর, পরিশ্রান্ত, <সং কাতর<br>দমে কাতু লাইগ্ছে। | মান |
| কাথে | kāthe ক্রি-বিণ,- < কাহাতে ; তুতে আর কাথে। | মান |
| কাদা করা | kādā karā ক্রি-বিণ,- শেষবার লাঙল চালিয়ে জলযুক্ত জমিকে ধান্য রোপনের উপযুক্ত করে তোলা।<br>আগু কাদা করা হব্যেক, তারপর ধান রুয়া। | ঝাড়-ধল-বাঁক |
| কাদাখেঁচা | kādākhẽcā বি,- একপ্রকার পাখি, যে কাদার মধ্যে ঠোঁট ডুবিয়ে খাবার খোঁজে (snipe)। সাঁ-কাদাখোঁচা | মান-ধল |

| | | |
|---|---|---|
| কাদান | kādān দ্র: কাদা করা < সং কর্দম+ আন | বীর |
| কাদো | kādo বি,- কাদা < সং কর্দম ; সাঁ-লস:৫ | ধল-ঝাড় |
| কানকট্রা[১] | kān kaṭrā বি, কানের গোড়া; - <কর্ণকোটর মাইব্ব তর কানকট্রায়। | ঝাড়-ধল |
| কানকট্রা[২] | kān kaṭrā বি, কানকুটুরি, - এক প্রকার ক্ষুদ্রপোকা বিশেষ, যা কানের মধ্যে বাসা বাঁধে। | ঝাড়-ধল |
| কানকিলা | kānkilā বি,- গোরুর গাড়ির জোয়ালের দু-পাশে গোঁজা খিল, যার সঙ্গে গোরুর গলার দড়িকে আটকে রাখা হয়। < সং কর্ণকীলক | বাঁক-ধল-ঝাড় |
| কানকুয়া[১] | kānkuā বি,- কানের ভিতরের ময়লা। | ঝাড়-ধল |
| কানকুয়া[২] | kānkuā বি,- মাছের কান্কো , সাঁ-উড়গু:চ্ | ঝাড়-ধল |
| কান্খা | kānkhā বি,- কানকো ; - সাঁ-কানখা | ধল-ঝাড় |
| কানখিলা | kānkhilā বি,- দ্র: কানকিলা | ধল-ঝাড়-বাঁক |
| কানগুঁজি | kāngūji বি,-গোরুর গাড়ির ধুরো বা লিগের দু-পাশের ছোট খিল, যা চাকা দুটিকে ধুরোর সঙ্গে আট্কে রাখে। | বীর |
| কানচুইরি | kāncuiri বি,- কানের ঠিক উপরে, কানের পাশ ঘেঁসে থাকা চুল ;- | বীর |
| কানচুরকি | kāncurki বি,- কানের দু-পাশ দিয়ে গালে সংযুক্ত চুল — জুলপি | ঝাড়-ধল |
| কানছিঁড়া | kānchĩṛā বি,- এক প্রকার শাক ; - | বাঁক |
| কানজুয়া | kānjuā বি,- পাখি বিশেষ : | ধল-ঝাড় |
| কানপাশা | kānpāśā বি,- কানের অলঙ্কার বিশেষ, যা কানের পাশে ঝুলে থাকে, < কর্ণ-পার্শ্বক | ঝাড়-ধল-মান-বীর |
| কানবালা | kānbālā বি,- কানের অলঙ্কার বিশেষ ; < সং কর্ণ+বলয়> পা-কন্নংবালং | ধল-ঝাড় |
| কানবিঁধা | kānbĩdhā বি,-অল্পবয়সী মেয়েদের কানে ছিদ্র করার অনুষ্ঠান— কর্ণভেদ (অথবা 'বিদ্ধ') - আজকে নুনীর কানবিঁধা হব্যেক। | ধল-ঝাড়-মান |
| কানশিড়া | kānśirā দ্র: কানছিঁড়া | ঝাড়-ধল |
| কানাচ | kānāc বি,- পার্শ্ববর্তী জায়গা। আনাচে কানাচে , আছে কুথা, খুঁজ্যে দেখ্। সাঁ - কোণাচ্ | বীর- বাঁক |

| | | |
|---|---|---|
| কানালি | kānāli বি,- চাষযোগ্য উর্বর জমি , যার উপর জল দাঁড়িয়ে থাকতে পারে। এক শ্রেণীর ধান ক্ষেত, যার উপর দিয়ে জল গড়িয়ে যায়।<br>< সং কনালি(Stream on water running out)<br>সাঁ-কানালি | মান-ধল-ঝাড়-বাঁক |
| কানাস | kānās বি,-বাঁধের দুদিকের কোণ,<br>< পা- কন্নাসো (পর্যন্ত কোণ) | বীর-বাঁক |
| কান্হাঁই | kānhāi বি,-নাম বিশেষ। কানাই, - < কৃষ্ণ | ধল-ঝাড়-মান |
| কানা১ | kānā বি,- ধার, কিনারা ; লদী-এ কানায় কানায় জল | ঝাড়-ধল-বীর |
| কানা২ | kānā বিণ,- ফুটো,ছিদ্রযুক্ত। —<br>কানা বাঁইগন গা কিন্যে আনলি ? | ধল-ঝাড়-বাঁক |
| কানা৩ | kānā বি,- অন্ধ, যে চোখে দেখতে পায় না।<br>< সং-কাণ | ধল-ঝাড়-মান-বীর-বাঁক |
| কানা৪ | kānā বি,- ছিঁড়ে যাওয়া কাপড়ের টুক্রো, —<br>কানাছিঁড়াও জুটব্যেক নাই্। | ঝাড়-মান-ধল-বাঁক-বীর |
| কানি১ | kāni বি,- কাপড়ের টুকরো, ন্যাক্ড়া,<br>ছিঁড়া কানি পর্হিয়ে থাইক্তে হয়। সাঁ-গেঁদড়া:ক্ | ধল-মান-বীর-বাঁক |
| কানি২ | kāni বি,-কাপড়ের প্রান্তভাগ।<br>মুড়হিগা শাড়ির কানি-এ বাঁধি লি যা। | ধল-ঝাড় |
| কানি৩ | kāni বি,-বঁড়শির ছুঁচোলো প্রান্ত। | বীর |
| কানি৪ | kāni বিণ,- অন্ধ স্ত্রীলোক ; তিরস্কার বিশেষ। | ধল-ঝাড়-মান |
| কানিকুড়ো | kānikuṛo বিণ,- দরিদ্র , যে কানি কুড়িয়ে বেড়ায়।<br>কানিকুড়োর ঘরে মেয়্যেকে ব্যা দিলি ? | বীর |
| কানিখিলা | kāni khilā বি,-দ্র: কানকিলা | ঝাড়-ধল |
| কাপ | kāp বি,-সং, ঢং, — কাপ খেলা (সং সাজা) যেমন খুশি তেমনি সাজা <সং কল্প<br>সাঁ-কাপ(হাস্যরসের কথা)<br>আগে কাপ, তাপত্তে লাচ্।<br>দেখ্না-ব, উয়্যার কাপ (রং ঢং) | বীর-মান-বাঁক |
| কাপসা | kāpsā বি,- কাপাসতুলো ; <সং কার্পাস,<br>সাঁ-কাস্কম্ | বীর |

| | | |
|---|---|---|
| কাপাটি | kāpāṭi বি,- পাট বা শণের কাঠি<br>(পাট+কাঠি >পা-কাটি >কাপাটি -<br>(তুল: দ: প: বাঙলা কাব্‌টি, কাবাটি— প্যাঁকাটি)<br>[স্বতোনাসিক্যীভবন] | ধল-ঝাড় |
| কাবাড়ি | kābāṛi বি,- এক প্রকার খেলা, যাতে নিঃশ্বাস বন্ধ করে 'কাবাড়ি কাবাড়ি' বলতে বলতে দৌড়ে প্রতিপক্ষকে ছুঁতে হয়। সাঁ-গাবড়ি | ধল-মান-বীর |
| কাব্‌রা | kābrā বিণ,-(ছাগল গোরু ঘোড়া প্রভৃতির)চিত্র-বিচিত্র রঙ যুক্ত শরীর। কাবরা ছাগল —<br><সং করবরাঙ্গ(Spotted body) সাঁ-কাবরা | মান-ধল-ঝাড় |
| কাব্‌রি | kābri বিণ,- দ্র: কাব্‌রা (স্ত্রীবাচক - কাব্‌রি) | ধল-ঝাড় |
| কাবারি | kābāri বি,- বাখারি, — বাঁশের লম্বা পাত। | বীর |
| কাম | kām বি,-কাজ, < সং কর্ম ; না কাজ না কাম ;<br>কাজ-কাম নাইগে, ঘুর্যে বুলছে। সাঁ-কাম | ধল-মান-বীর |
| কামড়া | kāmṛā ক্রি,- চুলকানো ; - গটা গায়ে খইস্‌ হয়্যেঁ দমে কামড়াছে < কুন্ডাণ | ধল-মান |
| কামড় | kāmaṛ বি,- কামড়ে খাওয়ার কাজ।<br>আঁজিরট-র এক কামড় দে রে ভাই। | ধল-মান-বীর |
| কামরুগুরু | kāmruguru বি,- অতীতকালের মন্ত্র-অস্ত্রাদির কোন শিক্ষাগুরু, মৃত হলেও যিনি শিষ্যা বা শিক্ষার্থীদের আহ্বানে, পূজা-প্রাঙ্গনে কোন শিক্ষার্থীর উপর ভর করেন। কামরূপ (কামাখ্যা) থেকে আগত অথবা কামরূপী বিদ্যায় পারদর্শী প্রাচীন কালের কোন গুরু, যাঁর নাম, তুকতাক মন্ত্রাদি শিক্ষার সময় ভক্তির সঙ্গে স্মরণ করা হয়।<br>< কামরূপ+ গুরু। সাঁ-কাঁমরুগুরু | ধল-মান-ঝাড় |
| কাম্‌লা | kāmlā বি,-যে অলঙ্কারাদি নির্মাণের কাজ করে, অথবা কাঁসা বা পিতলের থালা ঘটি বাটি ইত্যাদি তৈরি করে। < সং কর্মিল, সাঁ- কাঁমলা | ধল-ঝাড়-বাঁক |
| কামিলা/<br>কামল্যা[১] | kāmilā/kāml'ā বি.- দ্র: কামলা | ধল-বাঁক |

| | | |
|---|---|---|
| কামিলা/<br>কামিল্লা[২] | kāmilā/kāmillā বি,- কর্মকার সম্প্রদাযের পদবী বিশেষ ; - | ঝাড-বাঁক-ধল |
| কামাইনা | kāmāinā বিণ,- তিরস্কার বিশেষ; কাপুরুষ; কামিনী বা মেয়ের মত স্বভাব যুক্ত; অথবা শ্রাদ্ধাদির জন্য যে মাথা মুড়িয়েছে। (তুল-হি কামিনা) < সং কামিনী(+ইয়া)<br>উ কামাইনাকে বল্যে লাভ নাই-খে, কন্অ কামের লয়। | মান-বাঁক |
| কামান | kāmān বি, অশৌচ মুক্তির অনুষ্ঠানে ক্ষৌরকর্ম (মস্তক মুন্ডন, দাড়ি গোঁফ কামানো, নখকাটা ইত্যাদি )<br>আর দু-দিন বাদে কামান হব্যেক। | বীর-মান-বাঁক |
| কামারাঙা | kāmārāṅā বি- একজাতীয় টক ফল বিশেষ ;কামরাঙা | ঝাড়-ধল |
| কামিন | kāmin বি- স্ত্রী মজুর (কাম+ইন্)< কর্মিনী ;<br>"বাছ্যে বাছ্যে কামিন করবে গো<br>পাছা ভারি ঃ কাঁকাল সরু " সাঁ-কামিন | ঝাড়-ধল-বাঁক |
| কামিনা[১]/<br>কামিন্যা | kāminā/kāmin'ā বি- ধর্মঠাকুরের শক্তি, 'ধর্মের কামিনী' < কামিনী | ঝাড়-ধল-বাঁক |
| কামিনা[২] | kāminā বি- শিবের গাজন উপলক্ষে স্থাপিত ঘট, কামিনা-ঘট; গাজনের ভক্তা, এই ঘট মাথায় করে নিয়ে আসে এবং শিবমন্দিরের বাইরে রাখে। ঘটের সামনে বলি দেওয়া হয়। সাধারণতঃ একটি মুরগির ডিম উৎসর্গ করা হয়। | ঝাড়-ধল-বাঁক |
| কামচর | kāmcar বিণ-কামচোর, যে কাজ করতে ইচ্ছুক নয় ; যে কাজে ফাঁকি দেয় ; অলস, কুঁড়ে ; - < সং কর্মচৌর<br>সাঁ-কামচর, পাড়্হুয়া<br>উ কামচরকে ডাকবি নাই ; কন্-অ কামের লয়। | ধল-মান |
| কার[১] | kār বি- এক প্রকার রঙিন ও শক্ত সুতো < ইং কর্ড | ধল-ঝাড় |
| কার[২] | kār অব্যয়, - বহুবচন জ্ঞাপক সম্বন্ধ পদের বিভক্তি। আমরাকার (আমাদের), তুমরাকার (তোমাদের), রামকার (রাম ও অন্যান্যদের), আমকার(আমাদের) | |
| কারদানি | kārdāni বি- কেরামতি, কর্মদক্ষতা সাঁ-কারধানি<br>উয়ার কারদানি কম লয়। | ধল-মান |

| | | |
|---|---|---|
| কারা | kārā বিণ,- কোরা, নূতন, -<br>এমুন কারা কাপড়-ট ছিঁড়লি! | বীর |
| কারাকুরি | kārākuri বি,- এক জাতীয় পাখি, যারা দলবদ্ধভাবে কার-কার শব্দ করতে করতে আকাশে ওড়ে। | বাঁক |
| কারিকুরি | kārikuri বি,- দ্র: কারাকুরি | ধল |
| কারিকর | kārikar বি,- কারিগর, মিস্ত্রি, যে নানারকমের কাজ জানে, < ফা-কারিগর | ধল-ঝাড়-বাঁক |
| কায়ল্ | kāĕl বিণ,- কাল, আজকের পরের দিন <কল্য<br>কায়ল্-কে যাব , আজ নাই। | ধল-মান-বাঁক |
| কালই | kālai বি,-ডানাযুক্ত উইপোকা; কালই পোকা। <সাঁ-উপি | ঝাড়-ধল-বাঁক |
| কালহই | kālhai বি,- দ্র: কালই | ঝাড়-ধল-মান |
| কাল্লা | kāllā বি,- একজাতীয় তিক্তস্বাদের আনাজ; করলা - < সং কারবেল্লে সাঁ-করলা<br>কাল্লা কুঁদ্রি ভাজ্যে খাব। | ধল-ঝাড়-মান-বাঁক |
| কাল্হা[১] | kālhā বিণ,- কালা, বধির; -<br>লক্টা কাল্হা বঠে। | ঝাড়-ধল-মান |
| কাল্হা[২] | kālhā বিণ,-খুব ঠান্ডা, -<br>পখইরের জলট দমে কাল্হা।<br>সিনাবি ত কাঠাইঁ যাবি।<br>নামধাতু - জাড়ে, কালহাইঁ গেলি। | ঝাড়-ধল-মান |
| কালহুড়ি | kālhuṛi বিণ,-দ্র: কল্হুড়ি সাঁ-কালহুড়ি | বীর-ধল-বাঁক |
| কালা[১] | kālā বিণ,- বধির, যে শুনতে পায় না | ধল-বীর-মান-বাঁক |
| কালা[২] | kālā বিণ,-দ্র: ,কাল্হা[২] | ধল-ঝাড় |
| কালিক্যাঁদ | kālikæ̃d বি,- এক প্রকার ফল ; | ধল-ঝাড় |
| কালিয়া/কাল্যা | kāliā/kāl'ā বিণ,- কালো ; সাঁ-হেঁন্দে/হেন্ডে<br>কালিয়া কুকুরের তেজ ভারী। | ধল-মান-ঝাড় |
| কালিয়াকঁড়া | kāliā kãṛhā বি,- ফল বিশেষ ; কেলে কোঁড়া | ধল-ঝাড় |
| কালিষ্টে | kāliṣṭe বিণ,- একটু কালো, - কালোর মতো,<br>রোদে পুড়ে চেহারা-ট কালিষ্টে হয়্যে গেল্ছে। | বীর |

| | | |
|---|---|---|
| কালেকবুসে | kālekabuse ক্রি-বিণ,- কালে ভদ্রে, কখনও সখনও।<br>কালেকবুসে একবার আসে। | বীর |
| কাশি | kāśi বি,- তৃণজাতীয় উদ্ভিদ। কাশ।<br>কাশি বুদায় পাইখের বাসা। | ধল-ঝাড় |
| কাস্তানা | kāstānā বি,- বাল্‌তি, জল বহন কবার বড়পাত্র | বীর |
| কাহ্‌নী | kāhni বি,- গল্প, কাহিনী, < কথানিকা<br>তুল-হি-কহানী সাঁ-কাহ্‌নি | ধল-ঝাড়<br>মান |
| কাহার | kāhār বি,- পাল্কি বাহক ; - জাতি বিশেষ ; -<br><পা-কাহারো। কাহার পাড়ায় লাচ্‌ হছে। | বীর-বাঁক-<br>ধল-মান |
| কাহাল | kāhāl বি,- দ্র: কাহার | ধল-ঝাড় |
| কাহুকে | kāhuke সর্ব,- কাউকে ; কাহুকেই বলি নাই। | বীর-ধল-মান |
| কি-গা | ki-gā সর্ব,- কি+টা (গুলা, সব), বহুবচনাত্মক-'গা'<br>উ তকে কি গা বইল্‌তেছিল রে? | ধল-ঝাড় |
| কিচর | kicar বি,- দ্র: কেচ্‌রা | বাঁক |
| কি-টা | ki-ṭā সর্ব, - কি+গা(প্রত্যয়) কি-টা বলছিস, বল। | ধল-ঝাড় |
| কিট্‌কিটানি | kiṭkiṭāni বি,- কুট্‌কুট করা, গায়ে জ্বালা ধরা, -<br>উ পখইরের জলে সিনাবি, ত কিট্‌কিটানি লাইগ্‌ব্যেক।<br>উয়ার কথা শুন্যে খুব কিট্‌কিটানি লাইগ্‌ছে, লয়!<br>সাঁ-কিট্‌কিটানি | ঝাড়-ধল |
| কিড়া | kiṛā বি,- ঘায়ের পোকা ; তুল-হি-কিড়া < কীট<br>কাড়া-টার ঘায়ে কিড়া হয়্যোঁছে, খুব ছটফটাছে। | মান |
| কিনা | kinā বি,-কেনা, ক্রয় করা < সং √ক্রিন<br>হাটে যায়্যোঁ কিনা কাটা কইরতে হব্যেক। সাঁ-কিরিঞ | ধল-মান-<br>ঝাড়-বাঁক |
| কিনাবিকা | kinābikā বি,- কেনাবেচা, < সং √ক্রিণ্‌+বিক্রয়<br>উ হাটে কিনাবিকা খুবেই হয়। | ধল-মান-<br>ঝাড়-বাঁক |
| কিনিঘিনি/<br>কিনিঘেনি | kinighini/kinigheni বি,- কেনাকাটা , -<br>< সং √ক্রিণ+সং √গৃহ্ন গৃহ্ণাতি >ঘেনি (চর্যাপদ) —<br>'কাহেরি ঘেনি মেলি অবছহুঁ কীস'<br>তুল-ওড়িয়া 'ঘেনিবা', ঘেনিবি (গ্রহণ করবো) কিনবো | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| কিতা | kitā বিণ,- আংশিক জমি, জমির একাংশ=এক কিতা;<br>এক কিতা-ও চষা হয় নাই।<br>লাঙল চালানোর সময়, বলদকে বলা হয় ধর্ কিতা, ধর্ -<br>সাঁ-কিতা | ধল-ঝাড়-মান |
| কিত্তে | kitte বিণ,- দ্র: কিতা | বীর |
| কিয়া | kiā সর্ব,- কি ; অহিরা গানের (কুর্মালি ভাষা) মধ্যে<br>'কী' অর্থে প্রযুক্ত ;"কিয়া বরণ-অ দুই কান-অ রে"(কান<br>দুটির বর্ণ কী?) তুল-হি-কেয়া, ক্যা | মান |
| কিয়াফুল | kiāphul বি,-কেয়াফুল <কেতকী ; সাঁ কিয়াবাহা<br>'কিয়াফুলের বাসে, নিন্দ্ নাহি আসে।'<br>মহকি উঠ্যেছে কিয়াফুল - | মান-ধল-<br>ঝাড়-বাঁক-<br>বীর |
| কিরকির | kir kir চইখে কী পড়্যেছে - সাঁ-হারাংহারাং<br>ও দমে কিরকিরাছে<br>(চোখে ধুলো বালি পড়লে অস্বস্তি হয়) তুল-কর্কর্ | ধল-মান-ঝাড় |
| কিরমি | kirmi কৃমি,- উর প্যাটে কিরমি হয়েছে। সাঁ পাটওয়া | বীর-মান |
| কিরা | kirā বি,- শপথ, দিব্যি দেওয়া , - < সং ক্রিয়া<br>তর কিরা বলছি, আমি লি নাই ;<br>বাপের কিরা, মায়ের কিরা ;<br>কিরা খায়্যেঁছি , মিছা বইল্ব নাই। সাঁ-কিরিয়া | ধল-মান-<br>ঝাড়-বাঁক |
| কিরিয়া | kiriā বি,-কিবা, শপথ, - < সং ক্রিয়া<br>কিরিয়া-কশম্ খায়্যেঁছি উ কাজ কইত্তে লাইর্ব। | মান |
| কিল্হা | kilhā ক্রি,- মুষ্টিবদ্ধ হাতে ঘুষি মারা -< কীলক<br>তখে এমন কিল্হাব যে মঝা-ট বুঝাই দিব। | ধল-মান |
| কিলান | kilān বি,- জলবাহী নালা।<br>< ইং ক্যানাল >কিনাল >কিলান;<br>কিলানে জল নাই। | ধল-ঝাড় |
| কিলান-অ | kilāna ক্রি,- বার করা -দাঁত কিলান-অ;<br>দাঁত কেলানো ; কলার খোসা ছাড়ানো -(নামধাতু)<br>তুল-হি-কেলা ; কেলা+ আনো >কিলা+আন-অ ;<br>অমন দাঁত কিলান-অ ঢের দেখ্যেছি ;<br>অমন দাঁত কিলায়ছিস্ কেনে ? | বীর-মান-বাঁক |

| | | |
|---|---|---|
| কিষেণ | kisen বি,-মজুর, মূল্যের বিনিময়ে যে অপরের জমিতে লাঙল চালায় ও অন্যবিধ কৃষিকর্ম করে। < সং কৃষাণ সাঁ-কিষাণ, কিসাঁড় (যে চাষ করায়, জমির মালিক) | বীর |
| কিস্‌কিস্ | kiskis অব্যয়, - দাঁতে দাঁত ঘষে ক্রোধ প্রকাশ করা, রাগে গা-ট কিস্‌কিস্ কইচ্ছে। রেগ্যে কেমন কিসকিসাছে দ্যাখ্। তুল-বৈ-রিষ্ (ক্রোধ) | ধল-মান-বীব |
| কিস্‌কে | kiske ক্রি-বিণ,- কিসের জন্য; কিসের তরে — তুর অত রাগ কিস্‌কে, রে ? | বীর |
| কিসিন | kisin বি,- রকম, প্রকার, <ফা-কিশিম্ - কত কিসিনের জিনিষ যে আন্যেছে! | বীর |
| কিশিম | kiśim বি,- দ্র: কিসিন | বীর-মান |
| কুইরি | kuiri বি,- আনাজপাতি উৎপাদনকারী ও বিক্রেতা সম্প্রদায় বিশেষ, কুইরি জাতি। সাঁ কুহ্‌রি | মান-বীর-ধল |
| কুইলা | kuilā বিণ,- কালো (কালিয়া > কাইল্যা > কুইলা) কুইলা গাই হল্যে দুধ দিব্যেক ঢের। | ঝাড়-ধল |
| কুইলা খাড়া | kuilā khāṛā বি,- কুলেখাড়া, এক জাতীয় উদ্ভিদ, যার ডাঁটা খাওয়া হয়। (রক্তশোধক রক্ত বর্দ্ধক উদ্ভিদ) | ঝাড়-ধল |
| কুইলি | kuili বি,- কোকিল < সং কোকিল ( >কুহ্‌লি >কুইলি) 'কুইলি ডকে কুহু কুহু আমের বাগানে।' "কুইলি কাড়ে রাঅ"— শ্রী কৃ. কী- সাঁ-কারিবাংকি, কাঁকিচেড়ে | |
| কুইলিপাদা | kuilipādā বিণ,- শিলাবৃষ্টির ফলে বা অন্য কোনরূপ আঘাত লেগে যার খোসার উপর গোলাকার কালো দাগ পড়ে এমন আমকে বলা হয় কুইলিপাদা আম। কুইলিপাদা আম অকালে পেকে যায়। < সং কোকিল+সং✓পর্দ | ঝাড়-ধল |
| কুইলে | kuile বিণ,- দ্র: কুঁইলে ; | মান-ধল |
| কুওয়াস | kuoěās বি,- কুয়াশ, কুয়াশা | বীর |
| কুওপাদা | kuopādā বি,- কুইলিপাদা | বীর |
| কুঁইলে | kũile বিণ,- সদ্যোজাত, কুঁইলে বাছুর ; দ্র: কইলে | বীর-বাঁক |
| কুঁওর¹ | kũor বি,- রাজার চতুর্থ সন্তানের উপাধি <সং কুমার | ঝাড়-ধল |
| কুঁওর | kũor বি,- পদবী বিশেষ ; - <কুমার > কোঙার | বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| কুঁওর | kũar বি,-সদ্গোপ সম্প্রদায়ের একটি অংশকে কুঁওর সদ্গোপ বলা হয়। | |
| কুঁওয়া | kũoā বি,- কুয়ো, <কূপ (গ্রাম্য-কুঁয়া) সাঁ-কুঞে | ধল-ঝাড়-মান |
| কুঁক্ | kũk বি,- পেট <সং কুক্ষি; এতদিনে উর কুঁক খুল্যেছে (গর্ভবতী হয়েছে) দ্র: কোঁক্ | বীর |
| কুঁক্ড়া[১] | kũkṛā বি,- মোরগ, <সং কুক্কুট সাঁ-সিম্ | ঝাড়-ধল-মান |
| কুঁক্ড়া[২] | kũkṛā ক্রি,- কুঁকড়ে যাওয়া, সংকুচিত হওয়া, জাড়ে কুঁক্ড়ি গেল্ছে | ধল-ঝাড়-মান |
| কুঁক্ড়া[৩] | kũkṛā বিণ,- কোঁক্ড়া, কোঁকড়ানো, কুঞ্চিত কুঁক্ড়া চুইলের বাহার বেশি। | ধল-মান-ঝাড় |
| কুঁক্ড়া-লড়াই | kũkṛā laṛāi বি,- মোরগ লড়াই সাঁ-পিটি | ধল-মান-বীর বাঁক |
| কুঁক্ড়ি | kũkṛi বি,- মুরগি | ধল-মান-বীর |
| কুঁকড়ুচ্চু | kũkṛuccu অনুকার শব্দ; - কোকোর কোঁ কোঁ — মোরগের শব্দ | ঝাড়-বাঁক |
| কুঁখড়ি | kũkhṛi বি,-মুরগি < সং কুক্কুটী | ধল-মান |
| কুঁখুড়ি | kũkhuṛi বি,- দ্র: কুঁখ্ড়ি | ধল-মান |
| কুঁচ[১] | kũc বি,- গোরুর গাড়ির অংশ বিশেষ ; | ধল-বীর |
| কুঁচ[২] | kũc বি,- এক জাতীয় উদ্ভিদ ও তার লালরঙের ফল - কুঁচের পারা রঙ সাঁ কাওয়েৎ কুঁচবরণ কইন্না।(কগো) | বীর-ধল-বাঁক |
| কুঁচবগ | kũcbag বি,-এক প্রকার পাখি; - বক পাখি বিশেষ ; < সং ক্রৌঞ্চ (কোঁচবক) | বীর-মান |
| কুঁচকুঁচ্যা | kũckũc'ā বিণ,- কুচ্কুচে, কালো শব্দের বিশেষণ খুব কালো; - বহু-ট একদম কুঁচকুঁচ্যা কালো সাঁ-হঁউড়ু:চ হঁউড়ু:চ্ | ধল-মান-বীর |
| কুঁচকি[১] | kũcki বি,-জানুসন্ধির সম্মুখ ভাগের খাঁজ। কুঁচ্কিতে ফঁড়া হয়েঁছে। | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| কুঁচকি[২] | kũcki ক্রি,- কুঁচ্কে যাওয়া ; - <সং কুঞ্চ বুঢ়া লয় ত কি? গায়ের চামড়া কুঁচ্কি গেল। | ধল-মান |

| | | |
|---|---|---|
| কুঁচড়ি | kūcṛi বি,-খড়ের মোটা দড়ি (বড়) দিয়ে তৈরি<br>ধান রাখার জন্য বড় আকারের পুঁটলি বিশেষ। | ধল-ঝাড়-মান |
| কুঁচলা | kūclā বি,- এক প্রকার বিষাক্ত ফল ; কুচ্‌লা/কুচিলা | বীব-বাঁক-<br>মান-ধল |
| কুঁচা | kūcā বি,- কোঁচা, ধুতির অগ্রভাগ যা কুঞ্চিত<br>অবস্থায় সামনেব দিকে লম্বমান থাকে <সং ✓কুঞ্চ<br>কুঁচা ঝুলাইঁ বাবুর পারা কুথা যাছিস বাম। | বীর-মান-ধল |
| কুঁচ্যা | kūc'ā বি,-কুঁচে মাছ;-সাপের মতো লম্বাটে এক প্রকার<br>মাছ। < সং কুচিক | মান-ধল |
| কুঁচি[১] | kūci বি,- মুড়ি ভাজার জন্য ব্যবহৃত বাঁশের কাঠি<br>< সং কঞ্চি | ঝাড়-ধল-<br>মান |
| কুঁচি[২] | kūci বি,-চাবি, < সং কুঞ্চিকা। তুলঃ হি-কুন্‌জি<br>অঁচালে বাঁধ্যেছে কুঁচি কাঠি। সাঁ কুঁজি | ঝাড়-ধল-মান |
| কুঁচুড়ি | kūcuṛi বি,- দ্র: কুঁচ্‌ড়ি | বীর |
| কুঁচে | kūce বি,- কেঁচো , < কিঞ্চলুক | বীর |
| কুঁটা[১] | kūṭā ক্রি,- ছোট ছোট করে কাটা, কোটা - < সং কুট্‌<br>আগে মাছ কুঁট্যে লে, তারপর ভাজবি। | ঝাড়-ধল-<br>বীর-মান |
| কুঁটা[২] | kūṭā বি,- খড় কুটা, খড় কেটে যে অংশ গবাদি পশুর<br>খাদ্য রূপে ব্যবহৃত হয়। | বীর-ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| কুঁড় | kūṛ বি,- বড় গর্ত, ময়লা ফেলার জায়গা।<br>সার কুঁড়, খৎ কুঁড়, < কুন্ড সাঁ কুণ্ড্‌ | বীর |
| কুঁড়ক | kūṛak বি,-ডিমে তা দেবার পূর্ববর্তী অবস্থা;ডিম পাড়ার<br>পূর্ববর্তী অবস্থা।<br>মুরগী-ট ইবার কুঁড়ক লিব্যেক। | বীর |
| কুঁড়চি[১] | kūṛci বি,-গোরুর খাদ্য বিশেষ, জাব, ধান এবং ক্ষুদ<br>ইত্যাদি মিশিয়ে সিদ্ধ করা হয়। | ধল-ঝাড় |
| কুঁড়চি[২] | kūṛci বি,- এক প্রকার বন্য গাছ ; কুঁড়চি ফুল;কুর্চিফুল<br>< কুটজ | ধল-মান |
| কুঁড়া[১] | kūṛā ক্রি,- খনন করা, মাটি খোঁড়া; খুঁড়া<br>< সং ✓খন্‌ , খুড়া > কুঁড়া | বীর-মান-বাঁক |

| | | |
|---|---|---|
| কুঁড়া[২] | kūṛā বি,- ধানের খোসা গুঁড়ো করে তৈরি গো-খাদ্য বিশেষ —<br>গোরুগিলাকে কুঁড়া খাওয়ায়্তে হব্যেক। < সং কডঙ্গর | ধল-মান-ঝাড়-বাঁক-বীর |
| কুঁড়া[৩] | kūṛā ক্রি,- কুটা, কোটা, মাথা কোটা<br>ঠাকুর থানে মুড় কুঁড়ছে। | বাঁক-মান |
| কুঁড়া[৪] | kūṛā ক্রি,-চুলকানো। তেল মাখবি নাই,ত কুঁড়াবে নাই? < কন্ডু | ধল-ঝাড় |
| কুঁড়্যা | kūṛ'ā বি,- কুঁড়ে ঘর; < সং কুটী<br>যাও ছিল কুঁড়্যা ঘর তা-ও ভাইঙ্‌ল ঝড়ে। | মান-ধল-ঝাড় |
| কুঁড়ি | kūṛi বি,- ছোট জলাধার, < কুন্ড(+ই)<br>পখইর লয়, কুঁড়ি বঠে — দুধকুঁড়ি ; মহুলকুঁড়ি-গ্রামনাম | ধল-ঝাড় |
| কুঁড়োজালি | kūṛojāli বি, চুনোপুঁটি মাছ ধরার জন্য কাপড়ের ছাঁকনি, জাল বিশেষ। | বীর |
| কুঁড়োল | kūṛol এক প্রকার পাখি | ধল-ঝাড় |
| কুঁঢ়্যা | kūṛh'ā বিণ,- কুঁড়ে, অলস, < ✓কুন্ঠ সাঁ-কুঢ়্যা | ধল-ঝাড় |
| কুঁঢ়ি[১] | kūṛhi বি,- ফুলের কুঁড়ি ;<br>ফুল গাছে কুঁঢ়ি ধর‍্যেছে, ই-বার ফুল ফুটিব্যেক ; | ঝাড়-ধল-মান |
| কুঁঢ়ি[২] | kūṛhi বিণ,-কুঁড়ে, অলস < কুন্ঠিত, সাঁ-কুড়্হি | ধল-ঝাড় |
| কুঁত | kūta বিণ,- সংকীর্ণ, খুব সরু ;<br>জাইগা-ট খুব কুঁত-অ বেটে। | বীর |
| কুঁথা | kūthā ক্রি,- কোঁথানো, শারীরিক কষ্টের জন্য আর্তশব্দ করা; অমন কুঁথাছিস কেনে? কি কষ্ট হচ্ছে বল!<br>সাঁ-কুথা | মান-ধল-ঝাড়-বাঁক |
| কুঁদকুঁইদ্যা | kūdkūid'ā বি,- হৃষ্টপুষ্ট, সুগঠিত শরীর যার, যেন, কেউ কুঁদে তৈরি করেছে। | ধল-ঝাড় |
| কুঁদ্‌রা | kūdrā বি,- দ্র: কুদ্‌রা | ধল-ঝাড় |
| কুঁদ্‌রি | kūdri বি,- তেলাকুচার মত এক প্রকার লতাজাত ফল, যা রান্না করে খাওয়া হয়—<br>কুঁদ্‌রি সিঝা দিয়্যেঁ ভাত খালি। | ঝাড়-ধল-মান-বাঁক |
| কুঁদরীফুটা | kūdriphuṭā বি,— মার‍্যে কুঁদ্‌রীফুটা কর‍্যে ছাইড়্‌ব। (সাদা রঙের অজস্র কুঁদরীফুলের সাদৃশ্যে মেরে মাথা ফাটিয়ে, ঘিলু বার করার ইঙ্গিত) | ধল-ঝাড় বাঁক |

| | | |
|---|---|---|
| কুঁদা[১] | kūdā বি,-মাটির কলসী বিশেষ, গুড় কুঁদা — (যার মধ্যে গুড় রাখা হয়) | ঝাড়-ধল |
| কুঁদা | kūdā বি,- যন্ত্রের সাহায্যে কাঠ মসৃণ করা, কাঠ কুঁদ্যে পথ্ইল বেনাছে <সং কুন্দন (কাঠ কুঁদে পুতুল তৈরী করছে) সাঁ-কুঁন্দা | ঝাড়-ধল-মান |
| কুঁয়েপোড়া | kūeporā বিণ,- নির্বাক; যে চুপচাপ থাকে ; যে সব কথা চেপে বাখে। উ হছে কুঁয়েপোড়া লুক , চুপ মেরো থাকব্যেক | বীর |
| কুঁয়ে কুঁয়ে | kūĕe kūĕe ক্রি-বিণ,- ধীরে ধীরে, < ক্রমে ক্রমে | বীর |
| কুঁড়োভাত্তু/ কুঁরোভাত্তু | kūrobhāttu/kūrobhāttu বি,-নিরপেক্ষ খেলোয়াড় যে দু-দলেই খেলার সুযোগ পায়। | বীর |
| কুও | kuo বি,-কুয়াশা —চৈতে কুও, ভাদরে বান নরের মুন্ড গড়াগড়ি যান। | বীর |
| কুক্ | kuk অব্যয় - সংকেত দেবার জন্য মুখের শব্দ বা ধ্বনি বিশেষ (তুঃ ডাকাতের কুক) | বীর-ধল-ঝাড়-মান |
| কুক্বসন্ত | kuk basanta বি,- এক প্রকার পাখি, কুক্ কুক্ শব্দ করে ডাকে। সাধারণত বসন্ত কালেই দেখা যায়। | ধল-ঝাড় |
| কুক্ড়া | kukrā বি, - দ্রঃ কুঁকড়া, কুঁখ্ড়া | ধল-মান-ঝাড় |
| কুক্ড়া ছা | kukrā chā বি,- মুরগি ছানা ; <কুক্কুট+শাবক | ধল-ঝাড় |
| কুক্ড়ি | kukri বি,- দ্র: কুঁখ্ড়ি | ধল-ঝাড় |
| কুক্ড়ুচ্চু | kukruccu বি(ধ্বন্যাত্মক) - মোরগ লড়াই-এর অনুকরণে, শিশুদের এক প্রকার খেলা। | ধল-ঝাড় |
| কুক্শিমা | kukśimā বি,-উদ্ভিদ বিশেষ ; কুকুর শুঁগা। | ধল-বাঁক-মান |
| কুকুরচুয়াড়ি | kukurcuāri বি,-জোর গলায় চিৎকার করে ঝগড়া— দু-দল কুকুর যে ভাবে ঘেউ ঘেউ করে কামড়াকামড়ি লাগায়। উ:, উ পাড়ায় যা কুকুরচুয়াড়ি চইল্ছে শুনল্যে কানের পকা বাহ্রাইঁ যাব্যেক। | বাঁক-ধল |
| কুকুরছড়ি | kukur chari বি,-মটর দানার মত এক প্রকার ফল। | ঝাড়-ধল |
| কুকুরমুতা | kukur mūtā বি,-এক জাতীয় লতা— 'কুকুরমুতা' দেখলেই, কুকুর তার উপর মূত্র ত্যাগ করে। | ঝাড়-ধল |

| | | | |
|---|---|---|---|
| কুকুরশুঁগা | kukur śūgā বি,-উদ্ভিদ বিশেষ, | | ঝাড়-ধল |
| কুখ্ড়া | kukhṛā বি,-দ্র: কুক্ড়া, | | ঝাড়-ধল-মান |
| কুখ্ড়ি | kukhṛi বি,- দ্র: কুক্ড়ি | | ঝাড়-ধল-মান |
| কুচা[1] | kucā বি,- গুঁড়ো, টুক্‌রো, টুক্‌রো-টুক্‌রো ; হাতেব লে পড়্যে আইনা-ট কুচা হয়্যেঁ গেল। | | ধল-ঝাড় |
| কুচা[2] | kucā ক্রি,- কুচি কুচি করে কাটা খড় গিলাকে কুচাইঁ দে। < সং✓কুর্চ | | ধল-ঝাড় |
| কুঁচ্ড়ি[1] | kūcṛi বি,-এক প্রকাব পিঠা/পিঠে ; | | ঝাড়-ধল |
| কুচ্ড়ি[2] | kucṛi দ্র: কুঁচ্ড়ি | | ঝাড়-ধল |
| কুচ্লা | kuclā দ্র: কুঁচ্লা | সাঁ-কুচ্লা | ঝাড়-ধল |
| কুচিয়া | kuciā দ্র: কুঁচ্যা | | ধল-মান |
| কুচুক্র্যে | kucukr'e বিণ,- দুষ্টবুদ্ধি সম্পন্ন লোক, যে লোকের ক্ষতি করার জন্য ফন্দী আঁটে ; <কুচক্রী(কুচুক্কুরে পঃ বঃ) | | বীর |
| কুচুক্কুটে | kucuk kuṭe বিণ,- কুচুটে, যে পিছনে লোকের নিন্দা করে বেড়ায়। < কুচক্রী+কুটিল | | |
| কুচুষ্টে | kucuṣṭe বিণ,- কুচুটে, ঈর্ষাপরায়ণ উ লক ভাল নয়, কুচুষ্টে বেটে। | | বীর |
| কুজা | kujā বি,- কুঁজো, - এক প্রকার কলসি | সাঁ-কুজা | মান |
| কুজুরি | kujuri বি,- বন্য লতা বিশেষ | | বাঁক |
| কুজুটে | kujuṭe দ্র: কুচুষ্টে | | |
| কুজরো | kujro বি,- হাটের ব্যবসায়ী, কুজ্ড়ো, ফড়ে তুল-কুঁজড়া | | বীর |
| কুটা[1] | kuṭā বি,- খড়ের পরিত্যক্ত অংশ যা গবাদি পশুর খাদ্য হিসাবে ব্যবহৃত হয়। | সাঁ- কুটা | ধল-মান-ঝাড়-বাঁক |
| কুটা[2] | kuṭā ক্রি,- ভাঙা, ভানা, ধান ভানা, ধানকুটা, চিঁড়াকুটা < সং ✓কুড় | | ধল-মান-ঝাড়-বীর |
| কুটা[3] | kuṭā ক্রি-বিণ,- তখে এমনি ছাইড়ব নাই কুট্যে কুট্যে (kuṭ'e kuṭ'e) মরাব | | ধল-ঝাড়-বাঁক-মান |
| কুটা[4] | kuṭā ক্রি,- নামধাতু — হাত পা গিলা দমে কুটাছে | | মান-ধল |
| কুট্কুট্যা | kuṭ kuṭ'ā বিণ,- কুচ্কুচে, কুট্কুট্যা কালো | | বাঁক-ঝাড় |
| কুট্‌নি | kuṭni বি,- তরকারি কাটার বঁটি বিশেষ | | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| কুট্‌রা | kuṭrā বিণ, - টুক্‌রো, খন্ড, টুকরা > কুটরা। (কুটিকুটি করে কাটা হলে তা কুটরা হওয়াই সংগত। সে ক্ষেত্রে কুট্‌রা থেকেই বর্ণ বিপর্যয়ে টুকরা আসাব সম্ভাবনা বেশি) সাঁ-কুট্‌রা | ঝাড়-ধল-মান |
| কুটুম | kuṭum বি,- বিবাহসূত্রে ঘনিষ্ঠ আত্মীয়, (তুল-বড় কুটুম) <সং কুটুম্ব সাঁ-কুটুম, পেড়া কুটুম কুটুম আয়ল্‌অ/আইল কুটুম। কুটুম মার কুখুড়া | বীর-বাঁক-ধল-মান-ঝাড |
| কুট্‌মালি | kuṭmāli বি,-কুটুম্বিতা, কুটুম+আলি। সাঁ-পেড়া:ক্ কুট্‌মালি ত রাইখ্‌তেই হব্যেক। | মান-ধল-ঝাড |
| কুটুস | kuṭus বি,-এক প্রকার বুনো ঝোপ ; কুটুস (মুন্‌ডারি-কুটুস) কুটুস ফুলের মেলাই রঙ্। | ঝাড়-ধল |
| কুঠ্যা | kuṭh'ā বিণ,-কুঠে, কুষ্ঠরোগ গ্রস্ত < সং কুষ্ঠ > প্রা-কুট্ঠ্(+ইয়া) | বাঁক-মান |
| কুড়[১] | kuṛ বি,-খেঁই, হদিশ <কূল, (তুল-উড়) সুতা গুলান এম্‌নে গুটুলি হয়্যেছে যে, কুড় খুঁজ্যে পাছি নাই। | বীর-ধল-মান |
| কুড়[২] | kuṛ বি,- ময়লা ফেলার জায়গা, খৎকুড় < কুন্ড | ধল-ঝাড় |
| কুড়কুড়ি | kuṛkuṛi বি,- খেলার মার্বেলের গুটির মতো গোলাকার ছাতু (ছত্রাক) বিশেষ, সাদাটে রঙের শক্ত খোলার মধ্যে নরম শাঁস - খাবার সময় কুড়কুড় শব্দ ওঠে। | মান-ধল |
| কুড়কুড়্যা | kuṛkuṛ'ā বি,- দ্র: কুড়কুড়ি | ধল-মান |
| কুড়চি[১] | kuṛci বি,- কুর্চি, - এক প্রকার বন্য গাছ যার ফুল সাদা রঙের ; < সং কূটজ, সাঁ-হাট-দারে | ধল-মান-বাঁক-ঝাড় |
| কুড়চি[২] | kuṛci বি,-খোল-ভূষি-কুঁড়ো প্রভৃতিকে সিদ্ধ করে তৈরি এক প্রকার গো-খাদ্য। | ধল-ঝাড় |
| কুড়ুকুড়ু | kuṛukuṛu অব্যয়-অনুকার শব্দ। হাঁসকে পুকুরের জল থেকে উঠে আসার জন্য ডাক দেওয়া, — আয় আয়-কুড়ু কুড়ু কুড়ু কুড়ু | ঝাড়-ধল |
| কুড়থি | kuṛthi বি,- রবিশস্য বিশেষ; < সং কুলত্থ (ওড়িয়া - কুলথি) ভাতের সঁগে কুড়থি ডাল। সাঁ-হড়ে:চ্ | ধল-মান-ঝাড় |

| | | |
|---|---|---|
| কুড়মি | kuṛmi বি,-সম্প্রদায় বিশেষ। কুর্মি। - পশ্চিম সীমান্ত -বাঙলা তথা ঝাড়খণ্ডের অধিবাসী- মাহাতো সম্প্রদায়। কুড়ুম বা কচ্ছপ টোটেম থেকে উদ্ভূত ? সাঁ-কুঁড়বি, কুড়ুম্বি | ধল-মান-ঝাড় |
| কুড়মালি | kuṛmāli বি,- উপভাষা (নামান্তর - কুর্মালি) বিশেষ। | ধল-ঝাড়-মান |
| কুড়সুৎ | kuṛsut বি,- কাঠের মাপ জোকের সুতো, ছুতোরের কাজে ব্যবহৃত মোটা সুতো,যাতে কালো রঙ মাখানো হয়, কাঠে দাগ দেবার জন্য, যার সাহায্যে কাঠের দৈর্ঘ প্রস্থ চিহ্নিত করা হয়। < সং কূল+সূত্র; — দ্র: কুড়১ | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| কুড়শুনি | kuṛśuni বি,- ধাই, যে সন্তান প্রসব করায় | ধল-ঝাড় |
| কুড়া | kuṛā ক্রি,- দ্র: কুঁড়া৩- ঠাকুর থানে মুড় কুড়ছে ছেল্যার লাগ্যে। | ধল |
| কুড়াঠ | kuṛāṭh বি,-কুড়ুল, < সং কুঠার (বর্ণ বিপর্যয়>কুরাঠ >কুঠাড় | ঝাড় |
| কুড়াবাটু | kuṛābāṭu বি,-নিরপেক্ষ খেলোয়াড়, যাকে উভয় পক্ষই ব্যবহার করতে পারে; দ্র: কুঁড়ভাতু | ধল-ঝাড় |
| কুড়ুধুত্তু | kuṛudhuttu বি,- এক প্রকার লম্বা বাঁশি | মান |
| কুড়ুম | kuṛum বি,-অন্ডকোষ, <সং কোরন্ড >কুরন্ড >কুরুঁড় কুড়ুম বা কুরুম<br>"বষ্টম বষ্টম কাঠের মালা<br>ধর্ বষ্টম কুড়ুম থলা।।" (গ্রাম্যছড়া) | ধল-ঝাড |
| কুড়ৈ | kuṛai অন-ক্রি,-কুড়িয়ে (কুড়াইয়া) গাছের তলে আম পড়্যেছে কুড়ৈ আন। | ধল-ঝাড় |
| কুড়ো-ভাতুড়ি | kuṛobhāturi বি,-খেলার সময়, খেড়ি/ খেড়ুদের (সমান ভাগে) দুভাগে ভাগ করার পর যে অতিরিক্ত থেকে যায়, যাকে যে কোন পক্ষ স্বপক্ষে নিতে পারে; নিরপেক্ষ খেলোয়াড, দ্র: কুঁড়াভাতু | বীর |
| কুঢ়া | kuṛhā ক্রি,-কুড়ানো, তুই আম গা কুঢ়া, কুঢ়াই আন্ — কুঢ়ৈ আন্। | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| | 'কেঁদফল পাড়তে যায়েঁ কুঢ়াইঁ পাইলম মালা'<br>সাঁ-হালাং | |
| কুঢ়াইর | kuṛhāir দ্র: কুঢ়ার | ধল-মান |
| কুঢ়ার | kuṛhār বি,- কুড়ুল <সং কুঠার -<br>মাইর্‌ব তকে কুঢ়ার পাশায়। | ধল-মান-ঝাড় |
| কুঢ়্যা | kuṛh'ā বিণ,- অলস, কুঁড়ে < ✓কুন্ঠ<br>সাঁ-কুড়্‌হিয়া,পাড়হুড়া/পাড়্‌হুয়া<br>ই-ট কুঢ়্যা-র কাম লয়। | মান-ধল-ঝাড় |
| কুঢ়ি[১] | kuṛhi বিণ,- দ্র: কুঢ্যা,<br>উ দমে কুঢ়ি বঠে, রায়্‌ত দিন শুয়েই আছে। | ধল-ঝাড় |
| কুঢ়ি[২] | kuṛhi বি,- কুঠে, কুষ্ঠরোগগ্রস্ত | ধল-ঝাড় |
| কুণ্যা | kuṇ'ā বিণ,- কোণের দিকে, কোণে –<br>বাঢ়ইন-টা এক কুণ্যা করি, রাখি দে (ঝাঁটা-টা এক কোণে রেখে দে) | ঝাড়-ধল-মান |
| ক্যুৎ | kut বি,- ওজন। (তুল-হি, ফা-কুৎ)<br>জিনিষ পত্র ক্রয় বিক্রয়ের জন্য অথবা নদীর ঘাট পেরুনোর জন্য ট্যাক্স বা দেয়। | বীর |
| কুতুকুতু | kutukutu অব্যয়,- কুকুরছানাকে ডাকার শব্দ<br>আয় আয়, আ-আ কুতু কুতু কুতু কুতু দ্র: কুরুকুতু | ধল |
| কুথা | kuthā ক্রি-বিণ,- কোথায়, কোথা, < কুত্র<br>তুই কুথা যাবি? কুথাকে যাবি? | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| কুদা | kudā ক্রি,-লাফ দেওয়া, দৌড়িয়ে পালিয়ে যাওয়া<br>< সং ✓কুর্দ(কুর্দন), সাঁ-কুর্বহা<br>কুদা মার্যো খাল-টা পেরাই গেল ;<br>লক্‌-টা ডরে কুদি দিল। কুদব্যেক নাই ত কি করব্যেক। | ধল-ঝাড় |
| কুদ্‌কা | kudkā বি,- লাফ; <সং ✓কুর্দ,<br>এক কুদকায় ঘরে সামাইঁ গেল। | ঝাড়-ধল |
| কুদ্‌রা | kudrā বি,-অপদেবতা বিশেষ, ভূত; সাঁ-কুদ্‌রা<br>ধন-কুদ্‌রা = ধনরক্ষক ভূত,<br>অন্যান্য কুদ্‌রা—কালা কুদ্‌রা, বাঁশ কুদ্‌রা-হাঁসা কুদ্‌রা, কাঁদা কুদ্‌রা। | ঝাড়-ধল-মান-বাঁক |

| | | |
|---|---|---|
| কুদরুম | kudrum বি,-পাটজাতীয় টক স্বাদযুক্ত লাল রঙের উদ্ভিদ— যার ফল দিয়ে চাট্‌নী তৈরি করা হয়। | ঝাড়-ধল |
| কুন-অ | kuna বিণ,-কোনও—এমন কথা কুন-অ দিন ভাবি নাই, — তুর কুন-অ কথা শুইন্‌ব নাই। | বীর-বাঁক-মান |
| কুন্‌ঠি | kuṇṭhi ক্রি-বিণ,- কোথায়, - (কোন+ঠাঞি) কুন্‌ঠি যাচ্ছিস ? | ঝাড়-ধল-বীর |
| কুন্‌ঠে | kuṇṭhe বি,- দ্র: কুন্‌ঠি | ঝাড়-ধল-বীর |
| কুনা | kunā বি,-ছোট ছেলে <সং কুমার; (তুল-হি-কুন ওয়ার) ওড়িয়া-কুনা ; হামদের কুনা ইস্কুলে যাছে। | ঝাড়-ধল |
| কুনি[১] | kuni বি,-ছোট মেয়ে < সং কুমারী | ঝাড়-ধল |
| কুনি[২] | kuni বি,-ছোট কোণ, নখের কোণায় ব্যথা (নখকুনি) ক্ষুদ্রার্থ কোন+ই > কুনি,- সাঁ-মাঁই,- কুঁড়তে:ৎ | বীর-ঝাড়-ধল |
| কুন্যা[১] | kun'ā বিণ,- কুনো, ঘর কুনো, লাজুক ; < কোণ(+ইয়া) ঘরকুন্যা ঘরের লে বাহ্‌রিব্যেক নাই। | ঝাড়-ধল-মান |
| কুনু | kunu বিণ,- কোনও— তুর কুনু কথা শুনব নাই। | বীর |
| কুপা | kupā ক্রি,- কোপা— কোপানো, গাছের গোড়ার মাটি আলগা করা। | বীর |
| কুঁপি/কুপি | kūpi/kupi বি,- ডিবি, ডিব্‌রি, টিনের বা মাটির তৈবি সল্‌তেযুক্ত ক্ষুদ্রাকার পাত্র, যার মধ্যে তেল রাখা হয়। কূপ(+ই) কুপি-ট ধরাঁই আন্‌বে, সাঁজ হয়্যোঁ গেল ! | ঝাড়-ধল-মান |
| কুপেকো | kupeko বিণ,- কুলক্ষণযুক্ত | বীর |
| কুব্‌ড়া | kubṛā বিণ,- কুজো, কুঁজো, <সং কুব্জ (১ কুব্‌+ড়া) | বীর-বাঁক |
| কুবা | kubā বিণ,-কুজো, কুঁজো, < সং কুব্জ, সাঁ-কুবা অমন কুবা হয়্যোঁ চলছিস্‌ কেনে? উয়ার পিঠ-টা কুবা হয়্যোঁ গেল, সঝ্‌হা হত্যে পারে নাই। | ঝাড়-ধল |
| কুম | kum বি,-মাটির তৈরী বড় জালা <সং কুম্ভ গুড়কুম - গুড় রাখার বড় কলসী বিশেষ | ঝাড়-ধল |
| কুম্‌হাঁ | kumhā বি,- দ্রঃ কুমা | ধল-মান |
| কুমা | kumā বি,- খড়, বাঁশের কঞ্চি প্রভৃতি দিয়ে তৈরি ছোট কুঁড়ে, যার সংকীর্ণ প্রবেশ পথ দিয়ে ভিতরে ঢুকতে | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| | হয়, সাধারণত ধানক্ষেতের আলের উপর কুমা বেঁধে, রাত পাহারা দেওয়া হয়। খুব বড় জালার মতো আকার যুক্ত গোলমুখ বাসস্থান ;- < সং কুম্ভ; সাঁ-কুম্বা | |
| কুম-কলসী | kum kalsi বি,-বিবাহাদি শুভ কাজে ব্যবহৃত মাটির কলসী < সং কুম্ভ+কলস | বীর |
| কুম্‌হরিয়া | kumhariā বি,-গোরুর গাড়ির অংশ বিশেষ; কুমিরে ; কুমিরের মতো লম্বা আকারযুক্ত মোটা কাঠ, যার উপর গাড়ি কাঠামোটি শক্ত করে বাঁধা থাকে, < সং কুম্ভীর(+ইয়া) | ধল-ঝাড় |
| কুমরে | kumre বি,- দ্র: কুম্‌হ্‌রিয়া | বীর |
| কুমহার | kumhār বি,- কুমোর; < সং কুম্ভকার; সাঁ-কুংকাল | ঝাড়-ধল-মান |
| কুম্‌হির | kumhir বি,- কুমির < সং কুম্ভীর; সাঁ-তায়ান | ঝাড়-ধল-মান |
| কুমিরে | kumire বি,-কুমরে (তুঃ কুমরে / কুমির পোকা) | বীর |
| কুয়াকুলি | kuākuli দ্র: কুল্‌কুলি। | ধল-ঝাড় |
| কুর | kur বি,-ধান রাখার ছোট ঘর বিশেষ ; মরাই। | বীর |
| কুর কুর | kur kur অব্যয়, অনুকার শব্দ ; কুকুরছানাকে আদর করে ডাকার শব্দ। | ধল-ঝাড় |
| কুর কুট | kur kuṭ বি,- কাঠ পিঁপড়ে বিশেষ ; তীব্র অম্ল স্বাদ যুক্ত কাঠপিঁপড়ের ডিম, যা কোন কোন সম্প্রদায় খাদ্য রূপে গ্রহণ করে ও মাছ ধরার টোপ রূপে ব্যবহৃত হয়। সাঁ-কুরকুট; হাও | ধল-ঝাড় |
| কুরকুট্ট্যা | kurkuṭṭ'ā বিণ,- খুব টক, কুরকুটের মত টক ; আম-টা খাইস্‌ না, এক্‌ বারে কুরকুট্ট্যা টক। | ধল-ঝাড় |
| কুরখুট্টি | kurkhuṭṭi বি,-মাতামাতি, হৈ হল্লা, দিন রাত কুরখুট্টি লেগ্যেই আছে। | বীর |
| কুরল | kural বি,-ঝাড়াই ধান একত্র করার জন্য লম্বা কাঠের হাতল বিশেষ, যার দ্বারা ছড়ানো ধানকে ঠেলে নিয়ে একত্র করা হয়। | ধল-ঝাড় |
| কুরসি | kursi বি,-খড়ের তৈরি, বীজ ধান রাখার আধার বিশেষ | বীর |
| কুরসুৎ | kursut বি,- দ্র: কুড়সুৎ | বীর |
| কুরা | kurā ক্রি,- কুরুনির সাহায্যে নারকেল প্রভৃতি ফলের শাঁস বার করা ; কোরা — | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |

| | | |
|---|---|---|
| | <সং চূর্ণ; তুল-হি চুরা/চুরনা (চুরা>কুরা)<br>কুরুনি না হল্যে কুরা হব্যেক নাই।<br>ঘুণ পকায় কাঠগিলাকে কুর্যে কুর্যে খাছে। | |
| কুরুকুতু | kurukutu দ্র: কুতুকুতু -<br>"কুরু কুতু বায়না/ভাত খাবি ত আয়না।" | ধল-ঝাড় |
| কুরুন | kurun বি,-খেজুর পাতার চাটাই তৈরি করার ছুঁচ | বীর |
| কুরুনি/কুর্নি | kuruni/kurni বি,- নারকেল জাতীয় ফলের শাঁস কুরে নেবার জন্য লোহার যন্ত্র বিশেষ; < সং চূর্ণিকা | ধল-ঝাড় |
| কুরুম তালি | kurum tāli বি,- গোলমাল, গন্ডগোল,<br>উদের গাঁয়ে কুরুমতালি লেগ্যেই আছে। | বীর |
| কুরকুল | kurkul বি,-ঘানির অংশ বিশেষ। | বীর |
| কুরোমাতন | kuro mātan বি,দ্র: কুরুমতালি | বীর |
| কুল | kul বি,-এক প্রকার ফল ; আঁটিযুক্ত, ছোট আকারের যে কোন ফল - যথা- খেজুর কুল, জাম কুল, নগুরে কুল, বুদা কুল, ভুড়রু কুল ইত্যাদি। সাঁ- বংশা | ঝাড়-ধল-বাঁক-মান |
| কুল-আঁঠি | kul ā̃ṭhi বি,-পায়ের তলায় শক্ত হয়ে ওঠা অংশ— আকল; কুলের আটির মতো শক্ত —<br>আর চইলতে লারছি, অমন একটা কুল-আঁঠি হয়্যেঁছে যে মাটি-এ পা রাইখ্তে লারছি। | ঝাড়-ধল-মান-বাঁক |
| কুলকুচা | kulkucā বি,-কুলকুচো, খাবার পর মুখের ভিতর জল দিয়ে পরিষ্কার করার জন্য কুল কুল শব্দ করা।<br>ভাল্লো কর্যে কুলকুচা করবি, কেমন? সাঁ-ফক্ ফক্ | ঝাড়-ধল-মান-বাঁক |
| কুলকুলি | kulkuli অব্যয়, ধ্বন্যাত্মক শব্দ ; প্রতিপক্ষের সঙ্গে লড়াই করার সময় দুই ঠোঁটে আঙুল দিয়ে চাপ্ড়ে আবা-আবা, অব-অব- ইত্যাদি শব্দ তুলে বীরত্ব দেখানো।<br>উয়ারা কুলকুলি মার্যে/ মাইর্যে দৌড়ি আয়্ল<br>সাঁ-কুলকুলি, কুক্লি | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| কুলসি | kulsi দ্র: কুরসি | বীর |
| কুলি | kuli বি,-দ্র: কুল্হি | বীর |
| কুল্হি | kulhi বি,- গ্রামের মধ্যস্থিত সদর রাস্তা। গ্রামে বসবাস-কারী বিভিন্ন সম্প্রদায়ের পাড়ার মধ্যবর্তী পথ- (যথা-যুগী | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| | কুল্‌হি, কামার কুল্‌হি, পবামাণিক কুল্‌হি, বামহন কুল্‌হি ইত্যাদি ) সাঁ- কুল্‌হি | |
| | 'কুল্‌হি কুল্‌হি যাত্যেছিলি বাঁশীটি বাজাই দিলি।' | |
| | < সং কল্যা—পয়: প্রণালী) গ্রামের সদর রাস্তা দিয়ে জল গড়িয়ে যায়, তাই কুল্‌হি বলা হয়। | |
| কুলা | kulā বি,-ধান বা চাল ঝাড়ার কুলো। < সং কুটব, সাঁ-হাটা:ক্ | ধল-ঝাড-মান |
| কুলিয়াখাড়া | kuliākhāṛā বি,-কুলেখাড়া; শাক বিশেষ; < সং কোকিলাক্ষ | ধল-মান-ঝাড় |
| কুলুঙ্গা/ কুলুঙ্গি | kuluṅgā/kuluṅgi বি, দ্র: কলঙ্গা | বীর-ধল- মান-বাঁক |
| কুলুচি | kuluci বি,- ছোট কুলো। | বীর |
| কুল্‌হু | kulhu বি,- কলু, ঘানি চালিয়ে তেল নিষ্কাষণকারী সম্প্রদায় বিশেষ; তেলী। সাঁ কুল্‌হু | মান-ধল-ঝাড় |
| কুলেখাড়া | kulekhāṛā বি,- দ্র: কুলিয়া খাড়া | বীর |
| কুশটেলো | kuśṭelo বি,-গভীর পাত্র বিশেষ | বীর |
| কুষ্টী | kusṭī বি,-জন্ম-মৃত্যু প্রভৃতি গণনা কবে জ্যোতিষী কর্তৃক লিখিত ভবিষ্যৎ <কোষ্ঠী। কুষ্টী মিলল্যে তবে বিহা হব্যেক। | ধল-ঝাড়- মান-বাঁক-বীর |
| কুষ্টীকাটা | kusṭikāṭā ক্রি-বিণ,- অপমানজনক (ঐ কথা বলা) কুষ্টি কাটা কথায় গুষ্টি নাশা। উ সব সময় কুষ্টি কেট্যে বেড়ায়(অপমানসূচক কথা বলে) | বীর |
| কুসুম[১] | kusum বি,-এক জাতীয় বড় গাছ ; যার ফল থেকে কুসুম তেল তৈরি হয়; টক-মিষ্টি স্বাদ যুক্ত এই ফল খাওয়াও হয়। সাঁ-কুসুমদারে, বারু | বীর-ধল- মান-বাঁক-ঝাড় |
| কুসুম[২] | kusum বি,- তৃণজাতীয় গুল্ম, যার দানা ভেজে খাওয়া হয়। | বীর |
| কুসুম- কুসুম | kusum-kusum বিণ,- অল্প গরম, ঈষদুষ্ণ; < উষ্ম > উসুম > কুসুম ; সাঁ-উসুং বেশী গরম খাবি না, যেমন কুসুম কুসুম গরম হয়। | বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| কুহ্ড়া | kuhṛā (kuhuṛā)বি,- কুয়াশা <কুজ্ঝটিকা; সাঁ-কুহ্ড়া | ঝাড়-ধল-মান |
| কুহু[১] | kuhu বি,- আমের নরম আঁটি, কুশি | ঝাড়-ধল |
| কুহু[২] | kuhu বি,- কোকিলের রব ; (ধ্বন্যাত্মক শব্দ) | ঝাড়-ধল-মান-বীর |
| কুহুলি | kuhuli বি,-কোকিল | বীর |
| কুহুপাদা | kuhupādā বিণ,- দ্র: কুইলিপাদা | বীর-বাঁক |
| কুহুলিপাদা | kuhulipādā বিণ,- দ্র: কুইলিপাদা | বীর |
| কেঁকট | kẽkaṭ বি,- এক জাতীয় গিরগিটি ; < সং কৃকলাশ পা-কক্কিডো। সাঁ-কাঁক্ড়া | ধল-ঝাড় |
| কেঁক্ড়া | kẽkṛā বি,- কাঁকড়া, < কর্কট। সাঁ- কট্কোম | ধল-মান-ঝাড় |
| কেঁচ্ড়া | kẽcṛā/kǣcṛā বি, দ্র: কেচ্রা | বাঁক |
| কেঁচা[১] | kẽcā বি,- কেঁচো, কেঁচুয়া < কিঞ্চুক কিঞ্চিলুক-কিঞ্চিলক, সাঁ-লেন্ডে:ৎ | ঝাড়-ধল |
| কেঁচা[২] | kẽcā বি,-ত্রিশূলের মত, বাঁশের লম্বা হাতলযুক্ত এক প্রকাব অস্ত্র, যা দিয়ে মাছকে গেঁথে ডাঙায় তোলা হয়। (ক্যাঁচা) সাঁ-ধাড়া:প্ | বীর |
| কেঁচা[৩] | kẽcā ক্রি,- খুঁচিয়ে মারা, পিষ্ট হওয়া, কবাটের পাল্লায় আঙুলটা কেঁচি গেল। | ঝাড়-ধল |
| কেঁটে | kẽṭe বি,- তসর সুতোর মোটা পরিত্যক্ত অংশ দিয়ে তৈরি বস্ত্র। কাটিয়া, কেটে ; কেঁটের চাদরে জাড় পালায়। | বীর |
| কেঁটে-ভাল্কি | kẽṭe bhālki বিণ,- কাঁটাযুক্ত — রোগা। কেঁটেভাল্কি বদের ধাড়ি। | বীর |
| কেঁটা | kẽṭā ক্রি,- বিদ্ধকরা, হুল ফুটানো, (কাঁটার নামধাতু ) কেঁট্যা মাছ কেঁটি দিল. বুড়্হা আঙুলে। কেঁকড়া বিছা কেঁটি দিলে, বাঁচবি নাই। | ধল-ঝাড় |
| কেঁট্যা | kẽṭ'ā বি,-এক প্রকার মাছ ; ট্যাংরা মাছ। | ঝাড়-ধল |
| কেঁড়্রই | kẽṛrai বি,-কেনো, কেন্নো পোকা। সাঁ-কেন্ডরং,লেডং | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| কেঁড়্‌রি | kẽṛri বি,-দ্র: কেঁড়রই ; | ধল-ঝাড় |
| কেঁড়ুলি | kẽṛuli বি,- মাষ কলাই, বিরি কলাই, বিউলি।<br>কেঁড়ুলির ডাল দিয়োঁ ভাত খা। | বাঁক |
| কেঁড়্যা | kẽṛ'ā বি,-কেঁড়ে; বাঁশের কান্ড বা পাব কেটে তৈরি তেল রাখার আধার বিশেষ,<br>< সং কান্ড (কাঁড়িয়া>কেঁড়্যা> | বীর-ধল-মান |
| কেঁতর | kẽtar বি,-গবাদি পশুর গায়ে লেগে থাকা উকুন জাতীয় এক প্রকার রক্ত-পায়ী পোকা | বাঁক-ঝাড়-ধল-মান |
| কেঁদ | kẽd বি,- এক প্রকার বন্য গাছ, যার ফল পাকা অবস্থায় খাওয়া হয় ; < সং কেন্দু সাঁ-তিরিল্‌ | ধল-ঝাড়-মান-বাঁক-বীর |
| কেঁদা[১] | kẽdā ক্রি,- বাহাদুরি দেখানো,<br>কেঁদা গেল্‌ছে কেঁদ্‌তে। | ঝাড়-ধল |
| কেঁদা[২] | kẽdā বিণ,- দক্ষ, পটু — উ কেঁদা বঠে ; | ঝাড়-ধল |
| কেঁদা[৩] | kẽdā বি,-তাল শাঁস (তাল কেঁদা/কেঁদ্যা) | ঝাড়-ধল |
| কেঁদ্‌রা | kẽdrā বি,- এস্‌রাজের মত এক প্রকার বাদ্যযন্ত্র ছড় দিয়ে বাজানো হয় কোঁ কোঁ শব্দ করে — সাধারণত সাঁওতালরা ব্যবহার করে থাকেন।<br>কেঁদ্‌রা বাজাইঁ গীত লাগাইঁছে বুঢ়া।<br>সাঁ-কেঁদ্‌রা, কিঁদ্‌রি বানায় | ঝাড়-ধল-বাঁক-মান |
| কেঁদরি | kẽdri বি,- দ্র: কেঁদ্‌রা | বাঁক-মান-ধল-ঝাড় |
| কেঁদাল/ কেঁদায়ল্‌ | kẽdāl/ kẽdāẽl বি,- দেয়ালের ভিত্তির সরু উঁচু জায়গা যা মাটির দেয়ালকে শক্ত করে (কাঁথ+আল) | ঝাড়-বাঁক |
| কেঁদু | kẽdu বি,-দ্র: কেঁদ | ঝাড়-ধল |
| কেঁদুয়া | kẽduā বি,- এক জাতীয় বড় বাঘ— কেঁদো বাঘ। | ধল-মান-ঝাড় |
| কেঁদে | kẽde বি,- কাস্তে, দা, ধান কাটার অস্ত্র বিশেষ | বীর |
| কেঁসো | kẽso বিণ,-কসি, খুব কাঁচা, কচি — কেঁসো আঁজির খাইস্‌ না। | বীর |
| কে-আ[১] | ke-ā বিঁ,- কাক | বাঁক |
| কে-আ[২] | ke-ā বি,- ফুল বিশেষ, কেয়া ফুল <সং কেতক | বীর |

| | | |
|---|---|---|
| কে-ও | keo বি,- কাক; —তুল-হি কাউয়া, কৌআ। সাঁ কাহ্ | বীর |
| কেচ্‌রা | kecrā বি,- কাদা, আবর্জনাভরা কাদা –<br>< সং কচ্চর> পা কচ্চরো (পাঁক, কাঁদা) প্রা-কচ্ছর<br>কাদা কেচ্‌রায় পা রাইখবার জাইগা নাই। (হিঃ কাচ্‌ড়া)<br>সাঁ-কাচার(ময়লা) লস:ৎ | ঝাড়-ধল |
| কেজিয়া | kejiā বি,- ঝগড়া, < ফা কাজিয়া | বীর |
| কেঁট্যে | keṭ'e বি,- দ্র: কেঁটে | বীর |
| কেটো | keṭo বি,- কৌটা, কানা-উঁচু পাত্র বিশেষ<br>< সং কাষ্ঠক (>কাঠুয়া >কেঠো >কেটো) | ঝাড়-ধল-<br>বীর-বাঁক |
| কেড়রু | keṛru বি,- দ্র: কাড়্রু | ধল |
| কেড়ামাতন | keṛāmātan বিণ,— ডাংপিটে, দুরন্ত, ডান্‌পিটে | বীর |
| কেতে | kete বি,- কেতে <✓কর্ত- | বীর |
| কেতে-রা | kete-rā বি,-জলের অভাব,খরা—কার্তিক মাস জলের<br>অভাব কেতে-র লেগ্যেছে তাই পখইর কেট্যে জল লিছে। | বীর |
| কেতেরা | keterā বি,- দ্র: কেতে-র | বীর |
| কেতো | keto বি,- দ্র: কেতে | বীর |
| কেদ্দানি | keddāni বি,- বাহাদুরী, কেরামতি, < ফা কারদানি,<br>আর কত দেখাবি কেদ্দানি। সাঁ-কারধানী | বীর-মান-ধল |
| কেদে | kede বি,- দ্র: কেঁদে | বীর |
| কেদ্যেচরা | ked'ecarā বি,- এক প্রকার পাখি, কাদায় চরে যে,<br>কাদার মধ্যে ঠোঁট গুঁজে পোকা মাকড় ধরে খায়এমন পাখি | বীর |
| কেনি | keni বি,- কড়ে আঙুল, < কনিষ্ঠা<br>"কেনি আঙুল কাট্যো মাগো সলিতা বানায়ব।" | ধল-মান-ঝাড় |
| কেনে | kene বিণ,- কেন,<br>তুই যা কেনে। কেনে যাব হে ? নাই যাব। | ঝাড়-ধল-<br>মান-বীর |
| কেরকেটা | kerkeṭā বি,- এক প্রকার ছোট পাখি | ধল-ঝাড়-মান |
| কেরা | kerā বি,-গ্রাহ্য, < ইং কেয়ার- care<br>নামধাতুর প্রয়োগ—আমি কাউকে কেরাই না।<br>(= কেয়ার করি না) | বীর |
| কেল | kel বি,-কাল,—এজও গেল, কেল-ও গেল, তবু অর<br>দেখা নাই। | বীর |

| | | |
|---|---|---|
| কেলকুতি | kelkuti বি,- কাতুকুতু, বগলে বা কোমবে সুড়সুড়ি দেওয়া ; —টুকুন কেলকুতু দিলে, হাঁস্যে মরি যাবেক। | ঝাড়-ধল |
| কেলাকান্ত | kelākānta বিণ, - বোকা, ক্যাবলা (তুঃ ক্যাবলাকান্ত) | |
| কেশর | keśar বি,- মুথা ঘাসের মূল, মিষ্ট স্বাদ যুক্ত গোলাকার অংশ। | ধল-মান-ঝাড় |
| কেশরআলু | keśar ālu বি,- এক প্রকার মিষ্ট স্বাদ যুক্ত কন্দ ; শাঁখ আলু | ধল-ঝাড় |
| কেশুর | keśur বি,-দ্র: কেশর | ধল-মান |
| কেশুরি | keśuri বি,- এক প্রকার কীট | ঝাড় |
| কেসো | keso বিণ,- দ্র: কেঁসো | বীর |
| কৈ-পালং | kai-pālaṁ বি,- এক প্রকার শাক | বীর |
| কৈলেকী | kaileki বিণ,- বংশ পরম্পরাগত, কৌলিক < সং কৌলিক ; এ সব আমাদের কৈলেকী জিনিস। | বীর |
| কোঁক্ | kõk বি,- পেট, < সং কুক্ষী, সাঁ-কুখি | বীর |
| কোঁকা | kõkā বি,- সার বা শুক্‌নো গোবর জড়ো করার জন্য ব্যবহৃত এক প্রকার আধার। কোঁকাতে করো্য সার টেনো্য আন। | মান-ধল |
| কোঁচ্‌রা | kõcrā বি,- দ্র: কঁচ্‌ড়া, কচ্‌ড়া | বীর |
| কোঁড় | kõṛ বি,- বাঁশের কোঁড়া, বাঁশের অঙ্কুর, যা খুবই নরম (সং-কান্ড) | বীর-মান-ধল |
| কোঁড়া[১] | kõṛā ক্রি,- মাটি খোঁড়া, খনন করা < সং খন্ | বীর-বাঁক |
| কোঁড়া[২] | kõṛā বি,- মাটি কাটার পেশায় নিযুক্ত আদিবাসী সম্প্রদায় বিশেষ; খনন কার্যে পটু বলে ওদের বলা হয় কোঁড়া (মাটি খোঁড়া), কোঁড়া < খোঁড়া-/খুঁড়া (খন্) | বীর-বাঁক-মান |
| কোঁগা | kõgā বি,- এক জাতীয় উদ্ভিদ যার পাতা থেকে সুতো তৈরি করা হয়। সাঁ-কোথাক্ | বীর-মান-ধল |
| কোঁৎকা | kõtkā বি,- বড় মোটা লাঠি "ঘুরুলে লাঠি, ফিরুলে কোঁৎকা" | বীর |
| কোইলা | koilā বি,-কয়লা< কোকিল=charcoal) পা-কোইলা, উ কাজ কইছে কোইলা খাদানে। | বীর-বাঁক-মান |
| কোচ | koc বি,- বড় কচু | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| কোড়া | koṛā বি,- দ্র: কোঁড়া | ঝাড়-ধল |
| কোদো | kodo বি,-এক প্রকার রবিশস্য ;—কোদোর চাল রান্না করে খাওয়া হয়। সাঁ- কোদে | ঝাড়-ধল-মান |
| কোদু | kodu বি, লাউ < ফা কদ্দু | বীর |
| কোন্দা | kondā বি,- ঘরের কোণ<br>বড় ঘরের কোন্দায় লাঠি-ট রাখা আছে। | বীর |
| কোপ্‌টে | kopṭe বি,-মাটির পাত্র বিশেষ, ভাঁড় | বীর |
| কোরকোর | korkor অব্যয, - অনুকার শব্দ, পোষা হাঁসকে ঘরে ফেরানোর জন্য ডাক , দ্র: কুড়ু কুড়ু | বীর |
| কোলোঙ্গা/ কলঙ্গা | kolaṅgā বি,- দেয়ালে তৈরি করা খোপ, যার মধ্যে আয়না চিরুনি বা ক্ষুদ্রাকার জিনিষ রাখা হয়, কুলুঙ্গি। | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| কোসো[১] | koso বিণ,- রোগা,— একটা কোসো পারা লোক | বীর |
| কোসো[২] | koso বিণ,- কেসো রোগী, — যার কাশি হয়েছে | বীর |
| কৌ-ও | kau-o বি,-কাক, তুল-হি-কৌয়া | বীর |
| ক্যাঁকসিঝা | kæ̃ksijhā বিণ,- আধসেদ্ধ ;<br>আলুগিলা সিঝে নাই, ক্যাঁকসিঝা হয়্যৌ আছে। | ধল-ঝাড় |
| ক্যাঁড়া | kæ̃ṛā ক্রি,- কাঁড়ানো, চুলকানো ; <সং কন্ডু | বীর |
| ক্যাঁদ্ | kæ̃d বি,- দ্র: কেঁদ | বীর |
| ক্যাঁদ্‌রা | kæ̃drā বি,- দ্র: কেঁদ্‌রা | বীর |
| ক্যা | kæ̃ সর্ব,- কে < সং ক<br>ক্যা এস্যেছে রে? ক্যা বটে ? | বীর-মান-বাঁক |
| ক্যাচ্‌রা | kæ̃crā বি,- দ্র: কেঁচ্‌ড়া/কেঁচ্‌রা | ধল-মান |
| ক্যানে | kæ̃ne/kæne ক্রি-বিণ,-কেন, ডাকছো ক্যানে? | বীর |
| ক্যাবলা-খ্যাচাং | kæ̃ blā khæ̃cāṁ বিণ,—বোকা-হাবা,ক্যাব্‌লা+খেচাং | বীর |
| ক্যার | kæ̃r সর্ব- কার (কাহার)<br>ক্যার ঘরের ছোঁড়া রে তুই ? | বীর |
| ক্যালান | kæ̃lāna ক্রি-দ্র: কেলান | বীর |

# খ - kha

| | | |
|---|---|---|
| খ[১] | kha ক্রি,- খাওয়া, খ-দ করা, খাওয়া দাওয়া করা — খঅ-দঅ করে উ বিলায় ঘরকে যেঁও(খেয়ে দেয়ে ও বেলায় যেও)<br>পাইসা দিয়েঁ মার খ-অও হল্য, গাল খ-অও হল্য।(পয়সা দিয়ে মার খাওয়া গাল খাওয়া)<br>খ-অ বো=খাওয়াবো/খুয়াব; —চল্ না কেনে আজ তুকে খ-অবো/খুয়াবো | বীর |
| খ[২] | kha বি,- ইটের টুক্‌রো, খোওয়া | বীর |
| খ[৩] | kha বি,-আখ মাড়াই করাব পর আখের ছিব্‌ড়ে অংশ<br>< সং ক্ষয়- সাঁ খয়্ | বীর |
| খইচড়া | khai caṛā বি,-খইচিড়া, ভাঙাভাঙা খৈ।<br>< খদি+চিপীটক | ধল-মান |
| খইড়া/ খইড়্যা | khaiṛā/khaiṛ'ā বিণ,-খয়েরি, খয়েরের মতো রঙ বিশিষ্ট ; < খদির(+ইয়া)<br>খইড়া কুক্‌ড়া (খয়েরি রঙের মোরগ।) | ধল-ঝাড় |
| খইড়কা | khaiṛkā বি,-খড়কে (খড়িকা), ছোট সরু কাঠি সাঁ-খাড়াং | ধল-ঝাড়-মান-বাঁক |
| খইঢেঁকার | khaiḍhẽkār বি,- চোঁয়া ঢেঁকুর, অম্বল জনিত উদ্গার — হজম হয় নাই – খইঢেঁকার উঠছে। | বীর-ধল |
| খই-ধুম্‌কো | khaidhumko বি,- দ্র: খইঢেঁকার | বীর |
| খইনি[১] | khaini বি,-খই বেছে নেবার পর অবশিষ্ট যে গুঁড়ো পড়ে থাকে। খাদ্য রূপে ব্যবহৃত হয়; | বীর |
| খইনি[২] | khaini বি,- দোক্তাপাতার গুঁড়োর সঙ্গে চূন মিশিয়ে প্রস্তুত করা বস্তু বিশেষ। | বাঁক-ধল-মান-বীর |
| খইর | khair বি,-খয়ের < সং-খদির | ধল-ঝাড় |
| খইরা | khairā, khair'ā বিণ,- দ্র: খইড়া সাঁ-খইরা | ধল-ঝাড় |
| খইরাবাগ্‌দী | khairābāgdi বি,- বাগ্‌দি সম্প্রদায়ের শ্রেণী বিশেষ | বীর |
| খইরি | khairi বিণ,- খয়েরি সাঁ-খইরি | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| খইস | khais বি,- খোস < সং খসু | ঝাড়-ধল |
| খইসা[1] | khaisā বিণ,- খোসযুক্ত, যার খোসা হয়েছে,<br>উ খইসার কাছে বসবি নাই। | ঝাড-ধল |
| খইসা[2] | khaisā বি,- খোসযুক্ত | ঝাড়-ধল |
| খঁইচা | khāicā বি,-খাঁচি, বাঁশের তৈরি পুষ্পাধার বিশেষ ;<br>< সং খঞ্চি | ঝাড়-ধল |
| খঁকরা | khākrā বিণ,- ফাঁপা, গাছের গুঁড়ির জীর্ণ অংশ। | ধল-ঝাড় |
| খকরো | khakro বিণ, -ফোঁপরা ;জীর্ণ শীর্ণ –<br>খঁকরা বুড়ার ঢং দেখ্যে হাইস্‌ব না কাঁইদ্‌ব।<br>খঁকরা গাছে পাটা হব্যেক নাই। সাঁ-খক্‌র-অ | মান-ধল-ঝাড় |
| খঁক্‌লা | khāklā বিণ,- দ্র: খঁকরা /খক্‌রো | বাঁক |
| খঁকা | khākā বি,- খোকা, ছোট ছেলে; সাঁ-বাবুগিদ্‌রা | মান-বাঁক |
| খঁকি | khāki বি,- খুকি, ছোট মেয়ে; সাঁ-মাই-গিদ্‌রা | |
| খঁগর | khāgar বি,- কোটর, গর্ত সাঁ-খংগর<br>গাছের খঁগরে পাইখের বাসা। | ধল-মান |
| খঁগা | khāgā বি,- বড় শামুক সাঁ-খংগর | বাঁক |
| খঁচ্ | khāc বি,-খোঁচা, কাঁটা, কাঠের টুকরোর ক্ষুদ্রাংশ --<br>খঁচ্ লাইগ্‌ল্যে কাপড় ত ছিঁড়বেকেই। সাঁ-খঁচ<br>< কঞ্চি | বাঁক-ধল-মান |
| খঁচা | khācā দ্র: খঁচ্ সাঁ-খঁচা | ধল-ঝাড় |
| খঁচল | khācal বি,-আঁচল, অঞ্চল > খঞ্চল > খঁচল | ঝাড়-ধল |
| খঁজ | khāj বি,-খোঁজ; উয়ার কন্-অ খঁজ পালি নাই।<br>সাঁ-খজ্ | ধল-ঝাড় |
| খঁজপাঁইজ | khāj pāij বি,- খোঁজপাঁজা; খোঁজাখুঁজি<br>গরুগা বনের মাঝু-এ ঢুক্যেছে, কন-অ খঁজ-পাঁইজ পালি<br>নাই। খঁজপাঁইজ কর্যে দেখ্, কুথায় আছে। | ধল-ঝাড় |
| খঁজা[1] | khājā ক্রি,- পুরে দেওয়া, গুঁজে দেওয়া, গোঁজা —<br>ঘরের চালে খড় খঁজত্যে হব্যেক। | বাঁক-ধল-<br>ঝাড়-মান |
| খঁজা[2] | khājā বি,- বড় ঘরের সংলগ্ন ছোট ঘর অথবা ঘিরে<br>দেওয়া বারান্দা, যা রান্নাঘর রূপে ব্যবহার কবা হয় ;<br>সংযুক্ত ঘর। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| | খঁজা ঘরে মুড়হি ভাজা হব্যেক। | |
| | উয়াকে খঁজায় বসালি কেনে, ঘরে লি আয়। | |
| খঁট | khāṭ বি,-কাপড়ের প্রান্ত, খুঁট। | ঝাড়-ধল |
| খঁট্রা | khāṭrā ক্রি,- নখ দিয়ে খোঁটা – সাঁ-সুটু:চ্ | ধল-ঝাড |
| | খইস গিলা খঁট্রাছিস কেনে? ঘা হয়্যোঁ যাব্যেক অমন খঁট্রাছিস কেনে? | |
| খঁটা[1] | khāṭā বি,- নিন্দা, অপবাদ, খোঁটা,(পুরোনো সূত্র ধরে নিন্দা করা) সাঁ-খঁটা, খোটা | ধল-ঝাড়-মান-বাঁক |
| | অমন খঁটা দিবিস্ নাই! | |
| | উ সব সময় খঁটা দিয়্যোঁ কথা বইল্বে। | |
| খঁটা[2] | khāṭā বি,- খোঁটা, খুঁটি, <খুটি | ধল-মান |
| | — গাই-ট খঁটায় বাঁধ্যে রাখ্। | |
| খঁড় | khāṛ বিণ,- টুক্রো < খন্ড, মাছের খঁড় | বাঁক-ধল |
| খঁড়া | khāṛā বিণ,- খোঁড়া, খঞ্জ সাঁ-খড়্দা | মান-ধল-বাঁক |
| খঁড়ি | khāṛi বিণ,- খুঁড়ি, যে মেয়ে খুঁড়িয়ে হাঁটে সাঁ-খুড়্দি | মান-ধল-ঝাড |
| খঁদ | khād বি,- শস্য, < সং খন্দ | মান-ধল-ঝাড় |
| | 'রঁদ্ ভাঁগ্যে খঁদ্ খাইল বুঢ়া কাঢ়া টা' | |
| খঁদর | khādar বি,- কোটর, গর্ত, গুহা < সং কন্দর | ধল-মান |
| | গাছের খঁদরে হাত নাই সামাবি, সাপে চটাব্যেক। | |
| খঁদা[1] | khādā বি,-ঘুষি, ঠোসা (দ্র: খুঁদা) | বাঁক |
| | মার বেধির গালে এক খঁদা। | |
| খঁদা[2] | khādā ক্রি,- খঁদা উয়াকে। খঁদাই মরাব। | বাঁক |
| খঁদা[3] | khādā বি,- কোটর, গাছের খঁদায় পাইখের ছা। | বাঁক |
| | তুল-খঁদড়/খোঁদড় | |
| খঁপ্রা | khāprā ক্রি,-ঠোকর মারা, ঠোক্রানো, ঠোক্কর দেওয়া | ধল-ঝাড়-মান |
| | — হাঁসা-ট হাঁসীকে খঁপরাছে। | |
| | ষাঁঢ়া-টর সঁগে কুক্ড়া-ছা রাখবি নাই, খঁপরাই মরাব্যেক। | |
| খঁপা | khāpā বি,- খোঁপা,( চুলের গোছাকে বিশেষ আকারে বাঁধা) লাগর আইস্বে বল্যে যতন কর্যে বাঁধ্যেছি খঁপা। খঁপায় গুঁজ্যেঁছি গেঁদা ফুল। দ্র: খুঁপা < স্তুপ > পা-খুপ্প, সাঁ-সু:ৎ. খঁপাসার। | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |

| | | |
|---|---|---|
| খঁসা | khãsā বি,-তিল, জবজব্যা কর্যে খঁসার তেল দিয়্যেঁছে চুইলে। দ্র: খশা | ঝাড়-ধল |
| খঁহড় | khãhaṛ বি,-খোয়াড়, খোঁয়াড় ; গরু গা কে খঁহড়ে ঢুকাইঁছে। গরুগিলাকে খঁহড়াই দিবি (নামধাতু-গোয়ালে বা খোয়াড়ে আবদ্ধ করা ) | ধল-ঝাড় |
| খক্‌রা | khakrā দ্র: খঁক্‌রা | ধল-মান |
| খক্‌রো | khakro দ্র: খঁকরো | ধল-মান-ঝাড় |
| খক্‌লা | khaklā বিণ,- দ্র: খখ্‌রা সাঁ-খক্‌লা | ধল-ঝাড় |
| খখ্‌রা | বিণ, - দ্রঃ খঁক্‌রা; — খখ্‌রা ঢেঁকির গুমর ভারী | ধল-ঝাড় |
| খঙর | khaṅar বি,-গর্ত, খোঁদড়, গুহা <সং কন্দর | ঝাড়-ধল |
| খচ্‌খচি | khackhaci বি,- ঝগড়াঝাঁটি, ঝামেলা, ঝঞ্ঝাট। — দিনরাইত খচ্ খচি। | ধল-মান |
| খচখচ্যা | khackhac'ā বিণ,- ঝগড়াটে; উ দমে খচ্‌খচ্যা বঠে, সাঁ-খুচ্‌খুচিয়া, খচ্‌খুচিয়া | ধল-মান-ঝাড় |
| খচা | khacā ক্রি,- বিরক্ত হওয়া, রেগে ওঠা — অমন খচ্যে আছিস কেনে ? | বীর-মান |
| খচাখচ্ | khacākhac ক্রি-বিণ,-দ্রুতবেগে, তাড়াতাড়ি — যান উয়ার কাছে খচাখচ্ কাজ কইরে দিব্যেক। | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| খচ্‌ড়া | khacṛā দ্র: খেচ্‌ড়া ; তুল-হি-খচ্‌ড়া ; সাঁ-খেচ্‌ড়া | বীর-মান |
| খচো | khaco বি,- ছোট বস্তা : | বীর |
| খট্‌কা | khaṭkā বি,- সন্দেহ ; উয়ার কথা শুন্যে টুকুন খট্‌কা লাগ্যে গেল, কি কইর্‌ব ভাবছি। সাঁ-ঠাকে:ৎ | বীর-ধল-মান-বাঁক |
| খট্‌রা | khaṭrā ক্রি,- নখ দিয়ে খুঁটে তোলা ; দ্র: খঁট্‌রা | বীর-ধল-মান |
| খটখট্যা | khaṭkhaṭ'ā বিণ, - খটখটে, খুব শুক্‌নো — খট্‌খট্যা রইদে বেহরাইঁছি। সাঁ-খট্‌খুটিয়া | ধল-মান-ঝাড় |
| খট্‌রাগী | khaṭrāgī বিণ,- যে হঠাৎ রেগে ওঠে, বদরাগী | ধল-বাঁক |
| খড়্‌খইড়্যা | khaṛkhaiṛ'ā বিণ,- খড়খড়ে, শুক্‌নো - খটখটে, খড়ের মত শুক্‌নো ( খড়+খড়+ইয়া) | ঝাড়-ধল |
| খড়্‌কা | khaṛkā দ্র: খইড়্‌কা | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| খড়কাঘেনি | khaṛkāgheni বি,-শুকনো মাঠ, খরায় শুকিয়ে যাওয়া ক্ষেত। ক্ষেত গুলায় জল নাই শুকাই কবি খড়কাঘেনি হইঁ গেল্ছে। | বাঁক |
| খড়খড়ি | khaṛkhari বি,-পাল্কি ; সাঁ-খড়খুড়ি | ধল-ঝাড় |
| খড়না | khaṛnā বি,-মাটি খোঁড়াব শাবল, খোন্তা <√খন্ | মান-ধল |
| খড়মটেঙী | khaṛamṭenī বিণ,- তিরস্কাব বিশেষ, যে মেয়ের পা খড়মের মত, যার গোড়ালি উঁচু। | বীর |
| খড়া | khaṛā বিণ,- খোঁড়া, যে খুঁড়িয়ে হাঁটে<br>"কানা খড়া, তিলে বাড়া" | ধল-ঝাড় |
| খড়ি[1] | khaṛi বি,-শর জাতীয় উদ্ভিদ বিশেষ, খড়ের সাদৃশ্যে, খড়ি, খড়ি ঘাস। | ঝাড়-ধল |
| খড়ি[2] | khaṛi বি,- এক প্রকার মাটি, সাদা রঙের মাটি। সাঁ-পুন্ড হাসা | ঝাড়-ধল-বীর |
| খড়িউঠা | khaṛi uṭhā ক্রি,- তেলের অভাবে গায়ের চামড়ার উজ্জ্বলতা হ্রাস পাওয়া। সাঁ- পুদ্রু | ধল-মান |
| খড্যা | khaṛ'ā বিণ,- সাদা রঙ বিশিষ্ট; সাদাটে ; সাঁ-পুন্ডমেশা, ঘুড়িয়া<br>— খড্যা ষাঁড়া (সাদা রঙ বিশিষ্ট মোরগ) | ধল-মান |
| খত্ | khat বি,- সার, আবর্জনা, গোবর সার < সং ক্ষত (যা অক্ষত অবস্থায় নেই)<br>খত্ নাই দিলে ধান হব্যেক নাই। সাঁ-খত্ | বাঁক-ধল-ঝাড় |
| খতকুঁড় | khatkūṛ বি,- আবর্জনা, উচ্ছিষ্ট প্রভৃতি ফেলাব জায়গা, আবর্জনা ফেলার বড় গর্ত ; - < ক্ষত+কুন্ড | ঝাড়-ধল |
| খত্খানা | khat khānā বি,- দ্র: খত্গাড়া | ধল-ঝাড় |
| খত্গাড়া | khat gāṛhā বি,- গোবর ও খড় কুটো পচিয়ে সার তৈরি করার বা বড় গর্ত বিশেষ ; - < ক্ষত+গর্ত<br>— খত্ গাড়ায় পুয়াল ছাতু ফুট্যেছে। | ঝাড়-বাঁক |
| খত্রা | khatrā বিণ,- বাজে, তুল-হি-খত্রা ;<br>অমন খত্রা কাম নাই করভি। সাঁ-খত্রা | মান |
| খতুয়া | khatuā বিণ,-পচা, পচে নষ্ট হওয়া বস্তু।<br>খতুয়া বাঁশে কাম নাই হয়। সাঁ-খতুওয়া | বীর-ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| খদ্খদ্ | khad khad অব্যয়, - ধ্বন্যাত্মক শব্দ, - <br> জোরে বৃষ্টিপাতের শব্দ—হদ্ হদ্; খদ্ খদাইঁ জল পইড়্ছে। <br> সাঁ-খদ্ খদ্/খদ্ খদা-খাদ্খাদাও | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| খদ্খদ্যা | khad khad'ā বিণ,- ধপ্ ধপে, খুব পরিষ্কার। <br> — খদ্ খদ্যা কাপড় পইরে, যাছে কুটুম বাড়ি। | ধল-ঝাড় |
| খদা- | khadā বি, - খোদাই করা, - হি-খুদ্না, হাতে উলখি খদাইঁ লে। নাই খদাব উল্খি। | ধল-মান |
| খাদি | khadi বি. - এক ধরণের মোটা কাপড়, খাদি। | ধল-ঝাড় |
| খন্দ | khand দ্র: খঁদ্ সাঁ-খন্দ, খন্ | মান |
| খন্সাডি | khansaḍi বি, - খুনসুটি, বিবাদ, ঝগড়া। | বীর |
| খপ | khap অব্যয়, - ধ্বন্যাত্মক, - খপ্ করে ধরা,- <br> খপ্ কইর‍্যে ধইর্ল মাছ-ট কে। | বীর-মান-ধল-ঝাড়-বাঁক |
| খপড়ি | khapṛi বি, - মাথার খুলি, < সং খর্পর . <br> মার‍্যে খপ্ড়ি ফাটাইঁ দিব। সাঁ- খুপড়ি | ধল-বাঁক |
| খপ্রা[১] | khaprā বি, - মৃৎপাত্রের ভাঙা টুকরো < সং খর্পরা <br> "মন ভাইঙ্লে হয় চপরা, হাঁড়ি ভাইঁঙ্লে হয় খপরা" | ঝাড়-ধল |
| খপরা[২] | khaprā বি, - ঘর ছাওয়া টালি। <br> উয়াদের খপরাব চাল, খড়ের লয়। (প.বাংলা - খাপরা) | ঝাড়-ধল |
| খপ্রি | khapri দ্র: খপ্ড়ি | ঝাড়-ধল |
| খপা | khapā বি. - ছাদপেটানোর জন্য ব্যবহৃত কাঠের মুগুর বিশেষ। | ঝাড়-ধল |
| খব্লা | khablā বি, - খাবল, গ্রাস, < সং কবল <br> এক খব্লা ভাতও জুটে নাই। সাঁ- খাব্লা,খাবলা | ধল-ঝাড় |
| খম | kham বি, - চেহারা; - < সং স্তম্ভ >পা-খম্ব >খম <br> (সাদৃশ্যার্থে) ' খম দেখ্যে যম পালায়' <br> ছঁড়ার খম্টি মন্দ লয়। | বাঁক |
| খমস্যা | khamas'ā বিণ, - স্বার্থপর; - <br> উয়ার মতন খমস্যা দুটি পাবি নাই। | বাঁক |
| খয়রা | khaērā বি, - বাগ্দি সম্প্রদায়ের একটি শাখা, খয়রা বাগদি; সম্ভবত খয়ের প্রস্তুত কারী অর্থে, অথবা ক্রোধের জন্য খ্যাতি আছে বলে, - 'গোখুরিয়া বাগ্দি' <br> =(গোখুর+ইয়া) >গোখয়র‍্যা > (গো) খয়রা, | বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| খয়েরবা-ক্সা | khaɛrbāksā বি, - দেশলাই; <ইং ফায়ার বক্স্। ফয়ের বাক্সা > খয়ের বাক্সা<br>খয়ের বাক্সাটা পেছি না যি, লম্ফ জ্বাইল্ব কেমুন করো? | বীর |
| খর[১] | khara ক্রি-বিণ, - দ্রুত — খর চ, খর খর চল, —<br>খর যাবি খর আসবি। | ধল-ঝাড |
| খর[২] | khara বিণ, - বুদ্ধিমান, চট্ পটে্<br>উ লিখা পড়ায় খুব খর বটে। | ধল-ঝাড় |
| খর্-পড়া | kharpaṛā বিণ, - ক্ষরে যাওয়া (বস্তু)।<br>পুড়ে যাওয়া(বস্তু), আধপোড়া, পুড়ে নষ্ট হওয়া (বস্তু) ;<br>তরকারী-টা খর্পড়া হয়েঁছে। | ঝাড়-ধল |
| খরা[১] | kharā বি, - প্রচন্ড রোদ।<br>খরায় ধান মেল্যে শুকাইঁ লে। দমে খরা ব। | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| খরা[২] | kharā ক্রি, - পুড়ে যাওয়া, ক্ষরে যাওয়া < সং √ক্ষর্<br>— তরকারী-ট খরাইঁ গেল্ছে। | বীর-ধল-মান-বাঁক |
| খরা[৩] | kharā বিণ, - পুড়ে যাওয়া, পোড়া, আধপোড়া, -<br>খরা মুড়হি তিতা লাইগ্ব্যেক। সাঁ-মিতুং, রুঠি | ধল-ঝাড় |
| খরখইস্যা | kharkhais'ā বিণ,কর্কশ, অমসৃণ, <কর্কশ(+ইয়া)<br>সাঁ- খরখুশিয়া, খরখশা | ঝাড়-ধল |
| খরখর্যা | kharkhair'ā বিণ, - চট্ পটে, দ্রুতগামী, বেশি কথা বলে যে;<br>— বেড়ে খরখর্যা, টুকুন দাঁড়াব্যেকও নাই। | ঝাড়-ধল |
| খরকা | kharkā বি, -ঝাঁটা, বাঁশের সরু লম্বা কাঠি দিয়ে তৈরি, গোয়াল পরিষ্কার করার শক্ত ঝাঁটা।<br>তুলনীয়-খড়্কা/খইড়কা। | ঝাড়-ধল |
| খরাক | kharāk বি, - খোরাক, প্রয়োজনীয় খাবার।<br>উয়ার খরাক্ কম লয়, দু-পাইলা চাইলের ভাত একাই সাব্ড়াব্যেক। সাঁ খরাক | ধল |
| খরিশ | khariś বি, - এক জাতীয় বিষধর সাপ। (গোখুর ও ঢ্যাম্না সাপের মিলনজাত; তীব্র বিষযুক্ত এবং রাগী) (লোক প্রবাদ) < খর+বিষ সাঁ-আয়াং বিঞ্<br>খরিশে চটাইঁ দিলে হাথিও বাঁচে নাই। | ঝাড়-ধল-মান-বাঁক-বীর |

| | | |
|---|---|---|
| খইরসা | khairsā বিণ,- প্রচন্ড রাগী, খরিসা সাপের মতো রাগী | মান-ধল |
| খল্‌পা | khalpā বি, -বাঁশের পাত দিয়ে তৈরি বড় চাটাই বিশেষ | বীর |
| খলস | khalas বি, - খোলস, সাপের খোলস।<br>নামধাতু- সাপ-ট খলসাছে (খোলস ছাড়ছে) সাঁ-খলস | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| খলা[১] | khalā বি, - শালপাতার তৈরি বাটির মত পাত্র বিশেষ।<br>বিহাঘরে যায়েঁ এক খলা মাঁস খায়েঁ লিবি। সাঁ-খালাক্‌ | বাঁক-ঝাড়-ধল |
| খলা[২] | khalā বি, - ধান মাড়াই করার জায়গা।<br>< সং-খল, < বৈ,খল<br>— ইবারে, খলায় ধানেব বিড়া আইস্‌ব্যেক। | বাঁক-ঝাড়-ধল |
| খলা[৩] | khalā বি, - খোলা মুখ যুক্ত মাটির বড় পাত্র, - মুড়ি<br>ভাজার খোলা - সাঁ-খারাই;খাপ্‌রা | বাঁক-ঝাড়-ধল |
| খলা[৪] | khalā বিণ, - পরিত্যক্ত,- খলাহাঁড়ি, - ফেলে দেওয়া<br>মৃৎপাত্র,- মৃৎপাত্রের টুকরো, খোলামকুচি। | বাঁক-ঝাড়-ধল |
| খলামকুচি | khalāmkuci বি, - মৃৎপাত্রের ভাঙা টুকরো, খোলাম-<br>কুচি। | ঝাড়-ধল-মান |
| খলাম | khalāma বি, -দুষ্টুমী, খলের মত কাজ, খলামো করার<br>আর জাইগা পেলি নাই ? < খল(+আম) | বীর |
| খশা | khaśā বি, - দ্র: খঁসা — তিল | ধল-ঝাড় |
| খশামদ | khaśāmad বি, - খোশামোদ, তোষামোদ। কাউকে<br>তুষ্ট করার জন্য বিনীত আচরণ করা ইত্যাদি (অর্থান্তর)<br>< ফা খোশ্‌(+ সং আমোদ) | ধল-মান-বাঁক |
| খশ্‌না | khaśnā বি, -ছোট আকারের খোন্তা বিশেষ যা এক<br>হাতের মুঠোয় ধরে, ছোট চারা-র গোড়ার মাটি আল্‌গা<br>করে দেওয়া হয়। নিড়ানি < √খন্‌ | ঝাড়-ধল |
| খশ্‌রা[১] | khaśrā বিণ, - পিছল, পিচ্ছিল, কর্দমাক্ত।<br>— সাবধানে যাভি খশ্‌রা জাইগায় পা হড়কালে পা<br>ভাইঙব্যেক। | ঝাড়-ধল |
| খশরা[২] | khaśrā ক্রি, - পিছ্‌লে পড়ে যাওয়া<br>— কাদার উপরে খশ্‌রি পড়্‌লি; গোড়-ট খশ্‌রি গেল। | ঝাড়-ধল |
| খশ্‌লা | khaślā বি, - এক প্রকার শাক; নটে শাকের মত -<br>শাক বিশেষ - | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| খা | khā ক্রি, -< খা সাঁ- জম্<br>অঞ্চল ভেদে - অতীতকালের রূপ<br>খালি (খেলাম), খাইলম্, খেলম<br>খাছি, খেছি (বর্তমান)<br>খাইছিলি, খায়্যেঁছিলি, খায়েঁছিলম<br>খেয়্যেঁছিলম্-খায়্যেঁছিলিন<br>খাত্যেছিলি, খেত্যেছিলম্<br>খাব, খাবি, খাবিস, খাইস্ (ভবিষ্যত)<br>নঙর্থক ঃ—খাব নাই, নাই খাব, নাই খাই, খাই নাই | ঝাড়-ধল-মান-বাঁক-বীর |
| খায়্ট্ | khāĕṭ বি, -খাট্ < সং খট্টা<br>খাটিয়া, দড়িদিয়ে বোনা খাট।<br>সাধারণতঃ কাঠের বা বাঁশের বাজু ও পায়া দিয়ে কাঠামো তৈরি করা হয় এবং শন বা বাবুই-দড়ি দিয়ে বোনা হয়। | ধল-মান-ঝাড় |
| খাইআ | khāiā বিণ,- দ্র: খাউকা | ধল-ঝাড় |
| খাউকা | khāukā বিণ,- যে প্রচুর খেতে পারে (পুং) < খাদক<br>"খাউকা-ঘরে ভাত নাই, অ-খাউকার ধন"<br>খাউকা লক্কে ডাক্যেছিস্ ত, খুয়াবি নাই ? | ধল-ঝাড় |
| খাউকি | khāuki বিণ,- যে প্রচুর খেতে পারে (স্ত্রী) < খাদক+ঈ<br>লোভী।<br>'খাউকি মাগী দুয়ার বুলে' সাঁ-খাউকী | ঝাড়-ধল |
| খাওর্সা | khāorsā বিণ,- তীব্র ক্ষার গন্ধ যুক্ত, পোড়া গন্ধ যুক্ত < ক্ষার(+সা) ; জলটা কেমন খাওরসা গঁধাছে, রে ! | ঝাড়-ধল |
| খাওয়াস | khāŏās বি,- উপাধি বিশেষ ; - এক সময় ভূস্বামীগণ তাঁদের খাস-ভৃত্যকে এই উপাধি দিতেন বলে শোনা যায়; অন্যমতে ভূস্বামীর রক্ষিতার সন্তান-বর্গ যারা পুরুষানুক্রমে ভূস্বামীর ভরণপোষণের অংশীদার হতো।<br>(বর্তমানে অপ্রচলিত) < ফা-খাস্ ? | মান |
| খাওয়াসিন | khāŏāsin বি,- অপ্র, ভূস্বামীদের রক্ষিতা (?) | মান |
| খুআ | khuā বি,- আখের, ছিব্ড়ে; আখ পেটার পর রসহীন যে অংশ। | ধল-ঝাড় |
| খৈ-চিড়া | khaj ciṛā বি,- দ্র: খই-চড়া | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| খৈ-ঢ্যারা | khaj ḍherā বি,- মনসা পূজার অনুষ্ঠান | বাঁক |
| খৈরা[1] | khajrā বিণ,- খয়ের যুক্ত ; < খদির(+আ) | ধল-মান-ঝাড় |
| | খৈরা পান খাবি ন, অঁখৈরা ? | |
| খৈরা[2] | khajrā বিণ,- খয়েরি, খয়েরি রঙ যুক্ত | ঝাড়-ধল-মান |
| | খৈরা ষাঁড়া, (খয়েরী মোরগ) | |
| খৌসা | khausā বিণ,- দ্র: খইসা | ধল-মান |
| খাঁকা | khā̃kā ক্রি, - চুল আঁচড়ানো ; | ধল-ঝাড় |
| | কাঁকই দিয়েঁ চুল খাঁক্যে লে; মুঁড় টা খাঁক্। | |
| খাঁকি | khā̃ki বি,- পাঁশুটে রঙ; পাঁশুটে রঙ্ যুক্ত এক প্রকার | ধল-ঝাড় |
| | হাঁস - খাঁকি হাঁস; | |
| খাঁখ্ড়া | khā̃khṛā বি,-কাঁকড়া; < সং কর্কট। সাঁ-কাটকম্ | ধল-ঝাড়-মান |
| খাঁখ্ড়াবিছা | khā̃khṛābichā দ্র: কাঁকড়াবিছা। সাঁ-কাট্কম কিদিঞ | ধল-মান |
| খাঁখ্ড়ি | khā̃khṛi বি,-ছোট কাঁকড়া < সং কর্কটিকা | ধল-ঝাড় |
| খাঁক্লো | khā̃klo বিণ,- চুপ্সানো গাল যার; - শীর্ণকায়; | ধল-ঝাড় |
| | — খাঁক্লো বুড়ার চক্লো গাল। | |
| খাঁকুর‍্যে | khā̃kur'e ক্রি-বিণ,-হঠাৎ রেগে ওঠা। খ্যাঁক খ্যাঁক করা | বীর |
| | — উয়াকে কুনু কথা বইল্লে এমুন খাঁকুর‍্যে উঠব্যেক যে | |
| | পালায়তে পথ পাবি নাই। | |
| খাঁচ্ | khā̃c ক্রি,- খিঁচলাগা | ধল-ঝাড় |
| | বাতে এমন খাঁচ্যে ধইরেছে যে আঁঠু-ট লাইড়্তে লারছি। | |
| খাঁচা[1] | khā̃cā ক্রি,- দ্র: খাঁচ্; খাঁচা-টাকে খাঁচাইঁ রাখ | ধল-ঝাড় |
| খাঁচা[2] | khā̃cā বি,- খাঁচা, পোষা পাখি রাখার জন্য বাঁশের কঞ্চি | ধল-ঝাড়- |
| | দিয়ে তৈরি বাসা বিশেষ। সাঁ-খাঞ্চর | মান-বীর |
| খাঁচামখাইচ্ | khā̃cām khā̃ic ক্রি-বিণ,- দ্র: খাচাম্ খাইচ্ | |
| | সাঁ-খাচামখাইচ্ | |
| খাঁচি | khā̃ci বি,- বাঁশের পাত দিয়ে তৈরী এক প্রকার ঝুড়ি; | ঝাড়-ধল- |
| | ফুল রাখার আধার ; < খঞ্চি/কঞ্চি সাঁ-খান্চি | মান-বীর |
| খাঁচিলা | khā̃cilā বি,-বড় ঝুড়ি ; - সাঁ-ঠেকা | ধল-মান |
| খাঁজানকাটা | khā̃jān kāṭā বিণ,- মনোযোগ না দিয়ে ইচ্ছামত কাজ | বীর |
| | করা ; এক ঘেয়ে ; (লোহাতে খাঁজ কাটার জন্য ক্রমাগত | |
| | উকো দিয়ে ঘসার কাজ) | |
| | থাম্ তুঁই, অমুন খাঁজানকাটা কাজের কুনু দাম নেই। | |

| | | |
|---|---|---|
| খাঁড়া[১] | khā̃ṛā ক্রি,- কেটে টুকরো করা (নামধাতু <খন্ড)<br>শাল রলা গা কে খাঁড়্যো দে - | ধল-ঝাড় |
| খাঁড়া[২] | khā̃ṛā বি,- লোহার অস্ত্র বিশেষ ; বলিদান করার কাজে ব্যবহৃত ধারালো হাতিয়ার বিশেষ; খন্ড খন্ড করে কাটার অস্ত্র - তুল - ওড়িয়া-খন্ডা | ধল-মান-বীর-ঝাড়-বাঁক |
| খাঁড়া[৩] | khā̃ṛā বিং,- পদবী বিশেষ ; খাঁড়াধারী; এক সময় যারা সীমান্ত ভূমির ভূস্বামীদের অস্ত্রধারী দেহরক্ষী ছিল, - তাঁদের বলা হতো খাঁড়া বা খাঁড়া-পাতর।<br>রাম খাঁড়ার ছেল্যা-টা লিখা পড়্হা জানে। | ধল-ঝাড় |
| খাঁড়াপাতর | khā̃ṛā pātar বি,- পদবী বিশেষ, খড়গধারী পার্শ্বচর বা পাত্র ; দ্র: খাঁড়া; তুল-ওড়িয়া খন্ডাপাতর-অ | ধল-ঝাড় |
| খাঁড়্বা | khā̃ṛrā বিণ,- নিস্পত্র, ডালপালা কেটে ফেলার পর গাছের চেহারা ; দেখ্বি যা, ন, খাঁড়্রা গাছের তলে উ ডাঁঢ়াইঁ আছে।<br>ই: - গাছ-টা, কে অমুন খাঁড়রা করি কাটি দিল !<br>< সং খন্ড+(রা) | মান-ধল |
| খাঁড়রি[১] | khā̃ṛri বি,- বাসনকোসন, থালাবাটিঘটি ইত্যাদি | ঝাড়-ধল |
| খাঁড়রি[২] | khā̃ṛri ক্রি,- কুঁচি দিয়ে কাপড় পরা ; | মান-ধল |
| খাঁড়্যা[১] | khā̃ṛ'ā বিণ,-বেঁটে, পূর্ণমাপের নয়, এখন, ক্ষুদ্রাকার, ব্যঙ্গার্থক শব্দ—উ খাঁড়্যাকে কম পাবি নাই, উয়ার পেটে পেটে বুধি। খাঁড়্যা লকের রাগ বেশী। সাঁ- খাঁড়িয়া:ক্ | ধল-ঝাড়-মান |
| খাঁড়্যা[২] | khā̃ṛ'ā বি,- ছোট লাঠি, - যা ছুঁড়ে মারা যায় ; বড় লাঠির খন্ড বিশেষ; < খন্ড(+ইয়া)<br>মাইর্ব এক খাঁড়্যা-ত, বুঝবি! | ঝাড়-ধল |
| খাঁদা[১] | khā̃dā বি,- মাটির বড় গামলা | ধল-ঝাড় |
| খাঁদা[২] | khā̃dā বিণ,- চাপা নাক যার, - বোঁচানাক ; -<br>'আয়রে খাঁদা খাত্যে দিব তেলসানা মুড়্হি।' | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| খাঁদি | khā̃di বিণ,- দ্র: খাঁদা ; -স্ত্রী বাচক ; | ধল-মান |
| খাঁদুয়া | khā̃duā বিণ,- দ্র: খাঁদা সাঁ-তারেনক্ :ক | ধল-ঝাড় |
| খাঁসি[১] | khā̃si বি,- যে পাঁঠার অন্ডকোষ ছিন্ন করা হয়েছে, খাঁসি করা , - ফা খাসি | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| | খাঁসির মাঁস আর ভাত খাবি ত আয়। | |
| | খাঁসি-টা ই-বারে বিক্‌ব (বিক্রয় করবো) | |
| খাঁসি[২] | khā̃si বি,- কাশি, কাশ, তুল-হি-খাঁসি ; | মান-ধল |
| | ছেল্যা-টার দমে খাঁসি হয়্যেঁছে, হরদম খাঁসছ্যে <কাশ | |
| খাক্ | khāk বি,- ছাই ; - পুড়্যে খাক হঁই গেল্‌ছে। ফা-খাক্ | ধল-মান-বীর |
| খাকি | khāki বি,- দ্র: খাঁকি | বীর-ধল |
| খাগ | khāg বি, পদবী বিশেষ; | বীর |
| খাচামখাইচ | khācām khāic ক্রি-বিণ,- অতিদ্রুত, - তুল-হি-খচাখচ্;- খাচামখাইচ্ কাম করবি, তবে ন ! | ধল-মান |
| খাজাড়ি | khājāṛi বি,- মুড়ি <সং খাদ্য >খাজা(+ড়ি) ‘গলা ঘরে খাঞে আলি মুড়্হি খাজাড়ি। সাঁ-খাজাড়ি | ঝাড়-ধল |
| খাজান | khājān বি,- খাঁজ; খাজানে খাজানে লাগিন্ ছে। (খাঁজে খাজে লাগিয়ে ছে) | বীর |
| খাট | khāt বি,- দড়ির ছাউনীযুক্ত সাধারণ খাট < খট্টা) সাঁ-পারকম | বীর-ধল-মান |
| খায়্ট | khāĕṭ বি,- দ্র: খাট | বীর-ধল-মান-ঝাড |
| খাটন | khāṭan বি,-খাটুনি, পরিশ্রম; অত খাটন খাটত্যে লাবি। | বীর |
| খাটল/ খাট্‌লা/ খাট্‌লি | khāṭal/khātlā/khāṭli বি,- সাব বহন করাব দোলা বিশেষ , পায়াহীন দড়ির বোনা খাটিয়ার মত আকারযুক্ত দোলা - যার দু-দিকে বাঁশের বাজু, অন্য দু-দিকে খড়ের বা বাবুইদড়ি দিয়ে বোনা ; < সং খট্ব > খাট(+ল) ছোটখাট; | বীর |
| খাট্‌লি | khāṭli বি,- বসার জন্য খাটের মত আসন :- দ্র: মাচিয়া অথবা, - কাঠের ছোট খাট, যার উপর গৃহদেবতাকে রাখা হয়। | ধল-ঝাড় |
| খাট-অ ইয়া | khāṭa-iā বিণ,- খাটিয়ে, কাজে পটু, যে খেটে কোন কাজ করে, সাঁ খাট-অ-ইয়া উ বস্যো বস্যে খাব্যেক নাই, খাট-ইয়া লক্ বঠে। | |

| | | |
|---|---|---|
| খাটভরা | khāṭ bharā বিণ,- মেয়েলী তিরস্কার বিশেষ - মড়া, তুল-খালভরা | বীর |
| খাটা[১] | khāṭā বিণ,- টক, - তুল-হি-খাট্টা, খাটা আম হনু-তেও খাব্যেক নাই অদের/উয়াদের গাছের খাটা মিঠা আম খেল্যে ভুলবি না। | বীর-মান |
| খাটা[২] | khāṭā ক্রি,- শ্রম করা, খাটাইঁ খাটাই মরাইঁ দিল, খাটা-খাটুনি কইল্লে, ত সংসার চইল্‌ব্যেক! ইবার নাই যাব নামাল খাইট্‌তে। দিন রাত খাট্‌বি, তবে না পাইসা পাবি! খাটি খাটি মরি গেলি, সাঁ-খাটাও | বীর-ধল-মান ঝাড়-বাঁক |
| খাটাল | khāṭāl বি,- মরাই-এর চারপাশের জলনিকাশী নালী; মাটি কেটে নালি তৈরী করা হয় বলে - কাটাল > খাটাল খাটাল দিয়োঁ জল গড়িন যে। | বীর |
| খাটালি | khāṭāli বি,- মজুরী, - (খাটা+আলি), কাজের পরিবর্তে মূল্য। খাটালি টুকুন বাড়িন্‌দেন্ কেনে সাঁ-খাটালি খাটাও আ:ক্ | বীর |
| খাটুনকে | khāṭunke বিণ,- পরিশ্রমী, অক্লান্ত ভাবে যে খাটতে পারে — খাটন+কিয়া | বীর |
| খাটুলমাটুল | khāṭul māṭul বি,- মাটিতে বসার ভঙ্গী বিশেষ, আসনপিঁড়ি হয়ে বসা; ভালো কর্যে খাটুলমাটুল হয়্যে বস। | বীর |
| খাটুলি | khāṭuli বি,- ছোট আকারের খাটের মত, পায়াযুক্ত মাচুলি বা একজনের বসার আসন বিশেষ ; ঠাকুর ঘরে ঠাকুর রাখার জন্য তৈরী, কাঠের ছোট সিংহাসন ; দ্র: খাট্‌লি | বীর |
| খাটো | khāṭo বিণ,- বেঁটে, ছোট ; জামাই-ট লম্বা লয়, টুকুন খাটো পারা। | বীর-বাঁক-ধল-মান |
| খাড়্‌রা | khāṛ rā বি,-কাঁসার বাসন নির্মাণকারী সম্প্রদায় বিশেষ; খাড়ু নির্মাণকারী - খাড়ু+রা; সাঁ-খাড়রা | ধল-ঝাড় |
| খাড়া[১] | khāṛā বি,- ডাঁটা, সজনে খাড়া, পুইখাড়া - | বীর-ধল |

| | | |
|---|---|---|
| খাড়া[2] | khāṛā বিণ,- লম্বা, সোজা - সাঁ-তিংগু | মান-বাঁক-ড় |
| খাড়া[3] | khāṛā বি,- মাছ ধরার ছিপ, বাঁশের সোজা ও লম্বা কঞ্চির আগায় বঁড়শীযুক্ত সুতো বাঁধা হয় - | মান-ধল-ঝাড়-বাঁক |
| খাড়া[4] | khāṛā বি,- ছোট লাঠি; - নামধাতু-তুকে খাড়ালবো। | বীর |
| খাড়াং | khāṛāṅ বিণ,- রোগা ও লম্বা, খাড়ার মত পাত্‌লা ও লম্বা; এক্-ট খাড়াং পারা লুক্‌কে দেখলম্। | বীর |
| খাড়ি[1] | khāṛi বি,- চাবি কাঠি; ঘুনসীতে বাঁধ্যেছে চাবিখাড়ি সাঁ-কাড়ে:চ | বীর-ধল-মান |
| খাড়ি[2] | khāṛi বি,- ডাঁটা; কাঠি, দাঁত খাড়ি (দাঁতমাজার শাল বা অন্য কোন গাছের সরু ডাল) | |
| খাড়িয়া | khāṛiā বি,- জনজাতি বিশেষ ; যারা বনে শিকার করে জীবিকা উপার্জন করে ; সাঁ-খাড়িয়া<br>লধা-খাড়িয়া (লোধা ও খাড়িয়া-জনজাতি) | ধল-মান-ঝাড় |
| খাড়ু | khāṛu বি,- হাতের বালা ; | ধল-মান-বীর |
| খাড়ুয়া | khāṛuā বি,-মেয়েদের পায়ের ভারী খাড়ুর মত অলঙ্কার; সাঁ- খাড়ুয়া/খাড়ুওয়া | ধল-মান-ঝাড় |
| খাড়ুই | khāṛui বি,- খালুই, মাছ রাখার চুপ্‌ড়ি বিশেষ। সাঁ- খালোই | বীর-বাঁক |
| খাতা | khātā বি,- দল, ঝাঁক, (তুল:দ: প: বাঙ্ খ্যাতা)<br>খাতা-খাতা লক্ যেছে মিটিন্ শুইন্‌তে | বীর-মান-বাঁক |
| খাতিরজমা | khātir jamā বি,- ঘনিষ্ঠতা, দহরম-মহরম, ভাবসাব - <আ-খাতিরজম্<br>থানার দারগা পুলুস - উর খাতির জমার লুক বেটে। | বীর |
| খাদ[1] | khād বি,- বড় গর্ত, গভীর গর্ত, গোরুর গাড়ী-ট খাদে পড়্যেছে ; সাঁ-খাদ | বীর-ধল-মান |
| খাদ[2] | khād বিণ,- ভেজাল | ধল-মান-বীর |
| খাদ[3] | khād বি,- চাল তৈরী করার জন্য মজুরী বাবদ ধান | |
| খাদান | khādān বি,- খনি, কয়লা খাদান; বড় গর্ত | বীর-মান-ধল-বাঁক |
| খাদাল | khādāl বি,- পরার কাপড় ?<br>খাদাল খিঁচ্যে লেগ্যে পড়্ কাজে। (কোমর কসে ....) | বীর |

| | | |
|---|---|---|
| খাদাহিন | khādāhin বিণ,- দজ্জাল (স্ত্রী), ঝগড়াটে,<br>উ খাদাহিন মেয়্যাকে ডন্ডবৎ করি। | ঝাড়-ধল |
| খাদি[১] | khādi বি,- দ্র: খদি সাঁ-খাদি | ধল-ঝাড় |
| খাদি[২] | khādi বি,- খন্ড, টুকরো, গাছের ডাল কেটে খন্ড খন্ড করে রাখা কাঠ :<br>গাছের ডাল কাট্যে খাদি কর্যে গাদাইঁ রাখত্যে হব্যেক। | ধল-মান-ঝাড় |
| খাদুড় | khādur̤ বিণ,- যে খুব বেশী খেতে পারে ;<br>লক্-টা খাদুড় বঠে, দমে খায়। | মান |
| খানক্খা | khānakkhā ক্রি-বিণ,- খামোখা, অকারণে<br><ফা খামোখা ; খানক্খা ঝাগড়া কর্যেঁ কি লাভ। | ঝাড়-ধল |
| খান্কা | khānkā ক্রি-বিণ,- দ্র: খানক্খা, সাঁ-খানখা | বীর |
| খান্কী | khānki বি,- বেশ্যা, অসতী, তিরস্কার বিশেষ ;<br>< ফা-খান্কী<br>খানকি/খান্কী মাগীর গিদের দেখ্ কেনে। | বীর-ধল-মান |
| খানা | khānā বি,- গর্ত, যে জায়গা থেকে মাটি কেটে নিয়ে বড় গর্ত করা হয়েছে ; সাঁ-ঢড়া<br>রাতের বেলা খানা ঢড়া দিয়্যেঁ যাইস্ না। | ধল-মান-বীর-বাঁক |
| খাপর[১] | khāpar বি,-ঘরের ছাউনী হিসাবে ব্যবহৃত পোড়ামাটির টালি; খাপ্‌রার চাল, খাপর ঘর ; < খর্পর | বীর-মান-ধল-ঝাড়-বাঁক |
| খাপর[২] | khāpar বি,- মুড়িভাজার খোলা; বড় মুখযুক্ত হাঁড়ি | — ঐ — |
| খাপর[৩] | khāpar বি,- ভাঙা হাঁড়ির টুকরো ; খাপর-খাঁচি | — ঐ — |
| খাপরখাঁচি | khāpar khāci বি,-ভাঙা হাঁড়ির টুক্‌রোকে টাকার মত গোলাকার করে, গ্রাম্য খেলার জন্য ব্যবহৃত চাক্‌তি বিশেষ। | ধল-ঝাড় |
| খাপ্‌রা | khāprā দ্র: খাপর ; সাঁ-খাপ্‌রা | ধল-ঝাড় |
| খাপ্‌রি | khāpri বি,- তরকারী রান্না করার মাটির পাত্র বিশেষ, ছোট খাপ্‌রা < খর্পর(+ইকা); সাঁ-চেলাং | বীর-মান-বাঁক |
| খাপরোল | khāprol দ্র: খাপর[১] | বীর |
| খাপা | khāpā ক্রি ,- খাপ খাওয়ানো ; সাঁ-খাপাওকাতে | বীর |
| খাপি[১] | khāpi বি,- পুকুরের মধ্যভাগ ; | ঝাড়-ধল |
| খাপি[২] | khāpi বিণ,- মোটা, খাপি কাপড়, ঠাস বুনোট যুক্ত | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| খাপুড়ি | khāpuṛi দ্র: খাপ্‌রি | বীর |
| খাপুরি | khāpuri দ্র: খাপুড়ি | বীর |
| খাবল | khābal বিণ, - গ্রাস, অনায়াসে খাওয়া যায় এমন<br>পবিমিত খাদ্য < সং কবল<br>এক খাবল ভাত খায়েঁছি কি নাই অম্‌নেই হাঁক্যে দিল।<br>সাঁ-খাবল | বীর-বাঁক-<br>ধল-মান-ঝাড় |
| খাব্‌লা | khāblā বিণ, - দ্র: খাবল | ধল-মান |
| খাবুটে | khābuṭe বিণ, - খাদ্যরসিক, যে খেতে ভালোবাসে;<br>তুল: দ: প: বাঙ- খাউটিয়া; খাবুটিয়া;<br>খাবুটে লুক-কে খ-অ-তে পারবি? | বীর |
| খাম[১] | khām বি, - থাম < স্তম্ভ > খম্ব > খাম সাঁ-খাম্বা<br>শাল কাঠের খাম ত শক্ত হব্যেকেই। | বীর-মান-ধল-<br>বাঁক-ঝাড় |
| খাম[২] | khām বি, - দৈহিক অক্ষমতা<br>জ্বরে জাড়িতে লক্ টা খাম হয়্যেঁ গেল্‌ছে। | — ঐ — |
| খাম-আলু | khām ālu বি, - লম্বা ও মোটা কন্দ বিশেষ<br>< স্তম্ভ (+আলু) সাঁ- খাম আলু | ধল-ঝাড় |
| খামচা[১] | khāmcā বিণ, - সামান্য, (চামচ/চাম্‌চার সাদৃশ্যে)<br>এক খামচা ভাতে কি পেট ভরব্যেক। | বীর-ধল-মান |
| খামচা[২] | khāmcā বি, - নখের আঁচড় ; খামচা-খামচি<br>নামধাতু - আমার হাতে খাম্‌চি দিল হে ; অমুন খামচায়্‌ল<br>যে রক্‌ত বাহরি গেল। | — ঐ — |
| খামরই | khāmrai বি, - পদবী বিশেষ ; < স্কম্ভাগারিক<br>সাঁ-খামরয় | ধল-ঝাড় |
| খাম্‌রী | khāmri দ্র: খামরই | ধল-ঝাড় |
| খামার | khāmār বি, - ধান রাখার ঘর ; ধান ঝাড়াই করার স্থান<br><সং স্কম্ভাগার; সাঁ-খারাইঁ | ধল-মান-বীর-<br>ঝাড়-বাঁক |
| খামুখা | khāmukhā ক্রি-বিণ, - দ্র: খান্‌খা সাঁ-খালিখালি | বাঁক |
| খামুচি | khāmuci বি, -আঁচড়ে দেওয়া; খিঁচুনি; ওর দাঁত খামুচি<br>দেখ্‌ কেনে ! | বীর |
| খামুধুঁয়া | khāmudhũẽā বি, - কাঁচা কাঠ দিয়ে আগুন জ্বালালে<br>যে ধোঁয়া হয়; ভিজা কাঠ জ্বালাবি ত, না আগুন না তাপ;<br>খালি খামুধুঁয়া। | বাঁক |

| | | |
|---|---|---|
| খাম্বা | khāmbā বি,- বড় খুঁটি, থামের মত বড় শক্ত খুঁটি; < স্তম্ভ সাঁ খাম্ভা | বীর |
| খার | khār বি,- ছাই; পুড়ে খার হয়্যে গেল | বীর |
| খারা | khārā বি,- ডাঁটা, দ্র: খাড়া | বীব |
| খারাল | khārāl বি,-বেত | বীর |
| খারুই | khārui বি,- দ্র: খালুই | বীর |
| খারুয়া | khāruā বিণ,- তীব্রভাবে নোন্‌তা। (ক্ষার স্বাদ যুক্ত) সাঁ-খারুওয়া | মান-ধল |
| খাল[1] | khāl বিণ,-সাময়িক ভাবে অসাড়; খিল ধরা, - জল ঘাঁট্যে মাছ্ ধইল্লে আঁগুল গিলায় খাল ধর‍্যে যায়। | বীর |
| খাল[2] | khāl বি,- ছাল < ফা-খাল (চামড়া) তুর খাল খিঁচে লিব। | মান |
| খাল[3] | khāl বি,- ফাঁপা, শূন্য, চুপ্‌সানো না খেয়্যেঁ পেট-ট খাল হয়্যেঁ গেল্‌ছে। | বীর-ধল |
| খাল[4] | khāl বি,- ছোট জলস্রোত; ছোট নদী | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| খালই | khālai দ্র: খালুই | ঝাড়-ধল |
| খালয় | khālaĕ বিণ,- খেলো, বাজে ? | মান |
| খালভরা | khāl bharā বিণ,- মেয়েলী তিরস্কার বিশেষ, মড়া; মরার পর যার মৃত দেহকে না পুড়িয়ে বা সৎকার না করে খালে ফেলে দেওয়া হয় ; পুরুষদের উপর প্রযোজ্য সাঁ-খাল ঢুকনা "খালভরার লাজ নাই-খ, পখইর ঘাটে হুল্‌কি বুলে।" "খালভরার মরণ নাই-খ!" | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| খালভরি | khāl bhari বিণ,- দ্র: খালভরা (স্ত্রী বাচক) | ধল-মান-বীর-ঝাড়-বাঁক |
| খালা | khālā বি,- শালপাতার তৈরী বাটীর আকারের পাত্র বিশেষ; সাধারণত ভোজবাড়ীতে ব্যবহৃত হয়; সাঁ খালা:ক, কুচু "এক খালা মাঁস দিব, মনের সুখে খাবি হে।" দ্র: খলা | ঝাড়-মান-ধল-বীর-বাঁক |
| খালাডংলা | khālā ḍanlā বি,- খালা ও ডংলা (সমার্থক) সাঁ খালা:ক্ ফুডু:ক্ | মান |

| | | |
|---|---|---|
| খালি[1] | khāli বি,- শালপাতার তৈরী, থালার মত পাত্র বিশেষ; ভোজবাড়ীতে ব্যবহৃত হয়; খালি পাত, তুল. দ: প: বাঙ্, খলি সাঁ-পাত্ড়া | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| খালি[2] | khāli বিণ,- ফাঁকা, খালি পেটে কত আর লাইচ্ব? | মান-ধল-ঝাড় |
| খালি[3] | khāli অব্যয়,- খালি বাজে কথা বল্ছু ; খালি খালি ঝগড়া ঝাঁটি ভাল লয়। | বাঁক-ঝাড়-ধল |
| খাস্রা | khāsrā বি,- এক প্রকার পিঠে | বাঁক |
| খাসু | khāsu ক্রি,-খাসী করা, পাঁঠাব মুষ্কচ্ছেদ করে খাসীতে পরিণত করা ; বদা ছা টকে খাসু করাবি নাই ? সাঁ-খাসুওয়া | ঝড়-ধল |
| খাসুয়া | khāsuā বিণ,- যাকে খাসী করা হয়েছে। | ঝাড়-ধল |
| খি | khi বি,- খেই, সুতোর গাছি ; এক খি সুতো | বীর-বাঁক |
| খিঁচ্ | khĩc বি,- চোনা, গোরুর প্রস্রাব, | বীর |
| খিঁচা[1] | khĩcā ক্রি,- টানা, টেনে ধরা, জোরে টান মাবা সাঁ- অর্ | ধল-মান |
| খিঁচা[2] | khĩcā ক্রি,- বাগিয়ে নেওয়া, - যা পারিস খিঁচো লে। | ধল-মান |
| খিঁচাড় | khĩcāṛ ক্রি,- খোঁচা মারা অমন খিঁচাড়্যে মারছিস কেনে ! | বীর |
| খিঁচ্ড়ি | khĩcṛi বি,- খিচুড়ি, চাল-ডালের সম্মিলিত খাদ্য বিশেষ সাঁ-সড়ে | ধল-মান |
| খিটকেল[1] | khiṭkel বি,- ঝগড়া ঝাটি, চেঁচামেচি কুনু না কুনু, খিট্কেল লেগ্যেই আছে। | বীর |
| খিট্কেল[2] | khiṭkel বিণ,- যে ঝামেলা পাকায় ; উহার মতুন খিটকেল দেখি নাই। | বীর |
| খিটখিটিয়া | khiṭkhiṭiā বিণ,- যে সব ব্যাপারে খুঁৎ খুঁৎ করে, খুঁতখুঁতে | ধল-ঝাড় |
| খিট্মিট | khiṭmiṭ বি,- ঝামেলা, ঝগড়াঝাটি, খিটখিট সাঁ-রিগপেত্, খিটখিট | ধল-ঝাড় |
| খিটিরমিটির | khiṭirmiṭir দ্র: খিটখিট | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| খিপা | khipā বিণ,- ক্ষ্যাপা < সং ক্ষিপ্ত<br>তু কি খিপা বটিস্ রে!<br>নামধাতু-খিপাইঁছিস নাকি ! | বীর |
| খিয়া | khiā ক্রি,- ক্ষয়ে যাওয়া < সং ক্ষয়<br>কাঁদ্যে কাঁদ্যে চখ্ খিয়াই গেল। | ঝাড়-ধল |
| খিয়াস[১] | khiās বি,- খেয়াল,<br>উয়ার খিয়াস হয়্যেছে, কইলকাত্তা যাব্যেক। | বাঁক |
| খিয়াস[২] | khiās বি,- মনোযোগ,<br>টুকুন খিয়াস করি কাজ কব -<br>অন-খিয়াসে ছিলি, দেখি নাই উ কখন আস্যেছে। | ধল-ঝাড় |
| খিরসা | khirsā বি,- আগুনের তাপে ঘন করা দুধ; দুধ ও চাল ফুটিয়ে তৈরী পায়সান্ন ; < সং ক্ষীব(+সা) | ধল-মান-বাঁক |
| খিরসে | khirse বি,- দ্র: খিরসা | বীর |
| খিরা | khirā বি,- কাঁকুড় ; সাঁ- খিরুয়া | বীর |
| খিস্তি | khisti বি,- অশ্লীল কথা, তিরস্কার ; | বীর |
| খিস্তিফুঁকা | khisti phūkā বিণ,- অলস, যে আজেবাজে গল্প করে সময় কাটায়; যে অশ্লীল কথা বলে ;<br>উ মস্ত খিস্তিফুঁকা লক্ , কন-অ কামের লয়। | বাঁক |
| খিল[১] | khil বি,- হুড়কো < সং কীলক<br>ভিতর থেকে দরজা বন্ধ করার জন্য কাঠের দন্ড বিশেষ। | বাঁক-ঝাড়-মান-বীর-ধল |
| খিল[২] | khil বিণ,- অনুর্বর, < ফা -খিল,<br>খিল মাটি -এ চাষ নাই। সাঁ-খিল | |
| খিলকায়ত | khil kāĕt বি,- সুপারী কাটার যাঁতি ;<br>খিল যুক্ত কাতি। | ঝাড়-ধল |
| খিলকাত | khil kāt বি,- দ্র: খিলকাতি | ঝাড়-ধল |
| খিলকাতি | khil kāti বি,- সুপারী কাটার যাঁতি ; ছোট ছোট খিল দিয়ে এই কর্তনযন্ত্র তৈরী করা হয়। < কীলক+যন্ত্র | |
| খিলি | khili বি,- চূন, খয়ের সুপারী সহযোগে তৈরী করা পান;<br>এক খিলি পান সাঁ খিলি | বীর-মান-ধল |
| খিলিদানি | khilidāni বি,-অতিথি অভ্যাগতদের পান দেবার পাত্র বিশেষ। | বীর |

| | | |
|---|---|---|
| খিলিপাত | khilipāt বি,-গোটাপান | ঝাড় |
| খিস্ | khis বি,- ক্রোধ - তুল-বৈ, সং রিষ্<br>উয়ার দমে খিস বঠে কিছু বলবি ত খিসখিসাইঁ উইঠ্ব্যেক।<br>রাগে দাঁত খিসখিসাছে। | ঝাড়-ধল |
| খিসা | khisā বি,- গল্প, < ফা কিস্সা সাঁ- খিসা<br>উয়ার আনেক খিসা, কত আর বইল্ব ! | বীর |
| খুঁইট্ | khũiṭ বি,- দোষ, খুঁৎ<br>খুঁইট ধইরলে অনেক কথা। | ঝাড়-ধল |
| খুঁখড়া | khũkhṛā বি,- মোরগ < কুক্কুট | ঝাড়-ধল-মান |
| খুঁখ্ড়াপাড়া | khũkhṛā pāṛā বি,- মোরগ লড়াই-এর জায়গা ; | ধল-ঝাড় |
| খুঁখড়ালড়-হাই | khũkhṛā laṛhāi বি,- মোরগ লড়াই ;<br>সাধারণত কোন মেলা উপলক্ষে অথবা শীতকালের সকালে বিশেষ বিশেষ দিনে মোরগের (ষাঁড়া) পায়ে পাতলা ছুরি (কাইৎ) বেঁধে, দু টি মোরগকে লড়াইতে নামানো হয়। মোরগ দুটি পরস্পরের উপর ঝাঁপিয়ে পড়ে। ছুরির আঘাতে পরাজিত মোরগ মরে যায়।<br>মরা মোরগটি পায় জিৎকার মোরগের মালিক। | ঝাড়-ধল-মান |
| খুঁগি | khũgi বি,- বাঁশের তৈরী, পান রাখার ছোট পাত্র বিশেষ। | বীর |
| খুঁচুটি[1] | khũcuṭi বিণ,- যে দোষ বা খুঁৎ খুঁজে বেড়ায় ; | বীর |
| খুঁচুটি[2] | khũcuṭi বি,- খুন্সুটি ,<br>অমন খুঁচুটি করিস না। | |
| খুঁচি | khũci বি,- দেয়ালে পোঁতা পেরেক | বীর |
| খুঁট[1] | khũṭ বি,- কাপড়ের প্রান্তভাগ, সাঁ-খুঁট | বীর-ধল-মান |
| খুঁট[2] | khũṭ বি,- খুঁটি ; নামধাতু - ছাগলটাকে খুঁটাইঁ দে।<br>লম্বা দড়ি দিয়ে খুঁটিতে বেঁধে চরে বেড়াবার ব্যবস্থা করা। | বীর-ধল-মান |
| খুঁটকাটি | khũṭkāṭi বি,- বন কেটে যে জমি তৈরী হয়েছে, খুঁটকাটি জমি। সাঁ-খুঁটকাটি<br>বিণ, - খুঁটকাটি স্বত্ব - জমির অধিকার সূচক। | ধল-মান |
| খুঁটর | khũṭar বি,- কুলুঙ্গী, < সং কোটর | বীর |

| | | |
|---|---|---|
| খুঁটর‍্যে | khũṭar'e বিণ,- কোটরে অবস্থান কারী; খুঁটর‍্যে বাবা; জয়দেব কেন্দুলীর এক গাছের কোটরে অবস্থানকারী সাধু < কোটর(+ইয়া) | বীব |
| খুঁটা[১] | khũṭā বি,- কাঠের গোঁজ ; সাঁ-খুন্‌টি | ধল-মান-বীর-বাঁক-ঝাড |
| খুঁটা[২] | khũṭā ক্রি,- নখ খুঁটা কাজ কাম নাই ত বস্যে নখ খুঁটছে। | ধল-মান-বীর-বাঁক |
| খুঁটার | khũṭār ক্রি,- নখের ডগা দিয়ে বার করা, আতা-ট খুঁটার‍্যে খুঁটার‍্যে খা। | বীব |
| খুঁটান | khũṭān বি,- বাঁধনা পববের অনুষ্ঠান বিশেষ ; শক্তিশালী গোরু এবং মোষকে বড় মোটা খোঁটায় বেঁধে, উত্তেজিত করে নাচানো হয়। দ্র: বাঁধ্‌না সাঁ-খুঁটাও | মান-ধল-ঝাড় |
| খুঁতে | khũte বিণ,- যে খুঁৎ খুঁৎ করে, অসন্তুষ্ট, যে দোষ খুঁজে বেড়ায়, শুচিবায়ুগ্রস্ত | বীর |
| খুঁতো/খুঁত্যো | khũto/khũt'o বিণ,- খুঁৎ যুক্ত, যার শবীর অক্ষত নয় খুঁত্যো পাঁঠা-ট মায়ের থানে বলি দিলি ? < সং ক্ষত | বীর |
| খুঁৎখুঁইত্যা | khũt khũit'ā বিণ,- খুঁৎ খুঁতে, দ্র: খুঁতে | ধল-ঝাড় |
| খুঁদর | khũdar বি,- দ্র: খোঁদড় | বীর |
| খুঁদা[১] | khũdā ক্রি,- মুষ্টিবদ্ধ হাতের ঘুষি, যা গালের উপর মারা হয় ; ঠোনা ; মার উয়াকে এক খুঁদ' ; নামধাতু - খুঁদাই করি গাল ভাইঙ্‌ব। | ধল-ঝাড় |
| খুঁদা[২] | khũdā দ্র: খোঁদা সাঁ-খুঁদাউ | |
| খুঁদাল | khũdāl বি,- গর্ত, - দ্র: খোঁদড় | বীর |
| খুঁদি | khũdi বি,- ঘরের সংলগ্ন ছোট ঘর, খুঁদি ঘর < ক্ষুদ্র | ঝাড়-ধল |
| খুঁপ | khũp বি,- খোপ, ছোট কুঠ্‌রী, বাসা পায়রা খুঁপের পারা ঘর। | বীর |
| খুঁয়ার | khũār দ্র: খুঁয়াড় | বীর |
| খুঁগা | khũgā বি,- বাঁশগাছের বাকল, যা ক্রমে ক্রমে খসে পড়ে | বীর |
| খুক্‌ড়া | khukṛā বি,- মোরগ, মুরগী, < কুক্কুট | ধল-মান |
| খুক্‌ড়া-ছা | khukṛāchā বি,- মুরগীর বাচ্চা, মোরগ ছানা, শাবক | ধল-মান |

| | | |
|---|---|---|
| খুক্‌ড়ি | khukri বি,- মুরগী, <কুক্কুটিকা | ধল-মান |
| খুক্‌ড়িলড়্‌-হাই | khukrilarhāi বি,- দ্র: খুখ্‌ড়ালড়হাই | ধল-মান |
| খুচ্‌না | khucnā বি,- খুন্‌তি, তরকারী রান্না করার সময় ব্যবহৃত লোহার তৈরী এক প্রকার হাতা ; খুঁচে খুঁচে তরকারীকে উলটপালট করা হয়। | বীর |
| খুচুটে | khucute বিণ,- কুচুটে, ঝগড়াটে | বীর |
| খুচুরমুচুর | khucur mucur বিণ,- টুকটাক্‌, কমবেশী খুচুবমুচুব কত কাজ পড়্যে আছে। সাঁ-খুচুর মুচুর খুচুরমুচুব কর্‌ব্যে কাম কইল্লে হয় ? | বীর |
| খুজলা | khujlā ক্রি,-চুলকানো; পিঠটা খুজলাছে, টুকুন খুজলাঁই দে। | ঝাড়-ধল-মান |
| খুজলি | khujli বি,-খোস, চুলকানি, তুল হি-খুজ্‌লি | ধল-ঝাড়-মান |
| খুজাপাঁজা | khujāpãjā বি,- খোঁজখবর, খোঁজা, খুজাপাঁজা কত হইল্য, তভু পালিন্‌ নাই। সাঁ-খোজপাঁজ | ধল-মান |
| খুড়রি | khurri বি,- কুঁড়ে ঘর, কুঠ্‌রি <কুটিব | ধল-ঝাড |
| খুড়া[১] | khurā বি,- কাকা, <ক্ষুদ্রতাত; হেঁ ব খুড়া, যাত্‌রা দেইখ্‌তে যাবি ন নাই ? | ধল-মান-ঝাড়-বাঁক |
| খুড়া[২] | khurā বি,- পাথর বাটি; তুল-হি খোরা (বাটি) | ধল-ঝাড়-মান |
| খুড়াপি | khurāpi বি,- খুরপি, মাটি খোঁড়ার জন্য এক প্রকার খুন্‌তি <সং ক্ষুরপ্র | বাঁক |
| খুদ্‌নি | khudni বি,- উল্‌কি খোদাই করার কাজে ব্যবহৃত ছুঁচ সাঁ-খুদ্‌নি | মান |
| খুদা | khudā ক্রি,- গরু-ছাগল ইত্যাদিকে খোয়াড়ে ঢোকানো; গরুগিলাকে খহড়ে খুদাই দে। | ঝাড়-ধল |
| খুদ্যা | khud'ā বিণ,- খুদে, ছোট খাটো, বেঁটে। সাঁ-খুদ্যা | ধল-ঝাড় |
| খুদি | khudi বিণ,- খুব ছোট আকারের বস্তু, < ক্ষুদ্র অত খুদি খুদি কর্‌ব্যে লিখিস না। বনের লে খুদি জাম আন্যেছি, খাবি? | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| খুদিজাম | khudijām বি,- খুব ছোট আকারের এক প্রকার বুনো জাম < ক্ষুদ্র জম্বু | ধল-মান-ঝাড |

| | | |
|---|---|---|
| খুদিবুদি | khudi budi বিণ,- অতিষ্ঠ, জর্জরিত ; জীবন ট খুদিবুদি হয়োঁ গেল। | বীর |
| খুন[১] | khun বি,- হত্যা, < ফা খুন সাঁ গ:চ্ | ধল-মান-বীর-বাঁক |
| খুন[২] | khun বি,- রক্ত < ফা - খুন | |
| খুনমুন | khunmun ক্রি,-অসন্তোষ প্রকাশ করা,< সং ক্ষুন্ন+মন অমুন খুনমুন করো্য কি হব্যেক। | বীর |
| খুনসুড়ি | khunsuṛi বি,- দ্র: খুনসুটি | বীর |
| খুন্নটে | khunnaṭe বি,- এক প্রকার নটে শাক ; খুঁট+নটে | বীর |
| খুনা | khunā বিণ,- খোনা, যে নাকীসুরে কথা বলে | বীর |
| খুনুস | khunus বি,- অজুহাত, সুযোগ, সাঁ খুনুস(anger) কন-অ একটা খুনুস পাইলেই হয়। | ঝাড়-ধল |
| খুন্যেরা | khun'erā বিণ,- খুনী, খুন করায় দক্ষ। | বীর |
| খুপ্‌রি | khupri বি,- মাথার উপরিভাগ ; - তুল-হি খোপ্‌ড়ি < খর্পর > খপর+ই | বীর-ধল-মান |
| খুম | khum বি,-ডাইনী বা ভূতের ভয় | বীর |
| খুরা[১] | khurā বি,- গোরু বা মোষের ক্ষুবের এক প্রকার রোগ, যার ফলে গোরু বা মোষ হাঁটতে পারে না বা খুঁড়িয়ে হাঁটে; < ক্ষুর(+আ) সাঁ-খুরা, খুড়া | বাঁধ-ধল-মান |
| খুরা[২] | khurā বি,- খাট-পালঙ্ক-চৌকি চেয়ার-বেঞ্চি প্রভৃতির পায়া; খাটখুরা ট ভাঙ্যেছে। সাঁ- খুরা | ঝাড়-ধল-মান |
| খুর‍্যা | khur'ā বি,- দ্র: খুরা | ঝাড়-ধল |
| খুরুয়া | khuruā বি,-দ্র: খুরা[২] | ঝাড়-ধল-মান |
| খুরো | khuro বি,- দ্র: খুরা[২] | বীর |
| খুলা | khulā ক্রি,- খোলা, উন্মুক্ত করা, কবাট ট খুল্যে দে। | ধল-মান-বাঁক |
| খুলাখুলি | khulākhuli ক্রি-বিণ,- খোলাখুলি, স্পষ্ট ভাবে, যা বলবি খুলাখুলি বল। সাঁ-খুলাখুলি | ধল-মান |
| খুলাশা | khulāśā বি,- কোষ্ঠ পরিষ্কার হওয়া - < ফা খালাস পেট ট খুলাশা হছে নাই, হে, একদম গাদর হয়োঁ আছে। | বীর-মান |
| খুল্যা | khul'ā বি,- নদীর গভীর খাত | ধল |
| খুলাংকুচি | khulāṁkuci দ্র: খোলাম কুচি | ধল-মান |

| | | |
|---|---|---|
| খুলুখুলু | khulukhulu ক্রি-বিণ,-মৃদু মন্দ হাওয়া, খুলুখুলু বাতাস বহে গুলাপ বাগানে। | মান-ধল |
| খুশনা | khuśnā বি,- চারাগাছের গোড়ার মাটি আল্‌গা করার জন্য ব্যবহৃত খুরপি বিশেষ; | ঝাড়-ধল |
| খুশ্‌নি | khuśni বি,- দ্র: খুশ্‌না | ঝাড়-ধল |
| খুসক্যা | khusk'ā বিণ,- সিঁধেল চোর, যে সিঁধ কাঠি দিয়ে খুশ্‌ খুশ্‌ করে দেয়ালের মাটি ঝরায়। | ঝাড়-ধল |
| খুসুলি | khusuli বি,- মোটা খড়ের দড়ি দিয়ে তৈরী লম্বাটে আকারের ধান রাখার কুঁচুড়ি বিশেষ < খুসুল | বীর |
| খেউরি | kheuri বি,-অশৌচ মুক্ত হবার জন্য ক্ষৌরকর্ম <ক্ষৌর উয়াদের খেউরি হয়্যেঁ গেল্‌ছে। | বীর-মান |
| খেংটি[১] | kheṁṭi বিণ,- গোঁয়ার, যে অন্য কারুর কথা শোনে না; তুল হুড়গেংটি, গেংটি | বীর |
| খেংটি[২] | kheṁṭi বি,- এক প্রকার নাচ, খেমটা নাচ উয়ার খেংটি নাচ দেখ্যে যা। | ধল-ঝাড় |
| খেঁক্‌টে | khẽkṭe বিণ,- খেঁকি, রোগাটে শেয়াল বা কুকুর, যে সব সময় খেঁক্‌খেঁক শব্দ করে, খেঁক+টিয়া; খেঁকুটে কুকুর | বীর |
| খেঁক্‌রা | khẽkrā বিণ,- দ্র: খেঁকুরে | বীর |
| খেঁক্‌সো | khẽkso বিণ,- ফ্যাকাশে | ধল-ঝাড় |
| খেঁকা | khẽkā ক্রি,- খ্যাঁক খ্যাঁক শব্দ করা, রাগে জোর গলায় কথা বলা ; অমুন খেঁকাইছিস্‌ কেনে ? সাঁ-সেগা | বীর-মান |
| খেঁকুটে | khẽkuṭe বিণ,- রোগা, খুঁৎখুঁতে | বীর |
| খেঁকুরে | khẽkure বিণ,- রোগা—কিন্তু কথায় দড়, খুঁৎখুঁতে | বীর |
| খেঁকো | khẽko বিণ,- এঁটো, অর্ধভুক্ত; উ খেঁকো আম-ট আমি খাব কেনে ? | বীর |
| খেঁচ্‌[১] | khẽc বি,- খোঁচা, খেঁচ্‌ লাগ্যে কাপড়-ট ছিঁড়্যেছে। খঁচ্‌ < কঞ্চি | বাঁক-ধল-ঝাড়-মান |
| খেঁচ্‌[২] | khẽc বি,- আকস্মিক ভাবে ব্যথা পাওয়া, খেঁচ্‌কি লাগা কমর-ট-য় খেঁচ্‌ লাগ্যেছে। | বীর-ধল-মান |
| খেঁচ্‌ড়া | khẽcṛā বিণ,- বদ্‌রাগী, অশ্লীলভাষী, অশ্লীল | ধল-মান-বীর- |

| | | |
|---|---|---|
| | আচরণকারী (খচ্চর+ইয়া), তুল - হি খচ্‌ড়া, সাঁ-খেঁচ্‌ড়া | বাঁক-ঝাড় |
| | উয়ার মুহেঁ খেঁচ্‌ড়া কথা লাগ্যেই আছে। | |
| | উ খেঁচ্‌ড়া লুক্‌ বঠে। তুলঃ - খচ্চর | |
| খেঁচ্‌রা | khēcrā ক্রি,- খোঁচা মারা, এলোমেলো করা, | বাঁক-ধল-ঝাড় |
| | তুল-এঁচ্‌রা, আঁচড়, | |
| | আগুন ট খেঁচরাছিস্‌ কেনে নিভ্যে যাব্যেক। সাঁ-খেঁচ্‌রা | |
| খেঁচা[1] | khēcā বি,- খোঁচা, কাঁটা-খেঁচা < কঞ্চি ; | ধল-ঝাড় |
| খেঁচা[2] | khēcā ক্রি,- হস্তমৈথুন করা | বীর-ধল-মান-বাঁক |
| খেঁচা[3] | khēcā ক্রি,- মারা, প্রহার করা ; | |
| | এমন খেঁচাব, যে দেখ্‌বি তখন। | |
| খেঁচা-খেঁচি | khēcā khēci বি,- খোঁচামারা, খোঁচা খুঁচি ; | ধল-ঝাড় |
| | গাড়ায় খেঁচাখেঁচি করছু কেনে, সাপ খোপ থাইকব্যেক। | |
| খেঁচুরি | khēcuri বি,- দ্র: খিঁচুড়ি | বীর |
| খেঁট্‌ | khēṭ/khǣṭ বি,-ভোজ, প্রচুর খাওয়া — | বীর-বাঁক-মান |
| | বিহাঘরে খেঁট্‌-ট ভালই হব্যেক। | |
| খেঁট্‌রা | khēṭrā ক্রি,- নখ দিয়ে খোঁটা সাঁ-খেঁট্‌রা | ধল-মান-বীর |
| খেঁটন | khēṭan দ্র: খেঁট্‌ | বীর-বাঁক-ধল |
| খেঁটে | khēṭe বি,- ছোট মুগুর, খেঁটে ট দিয়েঁ, গোঁজের | বীর |
| | উপ্‌রে মার্‌, তবে ত মাটিতে ঢুকব্যেক; মারব এক | |
| | খেঁটের বাড়ি। | |
| খেঁড়ি | khēṛi বি,- এক প্রকার ঘাস, খেড়ি-ঘাস, যার দানা | বাঁক-ধল-ঝাড়-মান |
| | সিদ্ধ করে খাওয়া হয়; | |
| | কুথায় পাব ভাত ;খেঁড়ি খায়্যেঁ দিন যাছে। সাঁ-খেড়ি | |
| খেঁড়ো | khēṛo বি,- কাঁকুড় জাতীয় এক প্রকার আনাজ ; | বীর-বাঁক |
| | রান্না করে খাওয়া হয়; খেঁড়ুয়া; | |
| | খেঁড়ো পোস্তর তরকারী ; | |
| খেঁড়্যা | khēṛ'ā বিণ,- বেঁটে (খাঁড়+ইয়া) < খন্ড, দ্র: খাঁড়্যা | বীর |
| | উ খেঁড়্যার ত্যাজ-ট দ্যাখ ?(উ বেঁটের তেজ টা দেখ) | |
| খেই[1] | khei বি,-সুতোর গুছির এক অংশ; এক খেই।সাঁ-খিয়া | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| খেই[১] | khei বি,- এক বার < ক্ষেপণ<br>এক খেই জাল মার্য়েছি পখইরে, তাথেই উইঠ্‌ল পহনা মাছ। | ঝাড়-ধল |
| খেক্‌রা | khekrā বিণ,- ফাঁপা, পচা (কাঠ)<br>দ্র: খক্‌বো সাঁ-খেক্‌রে<br>উ খেক্‌রা কাঠে কাজ হব্যেক নাই। | ধল-ঝাড় |
| খেচের-মেচের | khecer mecer বি,- ঝগড়াঝাঁটি, খিচির মিচির<br>অত খেচের মেচের ভাল লয়। সাঁ-খেচের মেচের | ধল-ঝাড় |
| খেড়/খ্যাড় | khær বি,- খড়; রোদের ঝাঁঝে ধান গাছ<br>গুল-অ খ্যাড় হয়্যেঁ গেল্‌ছে। সাঁ-রুসু:প্‌ | বীর |
| খেড়্‌হা | kherhā বি,- খরগোশ: তুল-হি খর্‌হা সাঁ-কুল্‌-ই | ধল-ঝাড় |
| খেড়ি[১] | kheri বি,- গ্রাম্য খেলায় অংশগ্রহণকারী, খেডু, < খেল | বাঁক-ধল |
| খেড়ি[২] | kheri বি,- দ্র: খেঁড়ি সাঁ-খিড়ি | ঝাড়-ধল |
| খেতা | khetā বিণ,- দ্র: খাতা<br>খেতা খেতা লক্‌ যেছে মেলা দেইখ্‌ত্যে। | ধল-ঝাড় |
| খেতপূজা | khetpūjā বি,- ধান বোনা বা কাটার আগে ক্ষেত্র পূজা<br>< ক্ষেত্র+পূজা | ধল-ঝাড় |
| খেতিবাড়ী | kheti bārī বি,- চাষবাস সাঁ-খেতিবাড়ি | ধল-মান |
| খেদা | khedā ক্রি,- তাড়ানো, গরুগাকে খেদ্যে/খেদি দে।<br>উয়ার বউকে খেদ্যেছে। খেদাইঁ দে / গরু গিলাকে।<br>খেদাব (ভবিষ্যৎ); খেদ্‌ব (= তাড়াবো) সাঁ-লাগা<br>খেদাল্‌ছে, খেদাইঁছে (ঘটমান বর্তমান)<br>খেদল্‌ (অতীত) | ধল-মান ঝাড় |
| খেদাড়্যে | khedār'e ক্রি-বিণ,- তাড়িয়ে নিয়ে যাওয়া<br>আঁইড়্যাটা গুরুগিলাকে খেদাড়্যে লি গেল।<br>খেদাড়+ইয়া (এঁড়েটা গরু গুলোকে তাড়িয়ে নিয়ে গেল) | বীর-ধল-মান |
| খেদুরি | kheduri বি,- বেগার খাটা , ভেয়্যের সোম্‌সারে<br>খেদুরি খেট্যে মইল্‌ল(মরলো) | বীর |
| খেনা | khenā বিণ,- খোনা, যে নাকী সুরে কথা কয় :<br>চাপা নাকীর খেনা কথা। সাঁ খেনা | ধল-মান |

| | | |
|---|---|---|
| খেপ | khep বিণ,- বার, এক খেপ (এক বার) < সং ক্ষেপণ<br>এক খেপে হব্যেক নাই ; খেপে খেপে কাজ ট<br>সাইর্‌তে হব্যেক; সাঁ-খেপ<br>জাল-ট কে খেপ মারো দেখ, মাছ আছে কি নাই। | বীর-ধল-<br>মান-বাঁক |
| খেপা | khepā বিণ,- ক্ষ্যাপা, আধপাগলা < ক্ষিপ্ত, দ্র: খিপা,<br>সাঁ- খেপা | বীর |
| খেপাচন্ডী | khepā caṇḍī বি,- ক্ষ্যাপা, পাগলাটে, (আদরার্থক)<br>তুল: খেপাই চন্ডী ; উ খেপাচন্ডী, লুক্-ট ভাল বেটে। | বীর |
| খেপাইচন্ডী | khepāi caṇḍī বি,- গ্রামদেবী বিশেষ; | বীব-মান-বাঁক |
| খেপী | khepī বিণ,- পাগলী; খেপা-খেপীর ঢং দেখ্ ন !<br>সাঁ-খিপি | ধল-মান-<br>বীব-বাঁক |
| খেপেখেপে | khepe khepe ক্রি-বিণ, বারে বারে ; ক্রমে ক্রমে -<br>অত সব জিনিষ, এক খেপে যাব্যেক নাই - খেপে খেপে<br>লি যাত্যে হব্যেক। | ধল-ঝাড়-<br>বীর-মান-বাঁক |
| খেমা | khemā বি,-মার্জনা <ক্ষমা, আইজ্ঞা খেমা করুন, এমন<br>কাজ আর হব্যেক নাই। | বীর-ধল-মান |
| খেম্‌কা | khemkā ক্রি-বিণ,- শুধু শুধু, মিছামিছি,<ফা খামোখা<br>খেম্‌কা বক্‌লি উ-কে, উ-র কুনু দুষ নাই। | বীর |
| খেম্‌টি | khemṭi বি,- এক প্রকার নাচ, খেম্‌টা নাচ,<br>বাইজীদের নাচ। সাঁ-খেম্‌টি | বীর-ঝাড়-ধল |
| খেমরি | khemri বিণ,- জলপূর্ণ ; মাটি শুকনো নয় যেখানে।<br>খেম্‌রি খালের গাঁ ; চাষের কন্ অভাব !(জল আছে ,<br>চাষের অভাব নাই )। | মান |
| খেরওয়াড় | kheroāṛ বি,- সাঁওতাল জাতির প্রাচীন নাম বলে মনে<br>করা হয়। খেরওয়াল, খেরোয়ার সাঁ-খের্‌ওয়াড় | মান-ধল |
| খেরে | khere কড়ায়গন্ডায়, পুরোপুরি — | বীর |
| খেল্ | khel বি, খেলা, গ্রাম্য খোলধূলা যথা<br>কিৎ কিৎ কোদাইল মাজা<br>কাতি তুতুর-তু<br>বাগফাইল্যা গোলাক ধাম<br>সীতাহরণ ঝারোল ঝাঁপ | বীর-ধল-<br>বাঁক-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| ফাঁসি | লুকলুকানি | |
| গুটি খেলা | লুকলুক দাঁড়ি | |
| দাঁড়্যা | মইৎ ছোড়ো | |
| ইকিড়মিকিড় | কড়্যা | |
| রিংসা | নিকা | |
| নাদুর মু তোড় | চিসা ডাঙি | |
| বোমবোম শালুক ডাঁটা | | |
| কুকু | ঘড়াঝাঁপ | |
| সাতগাবু | বাঘচাইল | |
| ছল্কা | মগল পাঠান | |
| বাইশবৌ | ঘুরঘুইর‍্যা | |
| সারি কুয়া | হাড়ুগুড়ু ইত্যাদি | |

| | | |
|---|---|---|
| খেলাইচন্ডী | khelāi caṇḍī বি, গ্রামদেবী বিশেষ | বীর-বাঁক |
| খৈ-ঢ্যারা | khaj ḍh'ārā বি,মনসা পূজার আনুষ্ঠানিক কৃত্য বিশেষ। শ্রাবণ মাসের মনসা পূজায় একটি দিন নির্ধারিত হয় মনসাসিজের পূজার জন্য; সে দিন অরন্ধন বা খৈ ঢ্যারা। | বীর |
| খোঁকা | khõkā বিণ, ফাঁপা | বীর |
| খোঁগা | khõgā বিণ, ফাঁপা, তুল-দ: প: বাঙলা-খোঁগর (ফাঁপা) | বীর |
| খোঁচ্না | khõcnā বি,- দ্র: খুঁচ্না | বীর |
| খোঁদড় | khõdaṛ বি, বড় গর্ত, গাছের কোটর <সং কন্দর | বীর |
| খোঁদা | khõdā ক্রি,- খোঁড়া, মাটি খোঁড়া, খনন করা, মাটি কাটা; তুল-হি খুদ্না | বীর |
| খোক্রো | khokro বিণ,-ফাঁপা, পচা, কাঠে উঁই ধর্যে খোক্রো করি দিঁইছে। সাঁ-খক্রো, খে্করে | ধল |
| খোচ্কি | khocki বি,- খেঁচকি, খেঁচ্ধরা, পেশীতে হঠাৎ টান ধরা, খিঁচে ধরা | বীর |
| খোম | khom বি,-অপশগুণ ? বাড়ীর বাইরে যাবার সময় কোন হঠাৎ এমন কিছু দেখা যা দেখলে মঙ্গল হয় বলে ধারণা। | বীর |
| খোরা | khorā বি,- পাথরের থালা < ফা স্বরা ? সাঁ-খোরা | বীর |

| | | |
|---|---|---|
| খোরাক | khorāk বি,- খাবার, আহার,<br>উয়ার এক বেলার খোরাক আমাদের তিন বেলার -<br>সাঁ-খোরাক | বীর-ধল-মান |
| খোরাকী | khorākī বি,- খাবারের জন্য নির্ধারিত মূল্য --<br>কিছু খোরাকী ত দিবেন, আইজ্ঞা ! সাঁ-খোরাক | ধল-মান |
| খোরিশ | khoriś বি,- দ্র: খরিশ (< খব+বিষ) | বীর |
| খোল[১] | khol বি,- গোরুর গাড়ীর লিগে বা ধুরোতে লাগানো লোহার পাতের বেড় ; | বীর |
| খোল[২] | khol বি,- সরষে পিষে তেল বার করার পর পরিত্যক্ত অংশ, খইল ; | ধল-ঝাড় |
| খোল[৩] | khol বি,- বাদ্যযন্ত্র বিশেষ ; | ধল-ঝাড়-মান-বীর-বাঁক |
| খোল[৪] | khol বি,- লেপ তোষক বা বালিশের আবরণী যন্ত্র যার মধ্যে তুলো ভরা হয়; | ধল-মান-বীর |
| খোল[৫] | khol বিণ,- ফাঁপা সাঁ-খোল | ঝাড়-ধল |
| খোলাংকুচি | kholāṁ kuci দ্র: খোলাম কুচি | বীর |
| খোহেট | khoheṭ বিণ,- কর্কশ, অমসৃণ ? | বীর |
| খ্যা | khæ বিণ,- খেই, < ক্ষিপ<br>এক খ্যা জালে, মাছ উঠল ঢেক্(ঢের) | বীর |
| খ্যাড় | khæṛ বি,- খড়, গরুকে খ্যাড় দিয়োঁছিস্ ? | বীর |
| খ্যাদ | khæd বি,- সাধ, < সং খেদ<br>খ্যাদ মিটিং খেয়োঁ লে। | বীর |
| খ্যান | khæn বি,- সময়, মহাষ্টমীর খ্যান এলে বলি দান। | বীর |
| খ্যান্ত | khænta বি,- অপরাধ, দোষ —<br>ঠাকুরের কাছে কিছু একটা ক্ষ্যান্ত হয়োঁছে, তাই মড়ক লাগ্যেছে। | বীর |
| খ্যাপ্ | khæp দ্র: খেপ্ | বীর |
| খ্যার | khær বি,- দ্র: খ্যাড় | বীর |

# গ - ga

| | | |
|---|---|---|
| গ১ | ga বিণ,- গাওয়া (ঘি) < সং গব্য<br>খাঁটি গ ঘি পাবি কুথা ? | বীর |
| গ২ | ga বি,- মাঠের জল নিকাশী বড় নালা < গর্ত, গর্তিকা<br>গ দিয়োঁ জল যেছে। | বীর |
| গ৩ | ga বি,- কাতি খেলার গর্ত; দূর থেকে ছুঁড়ে মেরে কাতি (লোহার বা খোলামকুচির চাক্‌তি) ছোট একটি গর্তের মধ্যে ফেলে গ করা হয়; <✓গম্ , প্রেরণ করা — যাওয়া প্রা - গ | ঝাড়-ধল |
| গ৪ | ga বি,- গাওয়া, গান গাওয়া<br>আজ গান গ হব্যেক। | বীর |
| গ৫ | ga অব্যয়, - সম্বোধন, হেঁ গ, যাবে ন কি। | ধল-মান-ঝাড় |
| গই | gai বি-ডাং গুলি খেলার ছড়ার 'সাত' বাচক শেষ সংখ্যা - সোনা দোনা তেনা চারা মাচা, ছই - গই। তুল-গ২ | বীর |
| গইড়্যা১ | gair'ā বি,- গড়িয়া, গড়ে, ছোট পুকুর, ডোবা< গর্তিকা<br>'আইস বঁধু বইস খাটে পা ধুয়োঁ আইস গইড়্যা ঘাটে।' | বীর-বাঁক |
| গইড়্যা২ | gair'ā বি,- পিতলের কলসী; দ্র: গর‍্যা | বীর-বাঁক |
| গউড় | gaur বি,- সম্প্রদায় বিশেষ, গোপালনকারী কৃষিজীবী সম্প্রদায়; গোয়ালা; | ধল-ঝাড় |
| গোড় | gor বি,- পা, প্রা গোড্ড<br>পখইর ঘাটে গোড় ধুইয়েঁ আয়। | ধল-মান-ঝাড় |
| গঁ | gā বি,- গোঁ, গোঁ ধরা, অমন গঁ ধইরলে হব্যেক। | ঝাড়-ধল |
| গঁ গঁ | gā gā অব্যয়, - গোঁ গোঁ শব্দ | ঝাড়-ধল |
| গঁ আর | gā ār বিণ,- গোঁয়াব, একগুঁয়ে<br>লক্-টা কথা শুইন্‌ব্যেক নাই, দমে গঁ আর বঠে।<br><সং গ্রামদার (মূর্খ, বোকা),<br>তুল-হি-গাঁওয়ার প্রা-গামার | ঝাড়-ধল-মান |
| গঁইঠ্যা | gāith'ā বি,-ঘুঁটে < গো বিষ্ঠা, সাঁ গোঁয়েঠা<br>গঁইঠ্যা কুড়ায়্‌তে যাব, মাঠে। | ঝাড়-ধল |
| গঁ গ্যা | gā gā ক্রি,- গোঁ গোঁ শব্দ করা; চিৎকার করা -<br>জ্বরে গঁগাছে। অমন গঁগাছিস কেনে ? সাঁ- গঁ গঁ: ক্ | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| গঁড়রা | gā̃ṛrā ক্রি,- গোড়ালি দিয়ে লাথি মারা, লাথিমারা | ধল-ঝাড়- |
| | গোড়+রা; তখে গড়ঁরাই মরাব; | মান-বাঁক- |
| | বি - মার উয়াকে এক গঁড়রা। সাঁ-গুড়রা | ধল |
| গঁড়াল | gā̃ṛāl দ্র: গঁড়রা; গঁড়াল্যে মার। | বীর |
| গঁড়ি¹ | gā̃ṛi বি,- গাছের গুঁড়ি < সং গন্ডী, সাঁ-গুঁড়ি | ঝাড়-ধল |
| গঁড়ি² | gā̃ṛi ক্রি,- খন্ড খন্ড করে কাটা, | ঝাড়-ধল |
| | গাছের ডাল গা গড়াঁই দে | |
| গঁঢ়া¹ | gā̃ṛhā বি,- গন্ডার | ঝাড়-ধল |
| গঁঢ়া² | gā̃ṛhā বি,- ঠেলে উঠা নাভি ; < গোন্ড | ঝাড়-ধল |
| গঁদর গঁদর | gā̃dar gā̃dar অব্যয়- নিজেব মনে গজ গজ করা, | ঝাড়-ধল |
| | দিন রায়্ত গঁদর গঁদর কইছে। সাঁ-গঁদর গঁদর | |
| গঁদ্রা | gā̃drā ক্রি,- গজ গজ করা, নিজেব মনে বকে যাওয়া | ঝাড়-ধল-মান |
| | সাঁ-গোঁদরাও | |
| | অমন গঁদরাছিস কেনে? গঁদরি বুলছিস কেনে? | |
| গঁদল | gā̃dal বি,-গোঁদল, শিশুকে দুধ খাওয়াবার পাত্র বিশেষ, | ধল-মান |
| | ঝিনুক; সাঁ-গঁদল | |
| গঁধ | gā̃dh বি,- গন্ধা বদ্ গন্ধ | ঝাড়-ধল-মান |
| | নামধাতু - জলট দমে গঁধাছে | |
| গঁধল | gā̃dhal বি,- দ্র: গঁদল | ধল-ঝাড়-মান |
| গঁধালি | gā̃dhāli বি,-এক প্রকার লতা, তীব্র গন্ধযুক্ত লতা বিশেষ | ঝাড়-ধল-মান |
| | গাঁদাল < গন্ধভাদাল | |
| | গঁধালি পাতার ঝল্(ঝোল) কর্যে খুয়াঁই দে - | |
| | জ্বর জাড়ি পালায়ব্যেক। | |
| গঁধি | gā̃dhi বি,-দুর্গন্ধযুক্ত এক প্রকার পোকা, গঁধি পোকা, | ঝাড়-ধল |
| | গন্ধীপোকা < সং গন্ধিত; প্রা- গংধিঅ | |
| | পা-গন্ধিয়োঁ—ধান গাছে গঁধি লাইগ্যেছে। | |
| গগলি | gagali বি,-গুগ্লি, ছোট শামুক; 'গগলি কুঢায়্তে | ঝাড়-ধল- |
| | গেলম নন্দাইদের হিড়' লোকসংগীত | মান-বীর |
| গগলি-চোখো | gagali cokho বিণ,- তিরস্কার বিশেষ, ; যার চোখের | বীর |
| | ডিম বেশ বড়; যে ড্যাব্ ড্যাব করে তাকায় ; | |

| | | |
|---|---|---|
| গচে | gace বিণ,- সরু, আঁট সাঁট | বীর |
| | জামা ট বেশ গচে হয়্যেঁছে। | |
| গছ | gach বি,- শেষ, খতম, মেরে ফেলা; | ধল-মান |
| | এত্ক্ষণে লক্‌টা গছ হয়্যোঁ গেল ! সাঁ গোচ্ | |
| গছা[1] | gachā বিণ,- গোছা < সং গুচ্ছ | ধল-মান-ঝাড় |
| গছা[2] | gachā ক্রি,- দায়িত্ব দেওয়া | ধল-মান |
| | হামি নাই নাই বলছি, মাইন্‌ল নাই, - কামটা হামকে | |
| | গছাইঁ দিল। < √গচ্ছ্ | |
| গজঝম্প | gaja jhampa বি,- হৈ হুল্লোড়, (জগঝম্পের বাজনার | বীর |
| | মত প্রচন্ড শব্দ) | |
| | দেখবি চ কালীথানের গজঝম্প লাগ্যে গেল্‌ছে। | |
| গজড় | gajaṛ বি,- ভিড়; অত গজড়ে নাই ঢুকবি। | ধল-ঝাড় |
| গজড় ফসড় | gajaṛ phasaṛ বি,- অনর্থক কথা, আজেবাজে কথা | বীর-ধল-মান |
| | উ সব গজড় ফসড় নাই বুঝি, সজ্‌হা কথা বল। | |
| গজথপ | gajathapa বিণ,- অথর্ব, শক্তিহীন, বার্ধক্যের জন্য যে | বীর-বাঁক- |
| | ধীরে ধীরে হাঁটে; যে হাতীর মত থপ্ থপ্ করে পা ফেলে- | ধল-মান |
| | উ আর কাম কইরতে পারে নাই গজথপ হয়্যোঁ গেলছে। | |
| গজরদমা | gajardamā বি,-বাধা বিপত্তি সাঁ-গোজোরদমা | বীর-ধল |
| | gajaddama বি,- | |
| | অত সব গজদ্দমা ছেড়্যে দে . | |
| | অত গজদ্দমায় কাজ হয়? গরজ+মোকদ্দমা? | |
| গজলফটল | gajal phaṭal বি,- বেশী কথা বলা, আজেবাজে | ধল-ঝাড় |
| | অনর্থক কথা বলা < সং গর্জল (গর্জনকারী) | |
| | প্রা গজ্জল+ অনুকার শব্দ ফট ফট , বেশী কথা বলা | |
| | <√ স্ফুট্; দ্র: গজড় ফসড় | |
| গজরা | gajrā ক্রি,- রাগে গজ গজ করা, গর্জন করা | ধল-মান |
| | < সং গর্জন >গজ্জন >গর্‌জা > গজ্‌রা; | |
| - | দেখ ন ভালা, রাগে কেমন গজরাছে। | |
| গজা[1] | gajā বি ,- অঙ্কুর; পিঁয়াজ গাছ গুলা গজা মার্য়েছে | ঝাড়-ধল |
| | (অঙ্কুর দেখা যাচ্ছে) সাঁ- গজা:ক্ | |
| গজা[2] | gajā ক্রি,- অঙ্কুরিত হওয়া, গজিয়ে ওঠা | ধল-মান-ঝাড় |
| | চারাগিলা আখুনো গজায় নাই। | |

| | | |
|---|---|---|
| গজা[৩] | gajā বি,- এক প্রকার মিষ্টান্ন | বীর-ধল-মান-বাঁক |
| গঞ্জি | ganji বি,-গেঞ্জী, < পোর্তু গঞ্জি ; গঞ্জি ট উঢ্যে লে। | ধল-মান-বীব-বাঁক-ঝাড় |
| গটপটানি | gaṭpaṭāni বি,- শুচিবাই, ছুঁই ছুঁই ভাব, দিদির গট্‌পটানির জ্বালায় রইতে নারি। | বীর |
| গটা | gaṭā বিণ,- গোটা, আমটা গটা আছে, কাটি নাই। উ গটাটা ই লিব্যেক। সাঁ-গটা | ঝাড়-ধল-মান |
| গঠ | gaṭh বি,- গোঠ, গোরু, মোষ প্রভৃতি গৃহপালিত প্রাণীদের একত্রে চরানোর স্থান < গোষ্ঠ; গোরু গা গঠ্ কে লি যা রে ! | ঝাড়-ধল-মান |
| গঠা | gaṭhā ক্রি,- গোঠে বাখা, নামধাতু- গরুগাকে গঠাইঁ দে। সাঁ-গঠায়ঁ | |
| গঠটাঁয়ড় | gaṭhṭā̃ẽṛ বি,- গোরু চরানোর মাঠ গোঠ+ টায়েড্ (মাঠ) সাঁ-গঠ টান্ডি | মান |
| গঠুয়া[১] | gaṭhuā বিণ,- গোঠরক্ষক রাখাল, বগল, যে প্রত্যেক বাড়ী থেকে গোরু মোষ নিয়ে গোঠে আটকে রাখে। গঠুয়া আসে নাই ? | ধল-মান |
| গঠুয়া[২] | gaṭhuā বিণ,- যে গোরু বা গৃহপালিত প্রাণীকে গোঠে আগলে রাখা হয়; যাদের যত্ন করে খাওয়ানো হয় না, < গোষ্ঠ(+উয়া) ; গঠুয়া গাই দুধ দিব্যেক কেনে ! | ধল-মান-ঝাড় |
| গড়[১] | gaṛ বি,- ঢেঁকির গর্ত, যার মধ্যে ধান রেখে, ঢেঁকির মূষলের পাড় দেওয়া হয় , < সং গর্ত সাঁ-গড় | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| গড়[২] | gaṛ বি, - ডোবা, ছোটপুকুর,গড়ে, গড়িয়া <সং গর্তিকা | বীর |
| গড়[৩] | gaṛ বি,- দুর্গ, রাজপ্রাসাদ, পা গড়ো | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| গড়[৪] | gaṛ বি, প্রণাম। যে বেটা, ঠাকুরকে গড় কর। | ধল-মান-বীর-ঝাড়-বাঁক |
| গড়[৫] | gaṛ বিণ,- খন্ড, খন্ড খন্ড করে কাটা < সং গন্ডিকা প্রা-গংডিআ (আখের টুকরো) | ঝাড়-ধল |
| গড়ই | gaṛai বি,- এক প্রকার মাছ, গড়ুই মাছ, ল্যাঠা মাছ | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| গড়গড় | gaṛgaṛ অব্যয়- অনুকার শব্দ, গোরুর গাড়ী যখন উৎরাইতে নামে, তখন চাকার যে শব্দ ; নামধাতু-গড়াগড়াইঁ চইলছে গাড়ী ; সাঁ-গড়গড়ও | ধল-বীর-মান-বাঁক |
| গড়গড়্যা[১] | gaṛgaṛ'ā বিণ,- গড়ানে জায়গা, ঢালু গড়গড়্যা জাইগায় সামহালে গাড়ী চালাবি। | ধল-ঝাড়-বীর-মান-বাঁক |
| গড়গড়্যা[২] | gaṛgaṛ'ā বি,- এক প্রকার পিঠে, পোষপার্বণের সময় চালের মণ্ড তৈবী করে, তার মধ্যে পুর দিয়ে, গোলাকাব যে পিঠে তৈবী কবা হয। সম্ভবত: পিঠের গোলাকৃতির জন্য গডিয়ে দেওয়া যায় বলে, এই নাম; তুল দ: প: বাঙলা মাঁড়াপিঠা | ধল-মান-ঝাড় |
| গড়কা | gaṛkā ক্রি,- গড়িয়ে দেওয়া, গড়িয়ে যাওয়া; গেঁড় টাকে গড়কাই, গোলে ঢুকাইঁ দিল্যেক। চাকাটা, দে টুকুন গড়কাইঁ সাঁ-গড়কাও গুড়কাউ | ধল |
| গড়গইড়া | gaṛgaiṛā বিণ,- দ্র: গড়গড়্যা | ধল-ঝাড় |
| গড়হন | gaṛhan বি,- আকৃতি, চেহারা < সং গঠন উয়ার গড়হন ভাল লয়। সাঁ গড়হন | ধল-মান |
| গড়া[১] | gaṛā বি,-গোড়া, এক প্রকার উঁচুজমি, গড়া জমির ধান সাঁ-গড়া | ধল-মান |
| গড়া[২] | gaṛā বি,- মূল, গাছের গোড়া | ধল-মান |
| গড়া[৩] | gaṛā ক্রি,- গড়িয়ে পডা; পিছনে পিছনে যাওয়া। ছেল্যাটা উয়ার পিছু পিছু গড়াছে। চাকাটা গডাইঁ দে। | ধল মান-ঝাড় |
| গড়াই | gaṛāi বি,- পদবী বিশেষ, গরাই | বীর-মান-বাঁক |
| গড়াইৎ | gaṛāit বি,-উপাধি বিশেষ, গরাইৎ, আদিবাসী সমাজের গ্রামীণ সমাজ ব্যবস্থায় নিযুক্ত চৌকিদার, সংবাদবাহক তুল--সাঁ-গড়েঃৎ | ঝাড়-ধল মান |
| গড়াকাটি | gaṛākāṭi বি,-গোড়া থেকে কাটা খড়; খড় থেকে ধান পৃথক কবার জন্য আছড়ে মারার পর যে খড় পাওয়া যায়, সাধারণত: ঘর ছাওয়ার জন্য ব্যবহৃত হয়। | ঝাড়-ধল-বাঁক |
| গড়ান | gaṛān বিণ,- গড়ানে জায়গা, উৎরাই, যার উপর দিয়ে উপরের জল গড়িয়ে যায়, গড়ান জাইগা - জাইগা টা গড়ান বটে। | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| গড়িয়া | gaṛiā বি,- ডোবা, ছোটপুকুর, গড়ে <গর্তিকা | ধল-মান-বীর-বাঁক |
| গড়ুই | gaṛui বি,- দ্র: গড়ই | ধল-মান-বীর |
| গড়ে | gaṛe বি,-দ্র: গড়, গইড্যা, গেড়্যা<br><গর্তিকা >গড়িয়া >গড়ে<br>গড়ের মাঠে যা। গাঁয়ের নামটি হেদো গড়ে। | বীব |
| গঢই | gaṛhai বি,- দ্র: গড়ুই | মান-ধল |
| গঢ়ার | gaṛhār বি,- লাথি, দ্র: গঁড়াল | ঝাড়-ধল |
| গতা | gatā ক্রি,- গছানো, গছিয়ে দেওযা, কোন কাজের ভার দেওয়া, কাজ বুঝিয়ে দেওয়া; সাঁ-গতাও<br>কাজ ট উয়াকে গতাইঁ দে, উ ঠিকেই করব্যেক।<br>আমাকে ই কাজ নাই গতাবি, পাইর্‌ব নাই। | ঝাড়-ধল-মান |
| গতিক | gatik বি,- অবস্থা, গতি প্রকৃতি <সং গতিক<br>গতিক ভাল লয়, ঝড় বিষ্টি হব্যেক মনে হছে। | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| গতব | gatar বি,- শরীর, স্বাস্থ্য, < সং গাত্র<br>'গায়ে গতরে জোর নাই<br>গতর কুড়ির ভাত নাই।'<br>দেখ ন উয়ার গতর ট, যেম্‌নে উদমা আঁইড়্যা। | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| গতরকালা | gatarkālā বিণ,- মৃত, যার শরীব ঠান্ডা হয়ে গেছে। | বীর |
| গতরকুঢ়ি | gatarkuṛhi বিণ,- অলস, কুঁড়ে, < সং গাত্র+কুণ্ঠ<br>গতরকুঢ়িব গতর নাই। | ধল-ঝাড় |
| গতরখাউকী | gatarkhāukī বিণ,- গতরখাকী, কুঁড়ে, অলস(স্ত্রী) যে কোন কাজ করতে কুন্ঠিত (স্ত্রী), তিরস্কার বিশেষ;<br>গতরখাউকী ধুমশী মাগী, খাব্যেক আর শুব্যেক। | ঝাড়-ধল |
| গতরপাঢু | gatarpāṛhu বিণ,- অলস, কুঁড়ে | বাঁক |
| গতরবিকা | gatarbikā বিণ,- দরিদ্র, শ্রমজীবী, যার জমিজায়গা নাই, দিনমজুর; শ্রম বিক্রয়কারী;<br>গতরবিকা লকের নুন আইন্‌তে পান্তা নাই। | মান-বাঁক-ধল |
| গদ[১] | gad বি,- তল্যানির ময়লা অংশ, গাদ<br>আখের গদ দিয়োঁ গদ পিঠা হয়। | বীর-ধল-মান-ঝাড় |
| গদ[২] | gad বি,- ইচ্ছা; কুছু খাত্যে লারছি, খাবার গদ নাই। | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| গদ[৩] | gad বি,- এক জাতীয় উদ্ভিদ, গদ গাছ; সর্পদংশনের ঔষধ | ধল-ঝাড় |
| গদগদ্যা | gad gad'ā বিণ,- খুব নরম, ঈষৎ রসযুক্ত নরম বস্তু;<br>গদগদ্যা কাদা। | ঝাড়-ধল |
| গদরগদর | gadar gadar বি,- কুঁড়েমী ভাব, ভারী লাগা-<br>গা ট গদর গদর করছে, আজ কাজে যেত্যে লারব। | বীর |
| গদ্‌রা | gadrā বিণ,- মোটা (পুং) ভারী;<br>উ গদ্‌রা লক; কামে কুঁড়ি। | ঝাড়-ধল-মান |
| গদ্‌রী | gadrī বিণ,- মোটা, ভারী শরীর যার (স্ত্রী)<br>গদ্‌রী মায়্যা, গতর কুঁড়ি। | ঝাড়-ধল-মান |
| গদরো | gadro বিণ,- ভারী, মোটা (বস্তু) | ঝাড়-ধল |
| গদ্দেগদ্দে | gadde gadde বি,-মার্বেলগুটি নিয়ে এক প্রকার খেলা | বীর |
| গধ্‌রা | gadhrā দ্র: গদ্‌রা সাঁ-গধ্‌রা | ধল |
| গনগন্যা | gan gan'ā বিণ,- গন্‌গনে, জ্বলন্ত শিখাযুক্ত (আগুন) | ধল-মান-ঝাড় |
| গন্‌জু | ganju বি,-গণ্যমান্য লোক, অর্থশালী ব্যক্তি<br>নাচনী রাইখব্যেক কে ? ন গনজু। | মান |
| গন্নাকাটা | gannākāṭā বিণ,-যার উপরের ঠোঁট জন্মাবস্থা থেকেই খন্ডিত, গ্রহণের সময় জাত, এই লোক বিশ্বাস,<br>< সং গ্রহণ+ কর্ত্ | বাঁক-বীর |
| গপ | gap বি,- গল্প < কল্প >গল্প >গপ্প >গপ্ সাঁ-গপ্<br>উয়াকে পাবি কুথায়? কন্‌ঠিনে বস্যে গপ্ ঝাড়ছে দেখ! | মান-ধল |
| গপি | gapi, gopi বিণ,- গল্পবাজ সাঁ-গপি | ধল-মান |
| গপ্‌চা | gapcā বি,- জরিমানা, গচ্চা<br>দুষ করলে, তার গপচা দিতে হব্যেক নাই ? | বীর |
| গব | gab বি,- খেলার জন্য তৈরী করা গর্ত<br>তুল- গ | বীর |
| গবচা | gabcā ক্রি,- ঠিক ভাবে না পোঁতা, এলোমেলো করে মাটিতে বসানো ;<br>আকর গিলাকে অমন গবচাঁই দিছিস কেনে; সমান কর্যে পুঁত্যে দে। | মান-বাঁক |
| গব্‌ধা | gabdhā মোটা ও ভারী , সাঁ-গব্‌ধা | ধল-মান |

| | | |
|---|---|---|
| গচর | gacar বি,- গোচারণভূমি, গোচর; পা গোচরং | ধল-মান |
| গবরা[১] | gabrā বি,- নাম বিশেষ (অবজ্ঞাসূচক) < গোবর্ধন | ধল-মান-বাঁক |
| গবরা[২] | gabrā ক্রি,-গোবর দিয়ে নিকোনো, গোবর জল দিয়ে উঠোন পরিষ্কার করা; খলা টা গব্‌রাইঁ দে। | ধল-মান |
| গবর‍্যা | gabr'ā বিণ,- গোবর ও আবর্জনা যুক্ত জায়গা, গোবর+ইয়া; গবর‍্যা জাইগা টাকে সাফ্‌ কর। | ঝাড়-ধল |
| গবরা-চঁড়ে | gabrā caṛai বি,- এক প্রকার ঝুঁটিওয়ালা পাখি, বুলবুলি। | ধল-ঝাড় |
| গবরাচূড়া | gabrā cūṛā বি,- দ্র: গব্‌রাচঁড়ে | ধল-ঝাড় |
| গবরা পকা | gabrā/gabr'ā pakā বি,-গুব্‌রে পোকা | ধল-ঝাড়-মান |
| গভরা | gabhrā ক্রি,- গোরু, মোষের গর্ভ নষ্ট হওয়া, গাইটা গভ্‌রি গেল। সাঁ - গাভ্‌ড়া | ঝাড়-ধল-বাঁক |
| গমহাঁ | gamhā̃ বি,-রাখীপূর্ণিমা তিথিতে এক প্রকার অনুষ্ঠান; তুল: গমহাঁ (ওড়িয়া); সাঁ গমহাঁ কোন কোন অঞ্চলে সে দিন পুরোহিত অব্রাহ্মণদের উপবীত পরিয়ে একদিনের জন্য ব্রাহ্মণ করে দেন। | ধল-ঝাড় |
| গমহার | gamhār বি,- গামার গাছ < গাম্ভারী | ধল-ঝাড়-মান |
| গয়াগঙ্গা | gaẽā gaṅgā বি,-শ্রাদ্ধাদি ক্রিয়া সাঁ-গয়াগঙ্গা গয়াগঙ্গা হয়্যেঁ যাক, তাপত্তে আসবি। | বীর |
| গর | gar বি,- গয়ের, শ্লেষ্মা-জাত থুথু | বীর |
| গরবাদ | garbād বি,- বরবাদ, নষ্ট < ফা বরবাদ সব গরবাদ হয়্যেঁ গেল, আর কিছু নাই। সাঁ-গোরবাদ | বীর |
| গরবি | garbı বি,- অহঙ্কার; < গর্ব(+ই) অত গরবি দেখাস্‌ না | ঝাড়-ধল |
| গরবিন | garbin বিণ,- গাভীন < গর্ভিনী গরবিন গাইটাকে ভাল করি খাত্যে দে। | ধল-ঝাড় |
| গরমিন | garmin বি,- সরকার < ইং গভর্নমেন্ট গরমিন যা বইলব্যেক, তাই শুইনত্যে হব্যেক। | ধল-ঝাড় |
| গরমেন | garmen বি,- দ্র: গরমেন | ধল-ঝাড |
| গরমেল | garmel বি,-মিলের অভাব; সখ্যতার অভাব, বৈপরীত্য। তুমাদের গরমেল ট মিটাইঁ লাও। হিসাবে অত গরমেল | ধল-ঝাড-মান |

থাইক্‌ল্যে ত চইলব্যেক নাই। প. বঙ্গ-গরমিল
সাঁ গরমেল

**গরহ** garha বি,- বিপদ, গেরো < সং গ্রহ সাঁ গরহ — ধল-মান
গরহ মন্দ হল্যে কে আর বাঁচাব্যেক বল !
যার যেমন গরহ তেমনেই ত হব্যেক।

**গরহন** garhan বি,- সূর্য ও চন্দ্র গ্রহণ < গ্রহণ — ধল-মান
কাল গরহন লাইগব্যেক। সাঁ-গহন

**গর্‌হাক** garhāk বিণ,- খদ্দের, খরিদ্দার < সং গ্রাহক — বাঁক-ধল-ঝাড়-ধল
গরহাক পাল্যে বদা ছা টা বিক্‌ব। সাঁ-গাহক

**গরা** garā বিণ,- গোরা, ফর্সা < সং গৌর সাঁ-গরা — ধল-ঝাড়
গরা বিটিব কাইল্যা বর।
এক ট গরা পারা লক্‌ আইস্যেছিল।

**গরী / গুরী** garī/gurī বিণ,- ফর্সা মেয়ে(তুঃ গোরি-হি/সৈ)<গৌরী — বীর

**গরামঠাকুর** garām ṭhākur বি,- গ্রামদেবতা, সাঁ গরাম — ধল-মান-ঝাড়

**গরামথান** garām thān বি,- গ্রামদেবতার অধিষ্ঠান ভূমি, পূজার স্থান < গ্রাম স্থান — ধল-ঝাড়-মান-বাঁক

**গরামদেব্‌তি** garām debti বি,- গ্রামদেবতা, স্ত্রী বা পুং দেব দেবী — ঝাড়-ধল-বাঁক-মান

| গ্রামদেবতা | গ্রামদেবী |
|---|---|
| কালামাহাদন | সাতবৌনি, সাতবৈনি |
| | সাতবহিনি |
| খুল্যা নাড়া | রংকিণী |
| ঝুপুড্যা | ডাকুই বুড়ি |
| বাগাল্যা | ঝব্যাসিনি |
| খেতরা | ভাল্‌ইয়া বুড়ি |
| ক্ষেত্রপাল | ঝাঁপড়ি |
| পাওড়ি | বাস্‌নি |
| সারগা | কিয়াসিনি |
| হাতাখেদা | অম্ববতী |
| কুদ্‌রা | ঘাঘর বুড়ি |
| | বাঘুৎ |

| | | |
|---|---|---|
| | মাদানা | |
| | বুরু কুমারী | |
| | পাহাড়সিনি | |
| | সিজ মনসা | |
| | বড়দিসিনি | |
| | মুইদেসিনি | |
| | ঝাঁপড়ি | |
| | হুতলা | |
| | সড়গড় | |
| | হাওড়ি | |
| | খিরাই | |
| | ওলাই | |
| | বোঁয়াই | |
| | জবচন্ডী | |
| | ঢেলাই চন্ডী | |
| | আমড়াই চন্ডী | |
| | ঝগডাই চন্ডী | |
| | চন্ডী (তুঃ চান্ডী) | |
| | জাহিরা | |
| | বনচন্ডী | |
| | চাঁচাসিনি | |
| | ঝিঁকুমাই | |
| | পলাসিনি | |
| | কাঁদন্যা বুড়ি | |
| | হেত্যাদুলি ইত্যাদি | |
| গরুলা | garulā ক্রি,- নামধাতু, গরল গরুল্যে, মুখ দিয়ে গ্যাজলা ওঠা ; গোরু ট গরুল্যা গেল্‌ছে। | বীর |
| গর‍্যা | gar'ā বি,- পিতলের কলসী ; তুলঃ ওড়িয়া গরিয়া <সং গর্গরিকা<br>গর‍্যা-র লেঁটুকু জল দে গো। | ঝাড়-ধল-মান |
| গর‍্যাভার | gar'abhār বি,- শিবের গাজনের অনুষ্ঠান বিশেষ; | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| | পাঠভক্তা, গভীর রাতে নদী বা পুকুর থেকে দু-কলসী জল বাঁকে বহন করে নিয়ে আসে শিবপূজার জন্য। এই অনুষ্ঠানকে গর‍্যাভার বলা হয়। | |
| গরেয়া | garĕā বি,- গো দেবতা; <গো-রূপ; বাঁধনা পরবের সময় গোয়ালের একটি খুঁটিকে গরেয়া দেবতার প্রতীক রূপে পূজা করা হয়। সেই খুঁটিকে গরেয়া খুঁটিও বলা হয়। | ঝাড়-ধল-মান |
| গ-অল | ga al বি,- গোয়াল, (সং গোশালা) গ-অল ঘরের চালে খ্যাড় চাপায়তে হব্যেক। | বীর |
| গল্‌তি | galti বিণ,- ভুল, <ফা গলৎ এমন গল্‌তি কাজ ভাল লয়। সাঁ-গল্‌তি টুকুন গল্‌তি হয়েঁ গেল, আইজ্ঞা। | মান |
| গলগলি | galgali বি,- গোলগোলি, এক প্রকার বন্য গাছ যার ফুল হলদে রঙের। | মান-ধল |
| গলগল্যা | galgal'ā বিণ,- গল্‌গল্‌ করে ঝরে পড়া (রক্ত) | ঝাড়-ধল |
| গল্‌তা | galtā বি,- র‍্যাঁদার মত এক প্রকার যন্ত্র | বীর |
| গলন | galan বি,-ভাগাড়, নীচু জমি, যার উপর উঁচু মাটি থেকে জল পড়ে < গল্‌ | বীর |
| গলা | galā বি,-গৃহস্থ, জমির মালিক, গৃহকর্তা <গোপালক >গো(অ)লা যে ক্ষেতখামারের কাজের জন্য মজুর নিয়োগ করে। উ গলা ঘরকে গেছে। সাঁ-গলা, গোলা | বীর-মান-ঝাড়-ধল-বাঁক |
| গল্‌হা | galhā বি,- দ্র: গলা | মান-ধল |
| গলানো | galāno ক্রি,- কাটা ধানের গুছিকে রোদে শুকোনো | বীর |
| গল্‌লা | gallā বি,-ধানের আঁটি, গুচ্ছ | বীর |
| গলিন | galin বি,- গৃহকর্ত্রী, গৃহকর্তার পত্নী, গলা+ইন | বীর |
| গলুই | galui বি,- ঘানির অংশ বিশেষ, নৌকার সম্মুখ ভাগ | বীর |
| গহ | gaha বি,- বিপদ <সং গ্রহ | বীর |
| গহগহ | gahagaha অব্যয়,- বহুলোকের ভীড, কোলাহল, গমগম ; রথের মেলায় লক্‌ গহগহ্‌ করছে। সাঁ-গহগড় | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| গহড়[১] | gahaṛ বি,- গড়, দুর্গ | ধল-ঝাড় |
| গহড়[২] | gahaṛ বি,- প্রণাম, গহড় কর্‌রে বেটা। | ধল-ঝাড় |
| গহড়[৩] | gahaṛ বি,- পা, গোড় | ধল-ঝাড় |
| গহড়া | gahaṛā ক্রি,- লাথিমারা, গোড়ালি দিয়ে মারা। | ধল-ঝাড় |
| | দ্র: গঁড়রা ; তখে গহড়াই মরাব। | |
| | বি - মার উয়াকে এক গহড়া! | |
| গহম | gaham বি,- গম <সং গোধূম, সাঁ গহুম | ঝাড়-ধল-মান |
| গহল[১] | gahal ক্রি,- কাতরানো, ধুরুপ রদে গরু গিলান | ধল-ঝাড় |
| | গহলাছে। সাঁ-গহল | |
| গহল[২] | gahal বিণ,- পুরু, ভিড় | |
| গহলবিকল | gahalbikal বি,কাতর,ছেল্যাট স্বরে গহলবিকল হছে। | ঝাড়-ধল |
| গহলা | gahalā বি,- গোয়ালা, দুধ বিক্রেতা সম্প্রদায় বিশেষ | ঝাড়-ধল |
| গহাল | gahāl বি,- গোয়াল < সং গোশালা | ধল-মান |
| গহালপূজা | gahālpūjā বি,- গোয়াল পূজা-অনুষ্ঠান বিশেষ; | ধল-মান-ঝাড় |
| | সাঁ-গোহালপূজা | |
| গহালা | gahālā বি,- গোয়াল, < গো শালা | ঝাড়-ধল |
| | গহালায় গোরুগাকে বাঁধি দে। | |
| গহির | gahir বিণ,- গভীর < সং গভীর, প্রা গহির | ঝাড়-ধল- |
| | পখইরে অনেক জল ত খুব গহির বঠে। সাঁ গহির | |
| গহিরা | gahirā বিণ,- গভীর সাঁ-গহির | ঝাড়-ধল |
| গা | gā বিণ,- (বহুবচনের বিভক্তি) গুলো, গুলা, | ঝাড়-ধল |
| | (তুল-ওড়িয়া-গুড়া) গুলা >গুহা >গু আ >গা | |
| | তুল নাগপুরিয়া — গো | |
| | গোরুগাকে বাহরাই দে। | |
| | কত গা লক আইস্যেছে রে? | |
| | যত গা খাবি খা। | |
| | অত গা লিছু কেনে ? | |
| গাই | gāi বিণ,- (সংখ্যাবাচক) বিবাহাদি শুভকার্যে আমন্ত্রণ | ধল- ঝাড় |
| | জানানোর জন্য ব্যবহৃত সুপারীর সংখ্যা ; | |
| | মামাঘরকে এক গাই গুয়া পাঠাত্যে হব্যেক। <প্রা-গাহি | |

| | | |
|---|---|---|
| গাইদ্/ গায়দ | gāid/gāĕd বিণ,- প্রচুর, গাদা<br>গড়াকাটি গিলাকে গায়দ্ করো্য রাখ।<br>ক্রি-ঠেসে দেওয়া; দে উয়ার মুঁহেঁ জুম্‌ড়া জাঁক্যে দে।<br>অমন গায়দে গায়দে/গাদ্যে গাদ্যে<br>খাওয়াবি ত হজম হব্যেক কেনে? | ধল-ঝাড় |
| গাইপিঠা | gāi pithā বি,- বাঁধনা পরবে, গোরুকে খাওয়ানো জন্য<br>এক প্রকার পিঠা; গুড় পিড়ে। | ধল-ঝাড় |
| গাইবাঁধা | gāi bā̃dhā বি,- বাঁধনা পরব উপলক্ষে গোরুর মাথায়<br>পরিয়ে দেবার জন্য ধানের শিস্ দিয়ে তৈরী মুকুট বা<br>বিনুনী। | বীর |
| গাইল্‌চা | gāilcā বি,- গালিচা, শতরঞ্জী, আসন বিশেষ। | মান-ধল |
| গাইল/ গায়ল | gāil/gāĕl বি,-তিরস্কার, গাল (দেওয়া) সাঁ-এগের | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| গাইশিরা | gāiśirā বি,-বন্যলতা বিশেষ, উক্তলতার শিকড় | ধল-মান-ঝাড় |
| গাওনা | gāonā বি,-গানের আসর, যাত্রাগান। আজ গাওনা<br>হব্যেক। তুল-হি-গানা | ধল-ঝাড়-মান |
| গাঁ | gā̃ বি,- গ্রাম <সং গ্রাম | ঝাড়-মান-<br>ধল-বাঁক |
| গাঁইঠ/গাঁয়ঠ | gā̃iṭh, gā̃ĕṭh বি,- গাঁট <সং গ্রন্থি, সাঁ-গাঁট | ঝাড়-ধল-মান |
| গাঁইঠা১ | gā̃iṭhā বি,- গাঁট্টাগোট্টা, বেঁটেগঠনের কিন্তু শক্ত।<br>গাঁইঠা হলে হব্যেক কি, তেজ কত! | ঝাড়-ধল |
| গাঁইঠা২ | gā̃iṭhā বি,- গাঁটযুক্ত, শক্ত গেঁটে(বাঁশ)<br>গাঁইঠা বাঁশের ঠেঙা। | ঝাড়-ধল |
| গাঁইঠা৩ | gā̃iṭhā বি,-ছোট আকারের কামান (আদরার্থে)<br>রাজাঘরের ছামু-এ দু-দুটা গাঁইঠা রাখ্যেছে। | ঝাড়-ধল |
| গাঁইঠা | gā̃iṭhā ক্রি,- আঁচলে বেঁধে নেওয়া; গাঁঠাইঁ লিব মুড়হি;<br>গাঁইঠা (বেঁধেন লে) <সং গ্রন্থি; প্রা গংঠিঅ; | ঝাড়-ধল-মান |
| গাঁইঠা গবরা | gā̃iṭhā gabrā বি,- শক্ত বেঁটেখাটো লোক;<br>সম্ভবত: গব্‌রা (গোবর্ধন) নামের কোন বেঁটে এবং | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| | শক্ত লোকের নাম সাদৃশ্য। | |
| | বাব্বা, উ গাঁইঠা গব্‌রা বঠে , উয়ার সংগে নাই পার্বি। | |
| গাঁ আলি | gā̃ āli বিণ, - গ্রামীণ, স্বগ্রামের লোক; | ঝাড়-ধল-মান |
| | উ আমাদের গাঁ আলি বঠে। | |
| গাঁউলি | gā̃uli বিণ, -গ্রামীণ, গাঁউলি লকেব কথায মাবপ্যাচ নাই। | ঝাড-ধল মান |
| | গাঁউলি কথা (গ্রাম্য কথা) | |
| | গাঁউলি লকের আইজ্ঞা উ সব দষ নাই। | |
| গাঁওলা | gā̃olā বিণ, - গ্রাম্য, গ্রামীণ, গ্রামজাত, গ্রামবাসী: | ঝাড় ধল |
| | গাঁ+ওয়ালা সাঁ-গাঁওলা | |
| গাঁওলি | gā̃oli বিণ,- দ্র: গাঁউলি: গাঁওলি কথা (গ্রাম্য কথা) | ঝাড়-ধল-মান |
| গাঁওযালি | gā̃oāli বি,- দ্র: গাঁ আলি | ঝাড়-ধল |
| গাঁ গাবা | gā̃gābā ক্রি,- বাষ্ট্র করা, প্রচার করা, গাঁ গাবানো হযোঁ গেল্‌ছে ; সবাই জানে। | বীর |
| গাঁগুঠে | gā̃guṭhe বিণ, -গোঠ<গ্রাম+গোষ্ঠ;অথবা,গোটা গাঁয়ের গোরুর পাল যেখানে আটকে রাখা হয় তেমন স্থান। যেখানে একত্রে চরানো হয়। | বীব |
| | গোরুগুলাকে গাঁগুঠে পালে দিয়েঁ আয় গা। | |
| গাঁজাড়ি | gā̃jāṛi বিণ,- গেঁজেল, গাঁজাখোর | ধল-ঝাড় |
| গাঁজিয়া | gā̃jiā বি,-পয়সা কড়ি রাখার লম্বাটে থলে, যা কোমরে বেড় দিয়ে বেঁধে রাখা হয়। (প. বা. গেঁজে) সাঁ গাঁজিয়া | ধল-ঝাড |
| গাঁঠ্‌রি | gā̃ṭhri বি,-পুঁট্‌লি; মোটঘাট; গাঁঠ্‌রি বাঁধ্যে চইল্‌ল নাবাল। (হি-গাঁঠেরি/গাঁঠেরিয়া) | ধল-ঝাড়-মান |
| গাঁঠা | gā̃ṭhā ক্রি,-আঁচলের প্রান্তে বেঁধে নেওযা, গামছা বা অন্য বস্তুখন্ডে বেঁধে নেওয়া, গ্রন্থিবদ্ধ করা। | মান-ধল-ঝাড় |
| | দু টি মুড়ি গাঁঠা, - গাঁঠাই লে। | |
| গাঁঠিয়া | gā̃ṭhiā বি,- কানের অলঙ্কার বিশেষ; সাঁ-গাঁঠিয়া | ধল-ঝাড-মান |
| গাঁড় | gā̃ṛ বি,- গুহ্যদ্বার | ধল-ঝাড়-মান-বাঁক |
| গাঁয়্‌ড় | gā̃ĕṛ বি,- দ্র: গাঁড় | বীর |
| গাঁড়মারানী | gā̃ṛmārānī বি,- তিরস্কাব বিশেষ (স্ত্রী) | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| গাঁড়চালাকী/ গাঁয়ড়চলাকী | gā̃ṛcālākī / gā̃ĕṛcālākī বি,-শঠতা, ধূর্ততা<br>গাঁড়চালাকী মারাতে হব্যেক নাই।<br>গাঁয়্‌ড় চালাকী মারার আর জাইগা পালি নাই। | ধল-ঝাড়-মান |
| গাঁড়দাগা | gā̃ṛdāgā বি,- গোরু বা মোষের অন্ডকোষ ছেঁচে নপুংসক করার ক্রিয়া। | ধল-ঝাড় |
| গাঁড়র | gā̃ṛar বি,- সজনে গাছের পোকা বিশেষ | বাঁক |
| গাঁড়ুয়া | gā̃ṛuā বি,- মাথার বালিশ (অপ্রচলিত) <সং গন্ডু | ধল-ঝাড় |
| গাঁঠ্যা | gā̃ṭh'ā বিণ,- দ্র: গাঁইঠা | ধল-ঝাড়-মান |
| গাঁতা | gā̃tā বি,- এক জাতীয় পাঁকাল মাছ | ধল-ঝাড় |
| গাঁতাপাড়া | gā̃tāpāṛā বি,- বিছানা আঁকড়ে পড়ে থাকা; অভিমানে শুয়ে থাকা; উ গাঁতাপাড়া হয়্যেঁ শুয়েঁ আছে; ডাক্‌লেও উঠব্যেক নাই। | বীর |
| গাঁথ | gā̃th বি,- মাটির দেয়াল; কাঁথ, <কন্থা | বীর |
| গাঁদার গুঁদুর | gā̃dār gū̃dur অব্যয়,- ফিসফিস, ফিসফাস, নিম্নকন্ঠে কথা বলার শব্দ; শলাপরামর্শ।<br>উয়াদের গাঁদারগুঁদুর লাগ্যেই আছে।<br>দিনরাত গাঁদার গুঁদুর কিসের ? সাঁ-গাঁদার গুঁদুর | ধল |
| গাঁদিলাগা | gā̃di lāgā বি,- গ্রীষ্মকালে পুকুরের জল গরম হয়ে যায়, ফলে মাছগুলো খাবি খায়, এরই নাম গাঁদি লাগা।<br>পখইরে/পখুরে গাঁদি লাগ্যেছে; আজ মাছ ধরা হব্যেক। | বীর |
| গাঁধালি | gā̃dhāli বি,- গাঁদাল <গন্ধভাদাল (গাঁদাল) এক জাতীয় লতা যার পাতা গন্ধযুক্ত। সাঁ-গানধারি | ধল |
| গাঁপ | gā̃p বি,- লুকোনো, লুকিয়ে ফেলা, পাচার করা <ফা গায়েব ; আমার টাকাকড়ি সব গাঁপ কর‍্যে দিল। | বীর |
| গাঁ ভায়া | gā̃bhāĕā বি,- গাঁয়ের মোড়ল; ঘাসি সম্প্রদায়ের গ্রাম প্রধান ; <সং গ্রামভ্রাতা | মান |
| গুঁদুর গুঁদুর | gū̃dur gū̃dur অব্যয়,- দ্র: গাঁদার গুঁদুর | বীর |
| গুঁদলি | gū̃dli বি,- এক প্রকার শস্য | ধল-ঝাড়-মান |
| গাগরা | gāgrā বি,-ধাতুনির্মিত জলের কলসী; <সং গর্গরী, পা-গগ্‌গরী, সাঁ-গাগরা<br>এক গাগ্‌রা জল রাখ্যেছি বাঁধনা শালে। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| গাগ্‌রি | gāgri বি, - ধাতুনির্মিত ছোট কলসী <সং গর্গরিকা | ধল-মান |
| গাছগাছড়া | gāch gāchṛā বি, - সাঁ-দারে | |
| গাছগাছালি | gāch gāchāli বি, - বিভিন্ন প্রকারের গাছ-গাছড়া, লতা গুল্ম ঘাস ইত্যাদি। | ধল-ঝাড়- মান-বীর- |
| | বড় baṛ বি, - এক প্রকার গাছ <বট | |
| | Ficus Bangalensis সাঁ-বাড়ে | বাঁক |
| | জইড় jaiṛ বি, - এক প্রকার গাছ ,অশ্বত্থ | |
| | Ficus religiosa সাঁ-জইড় | |
| | আমড়া āmṛā <আম্রাতক Hog plum | |
| | আমড়াহ্ āmṛāh <আম্রাতক | |
| | পাকয়্‌ড় pākaĕṛ <অশ্বত্থ, (পাকুড় <পর্কট) | |
| | Ficus infectoria সাঁ-পাকাড়ে | |
| | সন্‌লা sanlā সজনে <সং শৌভাঞ্জন | |
| | সাগনা sāgnā সজ্‌না, সজিনা Morguna | |
| | সাগ্‌নে sāgne সজ্‌নে, সজিনা | |
| | সন্‌না sannā সজ্‌নে, সজিনা | |
| | জাড়া jāṛā রেড়ি <জাড্য(তেল) Ricinus | |
| | গবজাড়া gab jāṛā এক জাতীয় রেড়ি গাছ | |
| | আকন ākan <আকন্দ <অর্কমন্দার Mudar | |
| | আসন্ āsan আসনগাছ সাঁ-আত্‌না:ক্ | |
| | সিধা sidhā | |
| | শিউলি śiuli শিউলী <শেফালিকা, Nyetanthes সাঁ-সাপারম | |
| ধ | dhā <ধব | |
| | বেল bel <বিল্ব, Aegle marmelos সাঁ-সিঞ্জ | |
| | নিম nim <নিম্ব, Melia azadirachta সাঁ-নিম্ | |
| | কুড়চি kuṛci কুর্চি <কূটজ Holarrhena | |
| | গলগলি galgali সাঁ-হুপু | |
| | গোলগলি golgali Coclo sparma govripium সাঁ-হুপু | |
| | বাঁশ bāś <বংশ, Bambusa সাঁ-মা:ৎ | |

গম্হাব gamhār গাম্ভারী, সাঁ-কাশমার
গাম্হার gāmhār গামাব
কেঁদ্ kẽd <কেন্দু, সাঁ-তিরিল
পড়াশি paṛāśi পলাশ সাঁ-পড়াশি
পলাশি palāśi পলাশ, Butia monosperma
সাঁ-মুবহত্
ভেলা bhelā <ভল্লাতক
ভেল্যা bhel'ā <সং ভল্লাতক
ভাল্যা bhāl'ā
আওঁলা ā̃olā আমলা, <আমলকী,
Emblic myrobalan সাঁ-মেরাল
কুসুম, kusum <কুসুম্ভ ? Safflower
শিরিস্ śiris শিরিস্ সাঁ-শিরিস্
মহুল mohul মহুয়া Madhuca Indica সাঁ-মাৎকম্
পিয়াল piāl
পিয়াশাল piāśāl সাঁ-মুরগা
শাল śāl Sorna Robasta সাঁ সারজম,সারজমদারে
বোচ্ boc
তেরইল terail
চল্লা callā সাঁ চব্লা
শাহ্ড়া śāhṛā শ্যাওড়া Epicorpurus Orientalis
ভাজ bhāj
করঞ্জা karañjā করমচা Carissa সাঁ করঞ্জা
তেঁতইল tẽtail তেঁতুল Tamarindas Indica
বহড়া bahaṛa <বিভীতক সাঁ - লুসুং, লুপুং
পান্জন্, পাঁজন pānjan, pā̃jan সাঁ রুৎ
কসাফল kasāphal হরিতকী Myrobalan
হত্তকি hattaki <হরিতকী
আঁকুড়া ā̃kuṛā (ওকড়া)
আঁকড ā̃kaṛ
করম্ karam Adina corifolia সাঁ-কারাম

কইম্ kaim
কদম্ kadam <কদম্ব Anthocephalus
শিমইল্ simail <শিম্বলী; শাল্মলি
Bombox malabrica সাঁ-এদেল
ডুমুইর dumuir ডুমুর <উদুম্বর Ficus সাঁ-লওয়া
শিহ্ড়ি, শিহিড়ি <শেফালিকা, শিউলি সাঁ-শাপারম্
বাব্লা bābla বাব্লা <ভর্ভরী (তুঃ বব্বুল)
ভাবরী bhābrī বাব্লা <ভর্ভরী Acacia
ডাহা dāhā
অজ্জুন ajjun অর্জুন Terminalia arjuneসাঁ কাউহা
আঁজির ājir পেয়ারা Psidium guayava
সীতাহার sitāhār

গাছ্ লতাগুল্ম ঘাস

চিহড় cihar বন্যলতা বিশেষ Bahinia valli
পাল্ধ্যা pāldhae
পালধুয়া pāldhuā
কুড়হ্যাল kurhael
পাঁড়জইল pārjail
সিদ sid
সন্‌চিয়ারি sanciĕāri
আতাঁড়ি atāri বন্য লতা বিশেষ
এতাঁড়ি etāri ঐ
ভালু সুপ্‌তি bhālu supti
কসই kasai
কইস kais
ভুড়রু bhurru
সাঁওয়াঁ কইল sāoĕākael (প. বা. -শেঁয়াকুল)
বন খেজুর ban khejur সাঁ- কিতা
বাঁদর লাঠি bādar lāthi (সোঁদাল) Cassia fistula
দুধিলতা dudhilatā অনন্তমূলের লতানে মোটা অংশ
সাঁ- দুধিলতা

| | | |
|---|---|---|
| চচ্‌রা | cacrā দ্র: চঁচ্‌ড়া | ঝাড়-ধল |
| চচ্‌ড়াষ্টা | cacrāṣṭā বিণ,- অমসৃণ, চাঁচ ওঠা | ধল |
| চছ্‌রা/ছচবা | cachrā/chacrā বিণ,- লোভী | ঝাড-ধল |
| | উ দমে চছ্‌রা বঠে, খাবাব লেগ্যে ঘুব্যে বুলছে। | |
| | তুল-সাঁ চচরহাট = নোংবা | |
| চট | caṭ বি,- চোট, কোপ, এক চটে সাবাড়; দে চঁটাই উয়াকে | ধল-মান |
| চটই, চটুই, চাটাই | catai/chatui/cātāi বি,- চড়ুই < সং চর্টকিকা | বীব |
| চটক[1] | caṭak ক্রি বিণ,- দ্রুত, তাড়াতাড়ি | ঝাড়-ধল |
| | টুকুন চটকে চ। | |
| চটক[2] | caṭak বিণ,-ঝকমকে, রঙেব বাহারযুক্ত সাঁ-চটক | ঝাড়-ধল |
| | বাবুর গায়ে লাল গামছা চটক দেখ্যে মরি হে। | |
| চটক[3] | caṭak বি,- দক্ষতা, পটুত্ব | ঝাড়-ধল |
| | উয়ার কাজেব চটক আছে। | |
| চটকা | caṭkā ক্রি,- আঙুল দিয়ে কোন নবমবস্তুকে (কাদা তরকারী ইত্যাদি) আরো নরম করা। | ঝাড় ধল-মান |
| | চটকাইঁ খাবি ভাত। ডালভাত চটকি চটকি খাবি (ক্রি বিণ) | |
| | দ্র: চকুটা | |
| চটপটি | catpaṭi বি,- এক প্রকার বাজি, পোড়ানোর সময় চটচট/চট্‌পট্‌ শব্দ হয়। | ঝাড়-ধল |
| চটা[1] | caṭā বি,-চড়ুই, বাবুই (তাল চটা) <সং চটক/চটকিকা | ঝাড়-ধল-বীর |
| চটা[2] | caṭā ক্রি,-কোপ মারা, হাতিয়ার দিয়ে আঘাত করা | ঝাড়-ধল-মান |
| | চোট-এর নামধাতু-উয়াকে চটাইঁ মরাব। | |
| | সাঁ-জিকিকাতে | |
| চটা[3] | caṭā বি,- গাছের বাকলের উপরিভাগের পাতলা অংশ; পাতলা বাকল; ঘরের দেয়ালের আবরণী- যা খসে পড়তে পারে; | ঝাড়-ধল-বীর-মান |
| | আঁজির গাছের চটা ছাইড়ছে ; | |
| | দমে বর্ষা, পাকা ঘরের চটা খস্যে পড়ছে। | |
| চটি | caṭi বি,- চড়ুই(স্ত্রী) < চটকিকা সাঁ-চাটকি | ঝাড়-ধল |
| | বাবুই চটি ডিম পাড়্যেছে। | |

| | | |
|---|---|---|
| চড়ক-ডাং | caṛakḍāṁ বি,-চড়কের অনুষ্ঠানে, চড়কে ঘোরার জন্য যে লম্বা কাষ্ঠদন্ড পোঁতা হয় যার সঙ্গে আবদ্ধ কবা চড়ক দন্ডে,-সেই দন্ডে বাঁধা তক্তাকে দড়ির টানে ঘোরানো হয়।<br><চক্র+দন্ড; (চক্র >চকর >চকড >চড়ক; ডাং <দন্ড | মান-ধল-বীর-বাঁক |
| চড়কা | caṛkā বি,-বাজ, বজ্র, - তুল-সং চিকুর<br>চড়চড় শব্দে আকস্মিক ভাবে বজ্রপাত<br>বাপরে বাপ্ কি চড়কা না পইড়্ল!<br>তর মুঁড়ে চড়কা পইড়বে, মিছাকথা বলবি নাই। | ঝাড়-ধল |
| চড়কি/চরকি[১] | caṛki/carki বি,- এক প্রকার বাজি,<br>চরকি বাজি; হাউই | ঝাড়-ধল-মান |
| চড়কি[২] | caṛki বি,- চড়কেব অনুষ্ঠান;<br>পিঠে বাণ ফুঁড়ে চড়কগাছে উঠে শূন্যে ঘোরা, চড়কী ঘুরা | ধল-মান |
| চড়চড়ি | caṛcaṛi দ্র: চচ্চড়ি[১] | ঝাড়-ধল-মান |
| চড়াচড়ি | caṛācaṛi দ্র: চচ্চড়ি[২] | ধল-মান |
| চচ্চড়ি[১] | caccaṛi বি,-এক জাতীয় বাদ্য যন্ত্র, বাঁশের পাত দিয়ে বাজানো হয়, চড়চড় শব্দ ওঠে।(অনুকার শব্দ)<সং টট্টরী<br>বিহাঘরে বাইজব্যেক ঢোল, চচ্চড়ি, শেহনাই, ধামসা, মাদল- | ধল-ঝাড়-মান |
| চচ্চড়ি[২] | caccaṛi বি,-বাঞ্জন বিশেষ; মাছের চচ্চড়ি | ধল-ঝাড়-বীর-বাঁক |
| চড়ুই, চড়ি | caṛai/caṛi বি,-পাখি, সাঁ - চেঁড়ে | মান-ধল-বীর |
| চড়া | caṛā ক্রি,-চড়মাবা, গালে আঘাত কবা<br>তুকে চড়িন্ দুব, চড়া উয়াকে, - চড়াই দিব তর গালে। | ধল-মান-বীর-বাঁক |
| চড়হাট | caṛhāṭ বি,-চড়াই, পাহাড়ের উপরে ওঠাব জন্য চড়হাট ভাঙতে হয়। . সাঁ-চড়হাট<br>চড়হাট জাইগায় উইঠতে দম লাগে। | ধল-মান |
| চড়াতেঁহ্গা | caṛātẽhgā বি,-বিয়ের সময় এক প্রকার অনুষ্ঠান | ধল |
| চড়ো | caṛo বি,- ছোট ঘটি বিশেষ | বীর |
| চন্ডী | caṇḍī বি,-গ্রামদেবী বিশেষ<br>শ্মশান চন্ডী | ধল-ঝাড়-বীর-মান- |

| | | |
|---|---|---|
| | মলান চন্ডী<br>অন্ধ চন্ডী<br>কাল চন্ডী<br>রাঙাহাড়ি চন্ডী<br>বিষ চন্ডী<br>ভুতাই চন্ডী<br>ঘেলাই চন্ডী<br>মেলাই চন্ডী<br>বেতাই চন্ডী<br>বিষহরি চন্ডী<br>খেপাই চন্ডী<br>নীলাই চন্ডী ইত্যাদি | বাঁক |
| চদা | cadā বিণ,-বোকা, তিরস্কার বিশেষ (বকা চদা)<br><সং √চুদ্ | বাঁক-ধল-ঝাড় |
| চদু | cadu বিণ,-বোকা, নির্বোধ, তিরস্কার বিশেষ<br><সং √চুদ্, সাঁ চুদু | ধল-ঝাড়-মান |
| চনফন্যা | canphan'ā বিণ,-চনমনে, চঞ্চল, পটু-উৎসাহী<br>উ খুব চনফন্যা বঠে; কুড়্হি লয়। | ধল-ঝাড় |
| চন্দনলতা | candanlatā বি,-চন্দন ঘসে, ঘসা অংশ যে পাত্রে<br>রাখা হয়। তুল-কাজললতা | বীর |
| চন্নামিত্তি | cannāmitti বি,-দেবতার পা ধোওয়া জল <চরণামৃত<br>ঠাকুরের চন্নামিত্তি খুআঁই দে জ্বরজাড়ি হব্যেক নাই। | বীর |
| চপ্‌রা | caprā বিণ,- অপুষ্ট, শাঁস বা রসহীন, তোব্ড়া, বাজে<br>চপ্‌রা গালে চড়িন্ দুব ;<br>হাঁড়ি ভাইঙলে হয় খপ্‌রা, মন ভাইঙলে হয় চপ্‌রা।<br>সাঁ- চপ্‌রা | বীর-মান |
| চপ্‌লা | caplā দ্র: চক্‌লা সাঁ-চক্‌লা | ধল-মান |
| চপ্‌সা | capsā বিণ,-অপুষ্ট, স্বাদহীন, বিস্বাদ, লবণাক্ত,<br>জলো, কমমিষ্টিযুক্ত; সাঁ-চপ্‌সা, চেপেস-চেপেস<br>বাইগন সিঝা-টা চপ্‌সা লাইগ্‌ছে। | ধল-ঝাড়-বীর |
| চপা | capā বি,- খোসা, চোপা<br>চপা ছাড়াইঁ কলা খা। সাঁ-চপা | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| চবরচবর | cabar cabar অব্যয়,-অনুকার শব্দ, চিবিয়ে খাওয়ার শব্দ; সাঁ চব্‌র চবর<br>চবরচবর করি পান চিবাছে। | ধল-মান |
| চভরা | cabhrā ক্রি,- জলে চুবিয়ে দেওয়া, জলের মধ্যে চেপে ধরা;<br>ছা টাকে এমন চভ্‌রাইছিস কেনে ? | ধল-ঝাড় |
| চভ্‌রি | cabhri বি,- মেয়েদের চুল বাঁধার ফিতে ; | ধল-ঝাড় |
| চভ্‌লা | cabhlā ক্রি,-তাড়াতাড়ি খাওয়া, চাকুমচুকুম শব্দ করে খাওয়া,<br>চভলাইঁ যে খালি, কত ভকে ছিলি। | ধল-ঝাড় |
| চম | cam বি,- শ্রম, আর চম করত্যে লারি; কষ্ট হয় | বীর |
| চরক | carak বি,-বাজ, চড়ক, চরকছাড়া (বাজপড়া)<br>উফ্ কি চরক ছাড়ছ্যে। | বীর |
| চরকট | carkaṭ বি,- পায়ে মাড়িয়ে কাদা করা<br>নামধাতু-গহালটাকে চরকটাইঁ দিয়্যেছে ;<br>হাগ্যে মুত্যে চরকট। তুলঃ সং চক্রাবর্ত | ধল-ঝাড়-<br>মান-বীর |
| চরহা | carhā বিণ,- চরে খায় যে ;<br>চরহা গাই কত আর দুধ দিব্যেক। সাঁ-চরহা | মান |
| চলকবলক | calak balak বিণ,-হুলস্থুল | বীর |
| চষৎ | caṣat বিণ,-চাষযোগ্য < √চষ্<br>চষৎজমি বসত্ বাড়ি<br>নাই থাকল্যে মরবি রাঁড়ি। (প্রবাদ) | বীর |
| চহট | cahaṭ দ্র: চঁহট | ধল-ঝাড়-মান |
| চায়্ল[১] | cāĕl চাল, চাউল<br>ঘরে নাই'খ চায়্ল, বহু-এ দিছে গায়্ল।<br>সাঁ-চাউলে/চাওলে/চায়্ল | ধল-ঝাড়- |
| চায়্ল[২] | chāĕl বি,-চাল-চলন, চলার ভংগী, রীতি, গতি<br>উয়ার চায়্ল চলন ভাল লয় ,<br>উ চায়ল্ মাইত্তে পারে খুব। ছোলাচের চায়্ল্-ই আলাদা।<br>< √চল্ | মান-ধল |

| | | |
|---|---|---|
| চায়লা | cāẽlā বিণ,-আধসেদ্ধ, যে ভাত সম্পূর্ণ রূপে সিদ্ধ হয় নি; চাউলিয়া (চাউল+ইয়া)<br>চায়লা ভাত খায়েঁ পেট-ট গড়গড়াছে। | ঝাড়-ধল-বীর |
| চাইলশা | cāilśā বিণ,-চালসে, চল্লিশ বছর বয়সে চোখের দৃষ্টিতে যে অস্পষ্টতা (চল্লিশা+ইয়া চল্লিশা) > চাইল্‌শা<br>আঁইখে কম দেখছি, চাইলশা ধর‍্যেছে। | ধল-মান-ঝাড় |
| চাওড় | cāoṛ বি,-উদ্যোগ, ইচ্ছা<br>উয়ার কাজ করার চাওড় নাই। | বীর-ধল-মান |
| চাওর | cāor বি,- দ্র: চাওড়া, চাড় | বীর |
| চাওহা | cāohā বি,- সাড়াশব্দ<br>কত ডাক্‌লি, কন্‌ অ চাওহা নাই। | ঝাড়-ধল |
| চাড়[১] | cāṛ বি,-অভিমান, রাগ, বহু-ট চাড় কর‍্যেছে শুঁয়ে আছে। | ঝাড়-ধল |
| চাড়[২] | cāṛ বি,- দ্র: চাওড় | ঝাড়-ধল |
| চাঁ | cā̃ বি,-চা, টুকু চাঁ খায়েঁ যা। | মান |
| চাঁ-কর‍্যে | cā̃ kar'e ক্রি-বিণ,-তাড়াতাড়ি, ধাঁ করে, সাঁ করে চট পট, চাঁ কর‍্যেঁ আসবি। | মান |
| চাঁই[১] | cā̃i বিণ,- প্রধান, দলের মাথা, মোড়ল<br>তুল সাঁ-চাঁই (ঝাগড়াটে)<br>পঞ্চায়তের চাঁইকে ধর, তবে ন কাম হব্যেক। | ধল-বীর-মান-বাঁক |
| চাঁই[২] | cā̃i বিণ,-কৃপণ সাঁ-চাঁয়্‌ | বীর |
| চাঁই[৩] | cā̃i বি,- চাঁই নামক সম্প্রদায় | বীর |
| চাঁইচোর | cā̃icor বি,- ছিঁচকে চোর ; সাঁ চাঁয়্‌চোর, চাঞ্চোর | ধল-মান-বীর |
| চাঁইচম্পা[১] | cā̃icampā বি,-ডাংগুলি খেলার সময় যে ছড়া বলা হয়, তার অংশ বিশেষ;<br>'চাঁই চম্পা ঢেক্‌ লংকা ........' | ঝাড়-ধল-মান |
| চাঁইচম্পা[২] | cā̃icampā বি,-সাঁওতালদের পুরাকাহিনীর দেশ বা স্থান বিশেষ ; (তুল: চাঁইবাসা) | |
| চাঁইচুঁই | cā̃icũi অব্যয়,- অনুকার শব্দ, দুধ দোওয়ার শব্দ<br>সাঁ চাঁও চুঁই | ধল-মান |
| চাঁওড়ি/ চাঁউড়ি | cā̃oṛi/cā̃uṛi বি,- মকর সংক্রান্তির পূর্বে পর্যায় ক্রমিক অনুষ্ঠানের দ্বিতীয় দিন;<br>আঁওড়ি- চাঁউড়ি বাঁওড়ি মকর। | ঝাড়-ধল-মান-বাঁক |

| | | |
|---|---|---|
| চাঁওর[1] | cā̃or বি,-চেষ্টা, গ্রাহ্য করা, ইচ্ছা, দ্র: চাওড়<br>উর কাজ করার চাঁওর নাই। | বীর |
| চাঁওর[2] | cā̃or বি,- চামর, মাথায় বুলিন দিলেক<br>চাঁওর; সাঁ-চাঁওরা | বীর-মান |
| চাঁখর | cā̃khar বি,-মাপ বিশেষ, হাতের বৃদ্ধাঙ্গুষ্ঠ ও কনিষ্ঠা<br>প্রসারিত করে যে মাপ পাওয়া যায় - এক চাঁখর জাইগা। | ঝাড়-ধল |
| চাঁগা | cā̃gā বিণ,- সতেজ, তুল-হি-চাঙ্গা < সং চঙ্গ<br>জ্বরে জ্বরে কাহিল হয়্যেছিল, আখুন বেশ চাঁগা হঁয়্যে<br>উঠ্যেছে। | ঝাড়-ধল-<br>বাঁক-মান |
| চাঁগু | cā̃gu বি,- বড় আকারের খঞ্জনীর মত বাদ্যযন্ত্র বিশেষ<br>সাঁ চাঙ্গু | ঝাড়-ধল-বাঁক |
| চাঁগুনাচ | cā̃gu nāc বি,-চাঁগু বাজিয়ে দলবদ্ধ ভাবে নাচ;<br>এক প্রকার লোকনৃত্য; নাচ গান ও বাজনা একত্রে চলে। | ঝাড়-ধল |
| চাঙড়ি | cāṅṛi বি,- বাঁশের তৈরী ঝুড়ি বিশেষ < সং চঙ্গেরী<br>এক চাঙড়ি আনাজ। | বীর-ধল-মান |
| চাঁচ | cā̃c বি,-বাঁশের পাত দিয়ে তৈরী মাদুরের মত বড় চাটাই<br>< সং চঞ্চা<br>চাঁচের বেড়ার ঘর। | বীর-ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| চাঁচড়/<br>চাঁচর | cā̃caṛ/cā̃car বিণ,- কোঁকড়ানো (চুল) | ধল-মান-বাঁক |
| চাঁচড়া | cā̃cṛā বি,- দ্র: চাঁচ্ | ধল-ঝাড় |
| চ্যাঁচাড়ি | cā̃ecāṛi বি,-দ্র: চাঁচড়া | মান-বাঁক |
| চাঁছ-পুঁছ | cā̃ch pū̃ch ক্রিবিণ,-চেঁছেপুঁছে, পরিষ্কার করে<br>চাঁছপুঁছ কর্য়ে খায়্যেঁ লে; সাঁ চিন্‌ছিপুনছি<br>চাঁছি পুঁছি করি খাঁই লে। | ঝাড়-ধল-বাঁক |
| চাঁড়ে | cā̃ṛe/cā̃ĕṛe ক্রি-বিণ,-দ্রুত, খুব জোরে, তাড়াতাড়ি<br><সং চান্ড; সাঁ-চাঁড়, চান্ড, লগনতে<br>চাঁড়ে যাবি চাঁড়ে আসবি। চাঁয়ড়ে যা। | ধল-মান-ঝাড় |
| চাঁড়েমাঁড়ে | cā̃ṛemā̃ṛe ক্রি-বিণ,-তাড়াতাড়ি<br>টুকুন চাঁড়ে মাঁড়ে আসবি। | ধল |
| চাঁড়রা | cā̃ṛrā বিণ,- টাকমাথা যার, চাঁড়রা মুঁড়্যা যাছু কাই ? | বাঁক-ধল |

| | | |
|---|---|---|
| চাঁড়াল | cā̃ṛāl বি,-এক প্রকার যাযাবর হাঁস | বীর |
| চাঁদা[1] | cā̃dā বিণ,-চাঁদা গোরু, যার মাথায় চাঁদের মত সাদা চিহ্ন<br>চাঁদ+আ; < চন্দ্র | ঝাড়-ধল |
| চাঁদা[2] | cā̃dā বিণ,-টেকো, টাকযুক্ত<br>চাঁদামুঁড়্যা লোক | ঝাড়-ধল |
| চাঁদা-চক্কার | cā̃dācakkar বি,-দ্র: চাঁদাচঁহরা (চন্দ্র+চক্র) | ধল |
| চাঁদাচঁহরা | cā̃dācā̃harā বি,-এক প্রকার গ্রাম্য খেলা | ধল |
| চাঁদি[1] | cā̃di বিণ,-যে গাই ছাগী বা মোষীর মাথায় গোল সাদা<br>দাগ আছে ; চাঁদি গাই | বীর-ধল-<br>মান-ঝাড় |
| চাঁদি[2] | cā̃di বি,-মাথার উপরিভাগের মধ্যস্থল,<br>রইদের যে ত্যাজ, চাঁদি ফাটিন্ যেছে। সাঁ-চান্দি | ঝাড়-ধল-<br>বীর |
| চাঁদি[3] | cā̃di বি,-অশ্লীল তিরস্কার বিশেষ, লিঙ্গাগ্রভাগ<br>প্যালের চাঁদি কুথাকার। | ঝাড়-ধল-<br>বীর-মান |
| চাঁদলা | cā̃dlā বিণ,-টেকো, টাকমাথা, চাঁদলামুঁড়া, চাঁদলা গোরু<br>সাঁ-চাঁদলা | ঝাড়-ধল |
| চাঁদলি | cā̃dli বিণ,-চাঁদলার স্ত্রী লিঙ্গ, চাঁদলি গাই; সাঁ চাঁদলি | ধল-মান |
| চাঁনদো | cā̃ndo বি,-সাঁওতাল সম্প্রদায়ের দেবতা বিশেষ<br>চাঁন্দো বোঙা - নিঁনদা চাঁনদো =চন্দ্র<br>সিঞ্ চাঁনদো =সূর্য | বীর-ধল-মান |
| চাঁপালট্যা | cā̃pālaṭ'ā বি,-এক প্রকার নটে শাক | ধল-মান |
| চাউড়ি | cāuṛi বি,-নৌকা চালানোর লম্বা বাঁশ; সাঁ-চিহড়ি ডাং | ঝাড়-ধল |
| চাক[1] | cāk বি,-চাকা < চক্র | ধল-মান-বীর |
| চাক[2] | cāk বি,-মৌচাক; মধুচক্র, আমগাছে চাক বাঁধ্যেছে<br>মহুমাছি। | ধল-মান-বীর |
| চাক্ড়া | cākṛā বি,-খেজুর পাতার চাটাই, তালপাতার চাটাই<br>জামাই আইল ঘরে ত চাকড়া বিছাইঁ দে। সাঁ-পাটিয়া | বীর-ধল-<br>বাঁক-ঝাড় |
| চাকড়ি | cākṛi বি,-ছোট চাক্ড়া (দ্র: চাকড়া) | ধল-বীর-মান |
| চাকতি | cākti বি,- ছোট চাকার আকারের গুড়ের পাটালি | বীর |
| চাকচাঁদা | cākcā̃dā বিণ,- হতভম্ব,<br>উ ভাবে নাই যে উয়ার বাপ আস্যে যাব্যেক দেখ্যে উ ত<br>চাকচাঁদা ! | ধল |

| | | |
|---|---|---|
| চাকতেলানি | cāk telāni বি,-এক প্রকার মৃৎপাত্র | বীর |
| চাকমাড়ুলি | cāk māṛuli বি,-পদ্মাসনের মত বসা, মাটিতে বসার ভংগি বিশেষ; চক্র+মন্ডলী | ধল-মান |
| চাকমাদলা | cākmādalā বিণ,-বেঁটে খাটো, আঁটসাঁটো | বীর |
| চাকমাদল | cākmādal বি,-মৌমাছি বা বোলতার চাক মাদোলের মত আকার যুক্ত চাক ; < সং চক্র+মর্দল? | বাঁক |
| চাকরান | cākrān বিণ, সরকারী চাকুরীসূত্রে ভোগদখল করার জমি; ঘাটোয়াল নায়েক পাইক প্রভৃতি পাহারাদারদের জন্য মাসিক বেতনের পরিবর্তে পুরুষানুক্রমে ভোগ করার জমি<br>উ সব চাকরান জমি বঠে বিকা চইলব্যেক নাই। | ধল-মান-বাঁক |
| চাকরেল | cākrel বিণ,- চাকুরী জীবি চাকর+আলি >চাকরালি > চাকরাইল > চাকরেল | বীর |
| চাকলি[১] | cākli বি,-এক প্রকার পিঠে (পিষ্টক) < সং শষ্কুলী চাকার মত গোলাকার পিঠে। প্রা চক্কল | বীর-মান-ধল |
| চাকলি[২] | cākli বি,- এক প্রকার ঘুড়ি | বীর-মান |
| চাকা/চ্যাকা | cākā/cǣkā বি,- গোলাকার পাতলা খন্ড; আলু প্রভৃতি আনাজের পাতলা চাকার মত করে কাটা অংশ; চাকা-চাকা/চ্যাকা-চ্যাকা করে কাটা < সং চক্র<br>আঁজির-টর এক চাকা দে আমাকে। | বীর-ধল-মান বাঁক |
| চাকাডুবা | cākā ḍubā বি,- সূর্যাস্ত, সূর্যডোবার সময় | বীর |
| চাকাই | cākāi বি,- এক প্রকার মৃৎপাত্র | বীর |
| চাকি[১] | cāki বি,- রুটি বেলার জন্য ব্যবহৃত কাঠের তৈরী গোলাকার চাকা < চক্র+ই | ধল-বীর-মান-বাঁক-ঝাড় |
| চাকি[২] | cāki বি,- ছোট চাকা | — ঐ — |
| চাকুন্দা | cākundā বি,- এক প্রকার ছোট গাছ | ধল-ঝাড় |
| চাকুমচুকুম | cākum cukum বি,- খাওয়ার শব্দ<br>দেখ ন, কেমন চাকুমচুকুম কর্য়ে খাছে। | ধল-ঝাড়-বীর-মান |
| চাখনা | cākhnā বি,- মদের সঙ্গে খাবার চাট্; মাছ, মাংস, ছোলাভাজা ইত্যাদি যা মদের সঙ্গে চাখা হয় ;<br>মদ খালি ত চাখ্না কি লিলি ? সাঁ-চাখনা | ধল-মান |

| | | |
|---|---|---|
| চাঘা | cāghā ক্রি,- মনের মধ্যে কোন ইচ্ছার জেগে ওঠা, চাগিয়ে ওঠা; সাঁ-চাঘা | ধল-ঝাড় |
| চাছনা | cāchnā বি,- শামুকের নরম অংশ যা খোলের ভিতর থেকে চেঁছে বার করে রান্না করে খাওয়া হয় ; চেঁছে নেওয়া অংশ। | ধল-মান |
| চাট | cāṭ বি,- দ্র: চাখ্না সাঁ-জাল | |
| চাটার | cāṭār বি,- দ্র: চাট | বীর |
| চাটান | cāṭān বি,- উঁচু পাথুরে চওড়া জায়গা | ধল-মান-বীব |
| চাটাল | cāṭāl বিণ,- চওড়া | বীর |
| চাটি | cāṭi বি,- অহংকার, বাগাড়ম্বর<br>উয়ার চাটি কত! চাটি মার‍্যে জীবন বিতায়্‌ল।<br>তর চাটি আমি ভাইঙ্‌ব। সাঁ-চাটি | বীর-ধল-মান |
| চাটিপাটি | cāṭi pāṭi বি,-তলপী তল্‌পা, চাটাই+পাটি<br>উয়ারা গাঁয়ে থাকে নাই, চাটি পাটি গুটিং গা ছেড়্যে চল্যে গেল্‌ছে। | বীর |
| চাটু | cāṭu বি,- রুটি সেকাঁর জনা কিংবা কোন কিছু ভাজার জন্য ব্যবহৃত লোহার পাত্র বিশেষ, তাওয়া, হাতা; পা-চট্টু(কাঠের চামচ) | ঝাড়-ধল-বীর-মান-বাঁক |
| চাড় | cāṛ বি,- অভিমান, মান করা<br>উ চাড় কর‍্যে ভাত খায় নাই, শুঁয্যে আছে। | ঝাড়-ধল |
| চাড়রা | cāṛrā বিণ,-দ্র: চাঁড়রা সাঁ-চাড়রা | ঝাড়-ধল |
| চাড়রি | cāṛri বিণ,-যার (স্ত্রী) মাথার চাঁদিতে চুল নাই। সাঁ-চাড়রি | ঝাড়-ধল |
| চান্ডাল | cāṇḍāl বি,-চাঁড়াল, সম্প্রদায় বিশেষ<br>< সং চন্ডাল/চান্ডাল | বীর |
| চাতাল[১] | cātāl বি,- দলবেঁধে বসার জন্য বাঁধানো জায়গা<br>< সং চত্বর | ধল-বীর-মান-বাঁক |
| চাতাল[২] | cātāl বি,- চওড়া, উঁচু সমতল স্থান<br>শব্দার্থ পরিবর্তনে <সং চাত্বাল (বেদী নির্মাণের জন্য খনিত গর্ত) | ধল-বীর-মান-বাঁক |
| চাদ্দ | cādda বি,-শ্রাদ্ধ সং শ্রাদ্ধ<br>ই মাসের দশ-অ (দশম দিবসে) অদের ঘরের চাদ্দ | বীর |

| | | |
|---|---|---|
| চান/চ্যান | cān/cæ̃n বি,- স্নান, < সং স্নান | বীর |
| চানা | cānā বি,- এক প্রকার শস্য < সং চানক | বীর-ধল-মান |
| চাপা | cāpā বি,- চড়া, ঘোড়ায় চাপা, বাপের কাঁধে চাপ্যে মেলায় যাব।<br>গাড়ী চাপি করি মেলায় যাব। | ধল-বীর-মান |
| চাপাচাপি | cāpācāpi বি,-বিশেষ ভাবে অনুরোধ করা<br>টুকুন চাপাচাপি কইল্লে কাজটা হয়্যেঁ যাব্যেক। | ধল-বীর-মান-বাঁক |
| চাপড়া[১] | cāpṛā বি,- এক প্রকার পিঠে, হাতের চাপড় দিয়ে যার প্রাথমিক আকার তৈরী করা হয়। চাপড়+আ; | ঝাড়-ধল |
| চাপড়া[২] | cāpṛā ক্রি,-নামধাতু, উয়াকে চাপড়াইঁ দে,<br>মার উয়ার গালে এক চাপড় - < সং চপেট<br>চাপড়ে ভাইঙ্‌ব তর গাল। | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| চাপড়া[৩] | cāpṛā বিণ,-পরিমাণ সূচক, এক চাপড়া ঘাস। | ধল-ঝাড় |
| চাপড় | cāpaṛ বি,- চড়; < চপেট | ধল-বীর-মান<br>বাঁক-ঝাড় |
| চাপুয়া | cāpuā বি,-চামড়া দিয়ে তৈরী বাঁশের নলযুক্ত হাপর; কামার শালে লোহা গরম করার জন্য ব্যবহৃত যন্ত্র বিশেষ<br>চাপ+উয়া; (পায়ের চাপে চলে) | ধল-ঝাড় |
| চাপুয়া-কামহাঁর | cāpuā kāmhā̃r বি,-সম্প্রদায় বিশেষ যারা পায়ের চাপ দিয়ে হাপর চালায়। | ধল-ঝাড় |
| চাব্‌কি | cābki বি,-ঘুনসি ডোর ফা চাব্‌কি | বীর-ঝাড়-ধল |
| চাবলা[১] | cāblā বিণ,- কামড়ে তুলে নেওয়া অংশ, এক চাবলা মাংস;<br>কুকুরটা কামড়াইঁ/কামড়ি করি - এক চাবলা মাঁস লিঁই গেল। সাঁ- চাবলা | ধল-মান |
| চাবলা[২] | cāblā ক্রি,- কামড়ান; নামধাতু-আঁজিরটা চাবলাই খা। | ধল-মান |
| চাবল | cābal বি,-দাঁত দিয়ে কামড়ানো অংশ<br>আমটা এক চাবল খায়্যেঁ - আর খাইল্য নাই।<br>< চর্ব(+আল) | ধল-ঝাড় |
| চাবা | cābā বি,-চাপা দেওয়া, পোলুই দিয়ে জলের মধ্যে মাছকে চেপে ধরা। | বীর |

| | | |
|---|---|---|
| চাবাল | cābāl বি,-চোয়াল, গাল, মুখ | বীর |
| চাবুটি | cābuṭi বি,- অহঙ্কার, বড়াই করা, | বীর |
| | কুছু নাই ত মুখ চাবুটি আছে | |
| | অর মুখ চাবুটির ছামুতে দাঁড়ায়্তে পাববি নাই। | |
| চাভলি | cābhli বি,- চোয়ালের অংশ বিশেষ, থুত্নি | বীর |
| চাভা | cābhā ক্রি,- কামড়ানো < সং চর্ব, দ্র: চাবা | ঝাড়-ধল |
| | কুকুরটা দৌড়ি আসি উয়ার পায়ে চাভি দিল। | |
| চাভি[1] | cābhi বি,-চাবি, সাঁ-চাভি | ধল-মান |
| | চাভিটা হারাঁই গেল্ছে, ঘর খুইল্তে লারছি। | |
| চাভি[2] | cābhi বি,- পোলুই, মাছকে চেপে ধরার জাল বিশেষ | ধল-ঝাড় |
| | যা বাঁশের কঞ্চি দিয়ে তৈরী ; | |
| | উ চাভি লি করি মাছ ধইত্তে গেল্ছে। | |
| চাম | cām বি,-চামড়া, সং চর্ম; সাঁ চাম | ধল-মান- |
| | মারো পিঠের চাম ছাড়াঁই দিব। | বীর-বাঁক |
| চামএঁঠুলি | cām ēṭhuli বিণ,-ময়লা, চিট্চিটে ময়লা | বীর |
| | মোষের গায়ে এঁটুলি বসার মত, কাপড়ে চিটিয়ে বসে | |
| | থাকা ময়লা কাপড়-ট কতদিন ধোবা ঘরে দেয় নাই, | |
| | একেবারে চাম এঁঠুলি হয়্যে গেল্ছে। | |
| চাম্চা[1] | cāmcā বি,- চামচ্, চামচে, তুল-হি-চম্মচ | বীর-ধল- |
| | < সং চমস্ | মান-বাঁক |
| | এক চাম্চা দুধে আর কতটা চা হব্যেক। | |
| চাম্চা[2] | cāmcā বি,- মোসাহেব, কোন রাজনৈতিক ব্যক্তির | ধল-মান- |
| | অনুগত লোক ; | বীর-বাঁক |
| | চামচাতে দেশ ট ভরিঁই/ভরিং গেল্ছে। | |
| চামচিকা | cāmcikā বি,- চামচিকে, ছোট আকারের বাদুড় | ধল-মান-ঝাড় |
| | জাতীয় এক প্রকার প্রাণী < সং চর্মচটিকা | |
| চামড়াখিঁচা | cāmṛākhĩcā বিণ,- খুব রোগা, যার শরীরের চামড়া | ঝাড়-ধল |
| | হাড়ের সঙ্গে এঁটে বসে আছে বলে মনে হয়। | |
| | অমন্ চামড়াখিচাঁ, হাড়জিজ্জিরা মায়ের ছেল্যা, কত আর | |
| | মটাব্যেক। | |

| | | |
|---|---|---|
| চামবাদুড়ি | cāmbāduṛi বিণ,- চিট্‌চিটে ময়লা, বাদুড়ের চামড়ার মত কালো; দ্র: চাম এঁটুলি<br>পিরেন ট চামবাদুড়ি হয়্যেঁ গেল্‌ছে। | বীর |
| চামার | cāmār বিণ,- কৃপন (নিন্দার্থক) | বীর |
| চায়্‌ড় | cāĕṛ বি,-জেদ, অভিমান, (দ্র: চাওড়)<br>উ চায়্‌ড় করো্য শুয়্যেঁ আছে। | ঝাড়-ধল |
| চায়ড়ি | cāĕṛi বি,- দ্র: চায়্‌ড় | ঝাড়-ধল |
| চায়্‌ল | cāĕl বি,-চাল, মুখ্যতঃ ধানের থেকে প্রাপ্ত দানা কিন্তু অন্যান্য ধান জাতীয় শস্যের ক্ষেত্রেও প্রযোজ্য হয়।<br>সাঁ চাওলে, চায়্‌ল | ধল-ঝাড়-মান |
| চায়্‌লকুঢ়্যা | cāĕl kuṛh'ā বি,- ঢেঁকিতে কোটা ভাজা চালের গুঁড়ো বা ছাতু - দুটি চালকুঢ়্যা দে রে ব। | ধল-ঝাড়-মান |
| চায়্‌লভাজা | cāĕlbhājā বি,-ভাজা চাল,-যা মুড়ি হয় নি, আধভাজা চাল, খাদ্য বিশেষ;<br>যার নাম চায়্‌ল ভাজা তারই নাম মুড়হি হে। | বাঁক-ধল-মান-ঝাড় |
| চায়্‌লসিঝা | cāĕlsijhā বি,-চালকে ভাতে পরিণত না করে, বিশেষ এক প্রক্রিয়ায় সিদ্ধ করা খাদ্য বিশেষ;<br>চাল+সিদ্ধ, তন্ডুলসিদ্ধ;<br>চায়্‌ল সিঝা, খাত্যে মজ্‌হা। | ধল-মান |
| চার | cār বি,- মাছ ধরার টোপ, মাছকে লোভ দেখিয়ে বঁড়শীর কাছে নিয়ে আসার জন্য উইটিপির মাটি গোবর কুঁড়ো প্রভৃতি মিশিয়ে তৈরী করা বস্তু বিশেষ ;<br>কুছু চার ফেল্লিন দে , তবে ত মাছ আসব্যেক। | ধল-ঝাড়-বীর |
| চারগোড়িয়া | cārgoṛiā বি,- আড়াআড়ি ভাবে বাঁশের সঙ্গে সংযুক্ত মাছ ধরার জাল বিশেষ, সাঁ-চার গুড়িয়া<br>চার+গোড়(পা) | ধল-ঝাড় |
| চারা[১] | cārā বি,- চার ধরার টোপ, দ্র: চার | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| চারা[২] | cārā বি,- মাছের ছানা, খুব ক্ষুদ্রাকার ছানা, যা পুকুরে ছাড়া হয়, মাছের চারা | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| চারা[৩] | cārā বি,- উদ্ভিদের ক্ষুদ্রাবস্থা, অঙ্কুরের পরবর্তী পর্যায়ের খুব ছোট গাছ; ধানের চারা, আমের চারা | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |

| | | |
|---|---|---|
| চারা[৪] | cārā বিণ,- সহায়, অবলম্বন, উপায় | ধল-মান-বীর- |
| | আর কন্‌হ চারা নাই ; পরের জমি - এ খাইটতে হব্যেক। | বাঁক-ঝাড় |
| চার-অ | cār-a বি,-আজ হল্য যেয়োঁ চার-অ। (চতুর্থ দিন) | বীর |
| চারো | cāro বি,- চাষের জন্য ভাড়া করা গোরু মোষ ইত্যাদি | বীর |
| | নিজেদের লাঙলে চাষ হব্যেক নাই, কুছু চারো লাগব্যেক। | |
| চালা[১] | cālā বি,- বড় চালুনি, খইচালা, গুঁড়িচালা সাঁ চালা | ধল-ঝাড় |
| চালা[২] | cālā ক্রি,-চালিয়ে নিয়ে যাওয়া | ধল-ঝাড়- |
| | গাড়ীটা চালাইঁ লি যা। | বীর-মান |
| | গাড়ীটা টুকুন চাঁড়ে চালা হে। | |
| চালা[৩] | cālā বি,- ঘরের চাল, খড়ের চাল, এক চালা দো-চালা- | ধল-মান |
| | চারচালা-বাড়ী সাঁ চালা | |
| চালাবুলা | cālābulā বি,-বেড়ানো, যাতায়াত | ধল-ঝাড় |
| | উদিকে হামদের চালাবুলা নাই। | |
| | ক্রি বিণ - চালাবুলা কর‍্যে আসিহ্ হে একদিন। | |
| চালি[১] | cāli বি,-প্রতিমাব পিছন দিকের চাল, মেড়; | বীর-ধল- |
| | | মান-বাঁক |
| চালি[২] | cāli বি,-ছোট ঘর, চালি ঘর, পায়রা চালি | ধল-মান |
| চালি[৩] | cāli বি,- ছোনাচের চলনভঙ্গী, চলন, চাল | ধল-মান |
| চালুন | cālun বি,-বাঁশের সরুপাত দিয়ে তৈরী বড় চালুনি | বীর |
| চালোয়ার | cāloār বিণ,-চালবাজ, খুব চালোয়ার বঠে | বীর |
| চাল্লা | cāllā বি,- দ্র: চালা[১] | ধল |
| চাহুড়ি | cāhuṛi বি,-দ্র: চাউড়ি | ঝাড়-ধল |
| চিংগিট | ciṃgiṭ বি,- আবর্জনা | বীর |
| চিঁয়া/চিঁয়া ছা | c̃iā/c̃iā chā বি,-মুরগীর ছানা, চিঁয়া | |
| | অনুকারী শব্দ - চিঁয়াক চিঁয়াক ডাকের অনুকরণ জাত। | |
| চিঁহকচিঁহক | c̃ihak c̃ihak অব্যয়,-অনুকার শব্দ, চিঁকচিঁক | ঝাড়-ধল |
| | হাঁস ছা গিলা চিঁহক চিঁহক কইছে। | |
| চিক | cik বি,-দাগ, গন্ডী, | ধল-মান |
| চিকন | cikan বিণ,-পুষ্ট সাঁ-চিকাঁড় | ধল-মান |
| | খাত্যে পায়্যেঁ উ এখুন বেশ চিকণ হয়্যেঁছে। < সং চিক্কণ | |
| | নামধাতু--(সতেজ হওয়া অর্থে) ই বার ছাগল ছা গা টুকুন চিকনাছে। | |

| | | |
|---|---|---|
| চিকরাই | cikrāi বি, - চীৎকার<br>ভূত দেখ্যেছে মনে কর‍্যে চিকরাই উঠল। | বীর |
| চিকল | cikal বি, - সরু চাকলী, পিষ্টক বিশেষ, দ্র: চাকলী | বীর |
| চিকমিলানি | cikmilāni বিণ, - চক্‌চকে, ঝকঝকে, উজ্জ্বল,<br>তুল - চকমিলানো -<br>দুকানে সাজিন্‌ রেখ্যেছে চিকমিলানি এলুমিনার বাসন। | বীর |
| চিকা | cikā বিণ, -টক, তুল-হি চুকা | বীর |
| চিকি[১] | ciki বি, -আনাজের সরু পাতলা করে কাটা অংশ।<br>আলুগিলা চিকিচিকি কর‍্যে কাট। | বীর |
| চিকি[২] | ciki বিণ, - কৃপণ,<br>এক ট পাইসা ও দিবে নাই খুব চিকি বটে। | বীর |
| চিকি[৩] | ciki বি, -কড়ি | বীর |
| চিকিবাঁদর | ciki bā̃dar বি, - লালমুখো মেনী বাঁদর | বীর |
| চিকুর | cikur বি, -বিদ্যুৎ, চিকুর চমকাছে জল হব্যেক। | বীর |
| চিকুরা | cikurā বি, -দ্র: চিকুর | বীর |
| চিটা[১] | ciṭā বিণ, -চিটযুক্ত, আঠাযুক্ত, এঁটেল, চিটেল,<br>চিটামাটি দিয়্যেঁ মাথা রগড়াছে।<br>চিটামাটি-এ চাষ নাই হয়। | ঝাড়-ধল-<br>মান-বাঁক |
| চিটা[২] | ciṭā বিণ, -ময়লা। তেলের অভাবে চুলে চিটা (চিট্‌ +আ)<br>চিটা ছাড়াবি ত সাবুন লাগা। সাঁ-জাটাং | ঝাড়-ধল-<br>মান-বাঁক |
| চিটামাটি | ciṭāmāṭi বি, -এঁটেল মাটি, সাঁ-জাটাংহাসা | ঝাড়-ধল-মান |
| চিটাল | ciṭāl বিণ, -একনিষ্ঠ, লুক-ট চিটাল বটে। | বীর |
| চিটালমাটি | ciṭāl māṭi বি, -চিটযুক্ত মাটি, এঁটেল মাটি | বীর |
| চিঠা | ciṭhā বি, -চেতন,<br>জ্বরে বেহুঁস, আখুনও চিঠা আসে নাই। | বীর |
| চিড়কা[১] | ciṛkā বি, - কাঠবিড়ালী (কাঠবিড়ালীর চিড়িক চিড়িক<br>ডাকের অনুকরণে) | ঝাড়-ধল |
| চিড়কা[২] | ciṛkā ক্রি, -দমে বর্ষা হইল, এখন টুকু রইদ্‌ চিড়কাছে। | ধল-মান |
| চিড়কুন | ciṛkun বি, - প্রেতযোনী বিশেষ (স্ত্রী-শাঁকচুন্নি) | ঝাড়-ধল |
| চিড়কুইন | ciṛkuin বি, -দ্র: চিড়কুন | ঝাড়-ধল |
| চিবকুনি | ciṛkuni বি, - দ্র: চিড়কুইন | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| চিড়ু | ciṛu বি,-কাঠবিড়ালী, দ্র: চিড়কা | ঝাড়-ধল-মান |
| চিড়হু | ciṛhu বি,-দ্র: চিড়ু | ঝাড়-ধল-মান |
| চিড়িক-বিড়িক | ciṛik biṛik বিণ,-অগোছালো, এলোমেলো ভাবে ছিটানো,<br>ছেল্যে-ট-র চিড়িক বিড়িক খাওয়া; চাঁছপুঁছ কর্য়ে খেত্যে লারে। | বীব |
| চিঢ় | ciṛh বি,- ব্যঙ্গ, বিদ্রূপ (tease, provoke)<br>নামধাতু - উয়াকে চিঢ়াছিস কেনে ? রাগব্যেক নাই ?<br>সাঁ- চিড়হাও | ধল-ঝাড় |
| চিতো | cito বি,- এক প্রকার পিঠে, চিতুই পিঠে, আস্‌কে পিঠে | ধল-ঝাড়-বাঁক |
| চিতো-আমাবাসিয়া | cito āmābāsiā বি,-অমাবস্যার সংগে যুক্ত একটি তিথি বিশেষ; চিতো অমাবস্যা ;<br>এই অমাবস্যায় চিতো পিঠা খেতে হয়। | মান-ধল-ঝাড় |
| চিতা | citā বি,- ফোঁটা, কপালের তিলক, চিতা কাটা<br>< সং চিত্র | ধল-মান |
| চিতাইঁ | citāĩ ক্রি বিণ,- বুক ফুলিয়ে দাঁড়ানো<br>লক্ টা ছাতি চিতাইঁ দাঁড়ায়্‌ল। | ধল-মান |
| চিত্তা | cittā বি,- তিলক, টিকা < সং চিত্র<br>বষ্টুমের মাথায় চিত্তা থাকব্যেক। | বীর |
| ছিথরা | chithrā বিণ,-প্রসারিত, ছড়ানো,<br>হাঁড়িকুঁড়ি বাসন কুসন সব ছিতরা হয়্যোঁ পড়্যে আছে।<br>ছিথরাইঁ পড়ি আছে। | ধল-ঝাড় |
| চিন | cin বি,-দাগ < চিহ্ন সাঁ চিন<br>বই-এর পাতায় কিছু একটা চিন্ দিয়্যোঁ রাখ।<br>পায়ের চিন দেখ্যে দেখ্যে চল্যে যাবি। | বীর-ধল-মান |
| চিনৎ | cinat বি,- দাগ, নিদর্শন <,সং চিহ্ন | |
| চিন্নৎ | cinnat বি,-দাগ; ষাঁড়ের দাবনায় চিন্নৎ করতে হব্যেক | বীর |
| চিহ্নৎ | cihṇat বি,-দ্র: চিন্নৎ | ধল-ঝাড় |
| চিন্‌হাঁ | cinhã বিণ,- পরিচিত, চেনা < সং চিহ্ন সাঁ-চিনহাঁ<br>উ আমাদের চিন্‌হা লক্ বঠে। | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| চিন্হাঁ-জানা | cinhā̃ jānā বিণ,- পরিচিত, চেনা-জানা সাঁ-চিন্হাঁ উ চিনহাঁ জানা লক বঠে, ঠকাব্যেক নাই। | ধল-ঝাড়-মান |
| চিন্হাপ | cinhāp বি,- পরিচিত, চেনা, সাঁ চিনহাপ | ধল-মান- |
| চিন্হাঁপ | cinhā̃p বি,-বঁধু হে, চিনহাঁপ চরে পরাণে মারিল। | |
| চিপস | cipas বিণ,-কৃপণ, উ চিপসের ছামু-এ যায়্যেঁ কিছু মিলব্যেক নাই। উ দমে চিপস বঠে। | বীর-ধল-ঝাড় |
| চিপ্ড়া | cipṛā ক্রি,-নিংড়ানো, কাপড থেকে জল নিংড়ানো কাপড়টা চিপ্ড়ি করি মেলি দে। < সং চিপিট | ধল-মান-বীর-বাঁক |
| চিপ্সা | cipsā বিণ,-রোগাটে, অ-র শরীর-ট টুকুন চিপসা বঠে। | বীর |
| চিপ্সী | cipsī বিণ,-কৃপণ মেয়ে, দ্র: চিপস | বীর |
| চিপা[১] | cipā বিণ,- কৃপণ, সাঁ-রড:চ্ | বীর-ধল-মান |
| চিপা[২] | cipā ক্রি,-হাতের মুঠোর বা আঙুলের চাপ দিয়ে রস বার করা; নিংড়ানো, টিপেমারা সাঁ-চিপা<br>তকে চিপ্যে মরা<br>তর গলাটা চিপি মরাইঁ দিব।<br>চিপ্যে মার।<br>লেবু-ট চিপি করি রস বাহরাইঁ দে। | বীর-ধল-মান |
| চিপ্টা | ciptā বিণ,-দ্র: চিপস | ধল-ঝাড |
| চিপ্টাচায়্ল | ciptā cāẽl বি,-আধশুকনো ধানেব চাল ;< সং চিপিট চিপটা চায়লের মাড় নুন সুয়াদে খায়। | ধল-ঝাড় |
| চিপুটা | ciputā ক্রি বিণ,- চেপ্টে যাওয়া আমার আঙুলট চিপুটে গেল্ছে। | ধল-ঝাড় |
| চিবা[১] | cibā বিণ,- বোকা | বীর |
| চিবা[২] | cibā ক্রি,-চিবানো, চিবিয়ে খাওয়া আখ গিলা চিবাইঁ খা < চর্ব | ধল-ঝাড়-মান |
| চিমকুটনো | cimkutno বি,-চিম্টি, চিমটিকাটা উর কাছে বসবি ত চিম্কুট্নো খাবি। | বীর |
| চিমটি | cimti বি,-এক প্রকার পিঁপড়ে; তুল হি চুঁটি | ধল-ঝাড় |
| চিমড | cimar বিণ,-শুকনো চামড়ার মত শক্ত ;< সং চর্ম+(ট) তেঁতইল কাঠ খুব চিমড় বঠে। সাঁ-চিমড় | |

| | | |
|---|---|---|
| চিমড়া | cimṛā বিণ,-দ্র: চিমড়; চিমড়া কাঠ সাঁ-চিমড়া | ধল-ঝাড় |
| চিমড়ে | cimṛe বিণ,-রোগাটে, শুঁটকে, | বীর |
| চিমড়ি | cimṛi বিণ,-রোগাটে (স্ত্রী), শুটকি চেহরার মেয়ে | বীর |
| চিংড়া[১] | ciṁṛā বিণ,-চঞ্চল, ছটফটে, চ্যাংড়া | মান-বীর |
| চিংড়া[২] | ciṁṛā বিণ,-একটু বড় আকাবের চিংডি মাছ; সাঁ চিংডা | মান-বীর |
| চিংড়ি[১] | ciṁṛi বিণ,-চঞ্চল (মেয়ে), ছটফটে (মেয়ে) | বীর |
| চিংড়ি[২] | ciṁṛi বিণ,-ছোট চিংড়ি, সাঁ - চিংড়ি | ধল-মান-বীর |
| চিমুড় | cimuṛ বিণ,- শক্ত দ্র: চিমড় | বীর |
| চিমুড়ি | cimuṛi বিণ,-এক প্রকার মাছ, ল্যাঠামাছ<br>চ্যাং চিমুড়ি ছাড়া পখইরে আব কুনু মাছ নাই। | বীর |
| চিমুর | cimur বি,- দ্র: চিমড় | বীর |
| চিরকুট্যা | cirkuṭ'ā বিণ,-থকথকে ময়লা যুক্ত<br>কাপড়টা একদম চিরকুট্যা ময়লা। | ধল-মান-<br>বীর-বাঁক |
| চিরাইমিরাই | cirāi mirāi বি,-শিশুদের কোলাহল শব্দ<br>উ: দিনরাত চিরাই মিরাই কত আর শুনব। | বীর |
| চিরি | ciri বি,-ফালি, ফলের চেরা অংশ<br>এক চিরি ডিংলা কিন্যে আনবি। | বীর |
| চিরিক | cirik বি,- প্রদীপ, পিতলের তৈরী দীপাধার <ফা চেরাগ | বীর |
| চি-ইরে | ci-ire বিণ,-অগভীর কিন্তু প্রশস্ত | বীর |
| চিহ্কা | cihkā ক্রি,-চমকে ওঠা, শিউরে ওঠা<br>বাঘটাকে ছামু-এ দেখ্যে গা টা চিহ্কি উইঠ্ল। | ঝাড়-ধল-মান |
| চিহ্ড়া | cihṛā ক্রি,-চেঁচানো, চীৎকার করা, সাঁ- চিহ্ড়া<br>ছাগল-টা আমন চিহ্ড়ি মইচ্ছে কেনেরে?<br>সারা রাইত ছাগল টা দমে চিহ্ড়াছে। | ঝাড়-ধল |
| চিহ্ড় | cihaṛ বি, - বন্য লতা বিশেষ; সাঁ-লাড় | ধল-মান-ঝাড় |
| চিহ্র | cihar বি,-দ্র: চিহ্ড় | ধল-মান |
| চু-আ | cuā বি,-কুয়ো, যে স্থানে জল চুঁয়ে পড়ে | ধল-মান |
| চুইল | cuil বি,-চুল; ধর উয়ার চুইলের গছা। | ধল-মান |
| চুঁআ[১] | cũā বি,-কুয়ো, কূপ, নদীর বালি সরিয়ে গর্ত করলে,<br>সেই গর্তে জল চুঁয়ে চুঁয়ে পড়ে - বালি চুঁ আঁ<br>চুঁআঁর লে জল লেগ্তে যাছি। | বীর-মান-ধল |

| | | |
|---|---|---|
| চুঁআ[2] | cũā বিণ,- টক গন্ধ যুক্ত; চুঁআঁ ঢেঁকুর। | ধল-ঝাড়-মান |
| চুঁআ[3] | cũā বিণ, -পোড়া, পোড়া গন্ধ যুক্ত ;<br>তরকারীটা চুঁ আঁ লাইগছে। | মান-ধল |
| চুঁই | cũi বি, -বঁড়শীর ফাৎনা | বীর |
| চুঁগি | cũgi বি, -ছোট চোঙা; শালপাতার তৈরী তামাক খাবার কল্‌কে বিশেষ ; < সং চোঙ্গ(+ই) | ধল-মান-বীর |
| চুঁখ | cũkh বিণ, -তীক্ষ্ণ, চোখা; | বীর |
| চুঁখাল | cũkhāl বিণ, -ছুচালো, তীক্ষ্ণ অগ্রভাগযুক্ত।<br>বল্লম ট চুঁখাল বটে। | বীর |
| চুঁচি | cũci বি, -মেয়েদের স্তনের বোঁটা। | ধল-মান |
| চুঁছা | cũchā ক্রি, -দুই আঙুলের ফাঁকের চাপ দিয়ে শাকের পাতা আঁচড়ে আনা - দ্র: নুচা, রুঁচা<br>শাগ্‌নে শাগ চুঁছ্যে রাখ। | বীর |
| চুঁথিয়া | cũthiā বিণ, -অকর্মণ্য, বাজে, তুল-হি-চুঁথিয়া<br>সাঁ-চুথিয়া | ধল-মান-<br>বীর-বাঁক |
| চুঁথালি | cũthāli বি, -খারাপ কাজ, চুঁথিয়ার মত কাজ ;<br>অমন চুঁথালি করবি নাই। | ধল |
| চুকলখোর | cukal khor বিণ,- যে একের কথা অন্যের কাছে বলে ঝগড়া বাধায়, কুৎসা রটনাকারী <ফা চুগলী খোর<br>উ লকটাকে বিশাস করবি নাই, দমে চুকলখোর বঠে। | বীর |
| চুকা[1] | cukā বি, -খোসা, (দ্র: চপা)<br>আলুগিলার চুকা ছাড়িন দে। | বীর-ধল-মান |
| চুকা[2] | cukā বিণ, -টক, < সং চুক্র<br>চুকা তেঁতুইল খাইস না। | ধল-মান-বীর |
| চুকা[3] | cukā বি, -ছোট ভাঁড়; মাটির ছোট পাত্র বিশেষ<br>চুকার ভিতরে পইসা আছে। | মান-ধল |
| চুকা[4] | cukā ক্রি,- শেষ করা,<br>ঘেঙা চুকাইঁ দে। সাঁ চুকা<br>কাম কাজ চুকাইঁ, তভে ত আইস্‌ব। | মান-ধল |
| চুকু | cuku বি,- মাতৃস্তন্য, মায়ের দুধ, দ্র: চু: চু<br>মা গ, চুকু খাব। চুক্ চুক্ শব্দের অনুকার | ধল-মান |

| | | |
|---|---|---|
| চুগলী | cuglī বি,-কুৎসা নিন্দাবাদ, তুল-হি-চুগলী | ধল-ঝাড়-ান |
| চুগুল | cugul বি,-দ্র: চুগ্লি | ধল-মান |
| চুঘ | cugh বি,- নুন | বীর |
| চুচ্কা | cuckā বিণ,-তোষামুদে | বাঁক-বীর |
| চুচি | cuci বি,-স্তন, চু চু < সং চুচি, সাঁ-চুঞ্চি, চুচি | ধল-মান-বাঁক |
| চুচু | cucu বি,-স্তন, < সং চুচি, পা চু-ও | বীর-ধল- |
| | ছেল্যাটাকে কাঁদাছিস কেনে, টুকু চু চু খাওয়াই দে। | মান-বাঁক |
| চুচুক | cucuk বি,-স্ত্রী যোনী, সাঁ-চুচুক, চুচু | মান-ধল |
| চুচ্চুড় | cuccuṛ বিণ,-পরিপূর্ণ, ভর্তি, < সং চূড় | বীর |
| | ঝুড়ি ট ধানে চুচ্চুড় হয়্যে গেল্ছে / যেইছে, আর ধরব্যেক নাই। | |
| চুচ্চুড়ি | cuccuṛi বিণ, -নীরস, তরকারি ট পুড়্যে চুচ্চুড়ি | বীর |
| চুট | cuṭ বি,-কোপ, চোট < সং ✓চুট্ | বীর |
| চুটকি[১] | cuṭki বি,-মেয়েদের পায়ের আঙুলে পরার অলঙ্কার বিশেষ ; | বীর-ধল-মান |
| চুট্কি[২] | cuṭki বি,-টিকি | ধল-মান-বীর |
| চুটা | cuṭā বি,-শালপাতার তৈরী বিড়ি , সাঁ চুটা | ধল-মান-বীর |
| | চুটা ধরাই যাব হে জমিনে। | |
| চুটি[১] | cuṭi দ্র: চুটা | ধল-ঝাড় |
| চুটি[২] | cuṭi বি,-টিকি, তুল হি চোটি < সং চূড় | ধল-ঝাড় |
| চুটি[৩] | cuṭi বি,-পিঁপড়ে; পা চোট্টি, সং চিউঁটি | ধল-ঝাড় |
| চুট্যা[১] | cuṭ'ā, cuṭ'ā বিণ,-টিকিওয়ালা, যার টিকি বা চুটি আছে: চুট্যা বষ্টম ভিখ মাঁংছে। সাঁ-চিউঁটি | ধল-ঝাড় |
| চুট্যা[২] | cuṭ'ā বি,-এক প্রকার ছোট ইঁদুর, - ওড়িয়া-চুটিয়া মুষা যার লেজ শরীরের তুলনায় বেশ লম্বা , নেংটি ইঁদুর সাঁ - চুটিয়া, চুটু | ধল-ঝাড় |
| | চুট্যা গিলা ধান খায়্যে সিরাই দিল। | |
| চুড় | cuṛ বি,- মেয়েদের হাতের অলঙ্কার বিশেষ <সং চূড়ক, পা-চূড়ো | ধল-মান |
| | চুড় লিব, বাজু লিব, লিব কানের সনা। | |
| চুড়কইন | cuṛkain বি, দ্র: চিড়কুন, সাঁ - চুড়িন, চুড়কিন | ধল-মান |

| | | |
|---|---|---|
| চুড়পা | curpā ক্রি,-লম্ফঝম্ফ করা; উত্তেজিত হয়ে লাফানো; অমন চুড়পাছিস কেনে ? | ধল |
| চুদমারানি | cudmārāni বিণ,-মেয়েদের প্রতি প্রযুক্ত তিরস্কার বিশেষ; | ধল-বীর-মান-বাঁক |
| চুদা | cudā ক্রি,-সঙ্গমে লিপ্ত হওয়া; < সং √চুদ্ | ধল-মান-বীর-ঝাড়-বাঁক |
| চুদি | cudi বিণ,-মেয়েদের প্রতি প্রযুক্ত তিরস্কার বিশেষ ; | ধল-মান-ঝাড় |
| চুনা | cunā বিণ,-ছোট, চুনাপুঁটি<br>জালে পইড়ল শুধাই চুনাপুঁটি। | ধল-ঝাড় |
| চুনামিঠাই | cunāmiṭhāi বি,-দ্র: চুনারলাড়ু | বীর |
| চুনারলাড়ু | cunārlāṛu বি,-এক প্রকার মিষ্টান্ন বিশেষ, টানা লাড়ু | বীর |
| চুপ্‌কিডাহিন | cupki ḍāhin বি,-দেখতে ভালো মানুষ ভিতরে বদমাশ যে চুপচাপ থাকে ;<br>দেখতে ভিজে মুষা, হল্যে কি হব্যেক, উ হচ্ছে চুপকি ডাহিন। | ধল-ঝাড় |
| চুবা | cubā ক্রি,-ডোবানো, ডুবিয়ে দেওয়া<br>জলের মইদ্ধে চুবিন দে; চুবাইঁ দে। | বীর-মান |
| চুভি | cubhi বি,-খড়-খইল ও ভাতের ফেন মিশ্রিত এক প্রকার গো-খাদ্য বিশেষ; | বীর |
| চুম | cum বি,- চুমু, < চুম্বন সাঁ - চ:ক্ | ধল-মান-বাঁক |
| চুয়া | cuā বি,-কুয়ো; নদীর বালিতে গর্ত খুঁড়ে জল বার করার গর্ত। গর্তের মধ্যে চুঁয়ে চুঁয়ে জল পড়ে।<br>সাঁ - চুআ, কুঞে | বাঁক-ধল-ঝাড় |
| চুলচুলে | culcule বিণ,-অস্থির, চঞ্চল, চুলবুলে<br>কি চুলচুলে মেয়্যে বাবা ! | বীর |
| চুল্‌হা | culhā বি,-উনুন, < সং চুল্লী; সাঁ-চুল্‌হা<br>চুল্‌হা ধরাইঁ ভাতের হাঁড়ি বসা, গো বহু ! | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| চেংড়া | ceṁṛā বিণ,-অস্থির, অপরিনত বুদ্ধি (তুল-চিংড়া)<br>সাঁ- চেড়গা, চেংড়া (অল্পবয়স্ক ছেলে )<br>উ চেংড়াদের কাজ বঠে। | ধল-মান-বীর-ঝাড় |
| চেংড়ি | ceṁṛi বিণ,-অস্থির (স্ত্রী) | ধল-মান |

| | | |
|---|---|---|
| চেংনা | cemnā বিণ, -দ্র: চেংড়া | ধল-মান-ড়ে |
| চেঁক[1] | cẽk ক্রি বিণ, -ছ্যাঁক, হঠাৎ আগুনের তাপে পুড়ে যাওয়া অনুভূতি<br>চেঁক করো বিড়ির আগুন টা লাইগ্‌ল আমার হাতে। | ধল-ঝাড়-মান |
| চেঁকা[1] | cẽkā ক্রি, -আগুনের ছ্যাঁকা দেওয়া<br>চেঁকাইঁ দিল্যেক হাতে। | ধল-মান-ঝাড় |
| চেঁকা[2] | cẽkā বিণ, -টক, < সং চুক্র<br>আম টা দমে চেঁকা বঠে। সাঁ-জ জ | ধল-বীর-মান |
| চেঁকাভাত | cẽkā bhāt বি, -বাসিভাত, টকে যাওয়া ভাত | মান |
| চেঁচুয়া | cẽcuā বি, -এক প্রকার ঘাস | ধল-ঝাড় |
| চেঁট্‌ | cẽṭ বি, -লিঙ্গ, তুই আমার চেঁট করবি। | মান-ধল |
| চেঁঠা | cẽṭhā বি, -আগ্রহ, ইচ্ছা, কুনু কাজে চেঁঠা নাই শুধু বস্যে বস্যে খাব্যেক < চেষ্টা | বীর |
| চেঁথরা | cẽthrā বি, -কানি, ছেঁড়াকাপড়ের টুকরো, সাঁ চঁথড়া<br>কাপড় ট ছিঁড়্যে চেঁথরা হয়্যে গেল্‌ছে। | বীর |
| চেঁথড়া | cẽthṛā বি, -দ্র: চেঁথরা | ধল-মান |
| চেঁদড় | cẽdaṛ বিণ, -দুষ্টবুদ্ধিসম্পন্ন, ত্যাঁদোড়; সাঁ-চেঁদোড় | বীর-ধল-মান-ঝাড় |
| চেঁদড়ি | cẽdaṛi বিণ, -স্ত্রী বাচক, দ্র: চেঁদড়<br>চেঁদড়ি মাগী দুয়ার বুলে। | ধল-মান |
| চেঁদরা | cẽdrā বিণ, -একগুঁয়ে, কাজিল | বীর |
| চেঁদবি | cẽdri বিণ, -একগুঁয়ে(স্ত্রী) | বীর |
| চ্যাঁদোর | cæ̃dor বিণ, -দ্র: চেঁদড় | বীর |
| চেঁদোল্লা | cæ̃dollā বি, -চ্যাংদোলা, হাতে পায়ে ধরে দোলার মত বয়ে নিয়ে যাওয়া ;<br>'অ-কে চ্যাঁদোল্লা করো ধরো আন।' | বীর |
| চেঁহ | cẽha বি, -আদর, < সং স্নেহ<br>কত আদর, চেঁহ করো ছেল্যেকে মানুষ করত্যে হয়। | বীর |
| চেট | ceṭ বি, -লাথি, গোরুর পায়ের আঘাত, চ্যাটমারা<br>দাঁড়াই ছিলি গহালে, ত বুড়ি গাই মাইল্লেক এক চেট। | ধল-বীর |
| চেটেল | ceṭel বিণ, -চালিয়াৎ, বাক্যবাগীশ, যে মুখে বড় বড় কথা বলে, অহংকার প্রকাশ করে। | বীর-ঝাঁক |

| | | |
|---|---|---|
| চেটুয়া | cetuā বি,-চেটো, হাত বা পায়ের নিম্নাংশ, হাতের তালু পায়ের তলা, হাতের যে অংশটি মুঠো করা হয়, চাটু+আ, (চাটু বা হাতার আকার বিশিষ্ট) | বীর-ধল |
| চেঠা | cethā বি,-জ্ঞান, সং চেত্, চেতনা সাঁ-চেঠা | বীর-ধল-মান |
| চেড়রা | cerrā বিণ,-দ্র: চাখরা সাঁ-চেড়রা | ধল-ঝাড় |
| চেৎ | cet বি,-চেতনা, জ্ঞান সং চেত্<br>অত মার খাছিস তভু তর আর চেৎ হব্যেক নাই।<br>জ্বরে অচেৎ হয়্যোঁ পড়ি আছে, অখনো চেৎ হয় নাই। | ধল-ঝাড় |
| চেতা | cetā ক্রি,-সাবধান করা, সং চেতনা<br>উয়াকে চেতাইঁ দে, ফের ই কাজ কইরবে ত ভাল হব্যেক নাই। | ধল-ঝাড় |
| চেনগা | cengā বি,- মুরগীর বাচ্চা (পুং) তুল-সাঁ-চেড়গা<br>দ্র: চেংনা | ধল-ঝাড় |
| চেনগি | cengi বি,-মুরগীবাচ্চা (স্ত্রী)<br>ইবারে ডিমের লে তিনটা চেনগা আর পাঁচটা চেন্গী বারাইঁছে। | ধল-ঝাড় |
| চেপ্লা | ceplā বি,-চ্যাপ্টা, চাপা সাঁ-চেপলে, চেপলোং<br>চেপ্লা নাকী (চ্যাপ্টানাক যুক্ত স্ত্রী) | ধল-ঝাড়-মান |
| চেপ্লামুহিঁ | ceplāmuhi বিণ,-চ্যাপ্টা মুখ যার(স্ত্রী),<br>তিরস্কার বিশেষ | ধল-ঝাড় |
| চেপ্লো | ceplo বিণ,-চ্যাপ্টা , দ্র: চেপ্লো | ধল-ঝাড় |
| চেপা | cepā বিণ,-চ্যাপ্টা, চেপা নাকে নথ পইরেছে। | মান-ধল |
| চের-অ | cer-a বিণ,-চৌঠা, তারিখ বিশেষ<br>আজ চের-অ, কাল পাঁচঅ | বীর |
| চেরেককাল | cerekkāl বিণ,-সব সময়, চির+কাল<br>তুর কথা চেরেককাল মনে রইবে। | বীর |
| চেরেপেটে | cerepete বি,-বাদ্যযন্ত্র বিশেষ, চড়চড়ি<br>বাজে চেরেপেটে, বাজনা। | ধল-ঝাড় |
| চেরো | cero বিণ,-দ্রঃ চের-অ | বীর |
| চেল[১] | cel বি,-চাল, ষষ্ঠী বা সপ্তমী বিভক্তি প্রয়োগে,<br>চেলের – চেলের দাম অনেক, চেলে-ডেলে – চেলে- | বীর |

| | | |
|---|---|---|
| | ডেলে (চালে ও ডালে) মিশিং খিঁচুড়ি রাঁধ গা। শুধু চাল অর্থে প্রযুক্ত হয় না। | |
| চেল[২] | cel বি,-পদবী বিশেষ, (তন্তুবায় সম্প্রদায় ভুক্ত)-চেলির উৎপাদক, যারা চেলী বোনে? | বাঁক |
| চেলা[১] | celā বিণ,গাছ কেটে জ্বালানীর জন্য খন্ড খন্ড করা(কাঠ) চেলা কাঠ গা গাদাই রাখিচু ? | ঝাড়-ধল-বাঁক |
| চেলা[২] | celā বি,-শিষ্য, মনসা থানে আজ চেলা বসাব্যেক। (মনসা থানে আজ শিষ্য হবে) | ধল-মান |
| চেলিপকা | celipakā বি,-এক প্রকার কীট, | ধল |
| চেলুয়া | celuā বি,-তরমুজের মত এক প্রকার ফল, সবজী বিশেষ | ধল-ঝাড় |
| চোং-বেয়ে | coṁbeēe বিণ,-দ্র: চংবায়া | বীর |
| চোঁক | cōk বি,-ঝোঁক, আগ্রহ পদ্দঁ ফুলের লেগে অ-র খুব চোঁক যে ঠিনে থাউক,ঠিক লিয়্যে আসবে। | বীর |
| চোঁকা | cōkā বি,-খোসা, আলুর চোঁকা, কলার চোঁকা তুল-চপা, চকা | বীর |
| চো | co বিণ,-ভাগ, বলিদানের পর পাঁঠার যে কোন একটি পা। যার পাঁঠা সে এক চো পাবে। | বীর |
| চো-কটা | co-kaṭā বি,-চৌকাঠ চতু:কাষ্ঠ দরজার চারদিকের কাঠামো, সাধারণত নিচের অংশ। চো-কটা ডিঙোতে নাই। | বীর |
| চোকল | cokal বি,-খোসা, চোকা, চোপা, < সং চোলক = গমের তুষ; কলার চোকল-ট ছাড়িন্ /ছাড়িং দে | বীর |
| চোকো | coko বি,-স্ত্রীযোনী; সাঁ চোকো | বীর |
| চোখো | cokho বিণ,-দ্র: চখা | বীর-মান |
| চোটপাট | coṭpāṭ বি,-জোরে কথা বলা, তর্ক বিতর্ক করা, বিব্রত করা ; তুর অত চোটপাট কিসের লেগে ? | বীর-মান-বাঁক |
| চোটোই | coṭoi বি,-চড়ুই < সং চটকিকা চোটোই গিলা সব ধান খেয়্যেঁ লিলেক। | বীর |

| | | |
|---|---|---|
| চোড্ডো | coḍḍo বি,- কলাগাছের বাকল। | বীর |
| চোড় | coṛ বি,- দ্র: চো | বীর |
| চোদ্দো-চুয়াড়ি | coddo cuāṛī বি,-ঝগড়াঝাঁটি, অশ্লীলভাষায় তিরস্কার করা, অভব্য আচরণ - চৌদ্দ+চুয়াড়+ই<br>একদিন লয়, দু-দিন লয়, দিনের পর দিন উয়াদের চোদ্দোচুয়াড়ি গটা গাঁ-টাকে ছিন ভিন করো্য দিলেক।<br>উ কুল্‌হিতে যায়োঁ দেখ ন, কেমন চোদ্দোচুয়াড়ি চইল্‌ছে। | ধল-ঝাড় |
| চদু/চোদু | cadu/codu বিণ,-বোকা, নির্বোধ, তিরস্কার করার অভব্য (স্ল্যাং) শব্দ বিশেষ ; < চুদ্(+উ); সাঁ-চুদু<br>অমন চোদুর পারা কথা বলছিস কেনে? | বীর-ধল-মান-বাঁক |
| চোনা | conā বি,- গো-মূত্র | বীর |
| চোপ্‌রা | coprā বিণ,-দ্র: চপ্‌রা | বীর |
| চোপা | copā বি,- খোসা, চোকা, চোক্‌লা<br>আলুসিঝার চোপা গিলা-ও খাত্যে মিঠা। | বীর-ধল |
| চোবা | cobā বি,- নারকেলের খোলা, ছোবড়া, তুল-চোপা | বীর |
| চোর | cor বিণ,-দ্র: চো, চোড় | বীর |
| চোরো | coro বি,-লম্বাগলাযুক্ত এক প্রকার ঘটি<br>তুল-সং চরু-পাত্র (চরু রাখার আধার) | বীর |
| চৈতপরব | cajtparab বি,-শিবের গাজন, <চৈত্র+পর্ব<br>চৈত্রমাসে অনুষ্ঠিত হয়, তাই শিবের গাজনকে চৈতপরব বলা হয়।<br>চৈত্‌পরবে ছো লাচ হব্যেক। | ধল-ঝাড়-মান |
| চৌকা | caukā বি,- মাটি কাটার মাপ বিশেষ; মাটি কেটে পুকুর বা জমি তৈরী করার সময় একজন মজুর কি পবিমাণ মাটি কেটেছে, তার হিসাব রাখার জন্য একটি চৌকো জায়গা, নিদর্শন রূপে রেখে দেয়; সেই চৌকোর মাপ দেখে, মাটি কাটার পরিমাণ নির্ধারিত হয় ; <সং চতুষ্ক; পা-চৌউক্ক সাঁ-চৌকা<br>আজ ক' চৌকা মাটি কাটলি, ব? | |

| | | |
|---|---|---|
| চৌচেল্লা | caucellā বিণ,-কেটে টুকরো টুকরো কবা; চার টুকরো করা; < সং চতু:+✓চির<br>গাছ-টকে চৌচেল্লা কর‍্যে না কাইটলে জ্বালানী হব্যেক কি কর‍্যে ! | |
| চৌঠি | cauṭhi বি,-ধান কিংবা চালের ওজন বিশেষ ; এক সের ওজনের আটভাগের এক ভাগ (সম্ভবত: আদিতে চারভাগের একভাগ ধরা হত) < সং চতুর্থ > চৌটঠ(+ই)<br>এক চৌঠি ধানে আর কত চায়ল্ হব্যেক। | ঝাড়-ধল |
| চৌডল | cauḍal বি,-রঙিন কাগজে মোড়া বাঁশের কঞ্চি দিয়ে তৈরী ছোট দোলা বিশেষ, যার মধ্যে টুসু-র কাছে প্রদত্ত প্রাত্যহিক উপচার রেখে, দোলাটিকে জলে বিসর্জন দেওয়া হয়। দোলাটিকে টুসুর প্রতীক রূপে গণ্য করা হয়।<br>'টুসু যাবেন শ্বশুর ঘরে চৌডলে চাপ্যে' < সং-চতুর্দোলা, সাঁ-চৌদোলে, চৌডোল | মান-ধল-বাঁক |
| চ্যাং | cæṁ বি,-এক প্রকার মাছ, <সং চলদঙ্গ<br>চ্যাং চিমুড়ি যা পারিস ধরবি। | বীর-ধল-মান-বাঁক |
| চ্যাঁকা | cæ̃kā ক্রি,-দ্র: চেঁকা < চুক্র | বীর |
| চ্যাঁদর | cæ̃dar দ্র: চেঁদড় | বীর |
| চ্যাঁহ্ | cæ̃hā বি,-দ্র: চেঁহ্ | বীর |
| চ্যাঁঅর-ম্যাঅঁর | cæ̃ar mæ̃ār বি,-চীৎকার, চেঁচামেচি, শিশুদের কোলাহল - অদের ঘরে ছেল্যে পিল্যে আনেক - হরদম চ্যাঁঅর ম্যাঅঁর লেগ্যে আছে। | বীর |
| চ্যাঠা | cæṭhā বি,-দ্র: চেঠা | বীর |
| চ্যানগা | cængā বি,- দ্র: চেনগা | বীর-মান |
| চ্যাবলা | cæblā বিণ,-ছ্যাবলা, বোকা, ক্যাবলা | বীর |
| চ্যার | cær বিণ,- দ্র: চার | বীর |
| চ্যারবাকি | cærbāki বি,- স্ফূর্তি, <সং চার্বাক+ই ?<br>উ-র আর কি কাজ চ্যারবাকি লিয়্যেই আছে। | বীর |

# ছ - ch

| | | |
|---|---|---|
| ছ[1] | cha বি,-এক প্রকার মাছ ; | বীর |
| ছ[2] | cha বিণ,-সংখ্যা বিশেষ, ছয় <ষষ্ঠ, সাঁ-তুরুই | বীর-বাঁক-মান-ধল |
| ছ[3] | cha ক্রি-বিণ,-ছাওয়া,আচ্ছাদন করার কাজ, ঘর ছাওয়া,<br>খ্যাড় দিয়েঁ ঘব ছ হব্যেক। | বীর |
| ছ[4] | cha বি,-এক প্রকার গ্রামীণ নাচ, ছো নাচ | মান |
| ছ-অনি | cha-ani বি,-ছাউনী; < সং ছাদনিকা, আচ্ছাদনিকা | বীর |
| ছ-অল | cha-al বি,-ছেলে, তুল-ছাওয়াল, শিশু<br>< সং শাবক(+আল)<br>অদের ঘরে ছ-অল হয়েঁছে গো। | বীর |
| ছঁচ[1] | chāc বি,-গোবর জল দিয়ে ঘর মোছা,শুচি করার ন্যাতা<br>দিয়ে ঘর পরিষ্কার করা; (দ্র: ছোঁয়াচ্)<br>< সং শৌচ্; সাঁ-ছোঁচ্, লন্ডা<br>ঘর গিলায় ছুঁচ্ দে , ঘর গিলায় ছঁচ্ দিয়া হয় নাই। | ধল-বীর-মান-বাঁক |
| ছঁচ[2] | chāc বিণ,-অশুচি, বাসি, < শৌচ (অর্থান্তরে অশৌচ)<br>ছঁচ কাপড়ে ছুঁয়োঁ দিলি, আবার সিনাতে হব্যেক। | ধল-মান |
| ছঁচগবর | chācgabar বি,- ঘর মোছার জন্য গোবর জল;<br>অত বেলা হইল, আখুনো ঘরে ছঁচ্ গবর পইড়্ল নাই।<br>সাঁ- ছোঁচ্ গোবর | ধল-মান-ঝাড় |
| ছঁচ্রা | chācrā বিণ,-লোভী, ছ্যাঁচ্ড়া সাঁ-ছচ্রা<br>ছঁচ্রা মাগী দুয়ার বুলে। | বীর |
| ছঁচ্মুতরা | chācmutrā বি,-মাকড়শা; | ধল-মান |
| ছঁচ্লতা | chāclatā বি,-গোবর জল দিয়ে ঘর মোছার ন্যাতা<br>< শৌচ+(লাতা=ন্যাতা) সাঁ-লন্ডা | বীর |
| ছঁট | chāṭ বি,-গ্রন্থি, ধুতির যে অংশ পিছন দিকে গুঁজে দেওয়া<br>হয়; ছঁট মারা, কাছা; সাঁ-ছট | ধল |
| ছঁচলাতা | chāc lātā বি,-গোবর জল দিয়ে ঘর মোছার ন্যাতা<br>>নাতা (<সং শৌচ+নেত্র(বস্ত্র)<br>ছঁচলাতাটা রাখলি কুথা খুঁজি পাছি নাই ! | ধল-মান |

| | | |
|---|---|---|
| ছঁচা¹ | chācā বিণ,-ছোঁচা, লোভী, কুটিল | বাঁক |
| ছঁচা² | chācā ক্রি,-শৌচকর্মকরা, জলশৌচ করা, ছুঁচানো | |
| | ছা টাকে ছঁচাই দে। <শৌচ; সাঁ-ই:চ্; আর:প্ | |
| ছঁ-অড় | chā aṛ বিণ,-অনাথ, যে শিশুর পিতামাতা নেই | ঝাড-ধল |
| | তুল-মধ্য বাঙলা ছেঁউর/ছেঁওড় | |
| | ছঁ-অড় ছা টা কে দেইখ্‌লে দুখ হয়। | |
| ছঁড়-ছা | chāṛ chā বি,-অনাথ শিশু, দ্র: ছঁ-অড় | ঝাড়-ধল |
| | সাঁ-টু অর গিদ্‌রা | |
| ছঁড়া | chāṛā বি,-ছোঁড়া, কিশোর বালক <সং ছমন্ড | ধল-মান-বাঁক |
| | ছঁড়ার রকম দেখ্যে মরি। | |
| | সাঁ-ছোঁড় কড়া, ছোড়াটিয়া | |
| ছঁড়ি | chāṛı বি,-ছুঁড়ি, তরুণী, অবিবাহিতা মেয়ে | ধল-মান-ঝাড় |
| | তুল-হি-ছোড়ি | |
| | প্রা - ছোড়ি(ছোট মেয়ে) সাঁ-কুড়ি | |
| | উঠ ছঁড়ি, তর বিহাঘর হব্যেক। | |
| ছঁদ্ | chād বি,-ছলনা, কপটতা <সং ছন্দ | ধল-ঝাড় |
| | ছঁদ কপট ছাড়্যে, সজ্‌হা কথা বল। | |
| ছঁদুয়া | chāduā বিণ,- কপট, ছলনাকারী, <ছন্দ(+উযা) | ধল-ঝাড় |
| | উ দমে ছঁদুয়া বঠে, উয়ার সঁগে নাই পারবি। | |
| ছঁচার¹ | chācār বি,- খড়ের চালের ছাঁচা, চালের নিম্নাংশ | বীর |
| | যেখান থেকে মাটিতে জল পড়ে। | |
| ছঁচার² | chācār বি,- ছাঁদনাতলা ; | বীর |
| ছকরা | chakrā বি,- ছোকরা, তরুণ, <সং ছোকর (বালক) | ধল-মান |
| | প্রা-ছোহর, হি ছোকরা, সাঁ কড়া | |
| | 'ওরে ওরে কাল-অ ছক্‌রা তর সঁগে কি বন যাব?' | |
| ছক্‌রি | chakri বি,- অবিবাহিতা মেয়ে, তরুণী, ছোকর(+ই) | ধল-মান |
| ছক্কাপাঁইচা | chakkā pāicā বিণ,-কুটিল, যার মনের মধ্যে কপটতা | ধল-মান |
| | আছে; সম্ভবত: তাস খেলার 'ছক্কা পাঞ্জা'র অনুকরণে, | |
| | প্যাঁচালো বুদ্ধির লোক সম্পর্কে প্রযোজ্য। সাঁ-ছরকটিয়া | |
| ছচা | chacā বিণ,-সং (ব্যঙ্গার্থক); সাধারণতঃ ব্যঙ্গ করে | ধল-ঝাড় |
| | কপট পুরুষদের উপর প্রযুক্ত হয়- | |

| | | |
|---|---|---|
| | <সৎ; তুমার মতন ছচা ঢের দেখ্যেছি হে, তুমার কথায় ভুইল্‌ব নাই | |
| ছচি | chaci বিণ,- সতী (ব্যঙ্গার্থক)- তুই বড় ছচি লো, - < সতী | ধল-মান |
| ছচরা | chacrā বিণ,-দ্রঃ ছঁচ্‌রা | ধল-ঝাড় |
| ছছলবছল | chachal bachal বিণ,- অবস্থাপন্ন- যার কোন অভাব নেই;- <সচ্ছল + (সংযুক্ত অনুকার শব্দ - বছল) অথবা সচ্ছল + বৎসল ( ধনধান্য পুত্রকন্যা পরিবৃত) উয়াদের ছছলবছল ঘর; কন-অ অভাব নাই। ছছলবছল ঘরে মেয়্যার বিহা দিবি, তভে ত সুখে থাইকব্যেক। | ধল-মান-বীর |
| ছ-ছি | cha-chi বি,-ছোঁওয়াছুঁয়ি;-ছ ছি হল্যে জাত যাব্যেক নাকি। | বীর |
| ছট-অ | chaṭa বিণ ছোট - ছ-ট (অ) ছা-ত কাঁদবেকেই। উটা উয়ার ছট-অ বেটা। সাঁ- ছুড়িঞ্ | ধল-মান-বাঁক |
| ছট্[১] | chaṭ বি,- ছট্ পরব, অনুষ্ঠান বিশেষ, সূর্যপূজা - ষষ্ঠী তিথির অনুষ্ঠান - < ষষ্ঠী | মান |
| ছট্[২] | chaṭ বি, কাছা, ছোট, - ধুতির যে অংশ পিছন দিকে কোমরের খাঁজে খুঁজে দেওয়া হয় ; ছট খুল্যে চাল্‌াবি। | ধল-মান |
| ছট[৩] | chaṭ বি- গাঁট, - ছট বাঁধা- | ধল-মান |
| ছট্‌কা[১] | chaṭkā বিণ,- ছোট, ভাইদের মধ্যে কনিষ্ঠ ছট্‌কা যা বইলব্যেক, তাই শুইনব্যেক উয়াদের বড়কা। | ধল-মান- বাঁক |
| ছট্‌কা[২] | chaṭkā ক্রি,- লাফানো, ছিট্‌কে পড়া, ছট্‌কে ওঠা অমন মাইব্‌ব ডাং যে ছট্‌কা করাব। গহালে গাই-বাছুর গিলাকে ডাঁশ কামড়াছে - ত ছট্‌কি মইর্‌ছে। | ধল-মান-ঝাড় |
| ছট্‌কী | chaṭkī বিণ, -ছুটকী, ছোট - বাড়ীর ছোট বৌ- সাঁ - ছট্‌কী | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| ছটখুলা | chaṭkhulā বিণ,- অগোছালো-অসাবধান-কাছাখোলা<br>উ ছটখুলা লক্যাকে বিশ্বাস নাই;<br>মনে হইল ত আইল্য, নাই-ত নাই। | মান |
| ছটপটিয়া | chaṭpaṭiā বিণ- ছটফটে চঞ্চল সাঁ ছটপটিয়া | ধল-ঝাড-মান |
| ছট বাঁধা | chaṭ bā̃dhā বি,- ধান কাটার সময়, ধানের গুছি দিয়ে আঁটি বাঁধা— ছট বাঁধা হল্যে বিড়া গুলা গাড়ী-এ লাদি করি লি আসবি। | |
| ছড় মাড়ুলি | chaṛ māṛuli বি,-গোবর জলের ছড়া; ভোর বেলায় মেয়েরা বাড়ীর দরজার সামনে গোবর জল দিয়ে গোলাকার চিহ্ন আঁকে; তাকে বলা হয় ছড়-মাড়ুলি<br><সং ছটা+মন্ডলী<br>যে ঘরে ছড়-মাড়ুলি নাই পড়ে, সে ঘরে লকখি থাকে নাই। | বীর-বাঁক |
| ছতিচ্ছন্ন | chatichanna বিণ- ছারখার (অবস্থা)ধ্বংসপ্রায় (অবস্থা) ছত্রভঙ্গ (অবস্থা) < সং ক্ষতি + ছন্ন<br>উয়ারা অখুন আর খাত্যে পায় নাই-<br>ছতিচ্ছন্ন হয়োঁ গেলছে। | ধল-বাঁক-বীর |
| ছতিলতি | chati lati বি, নয়-ছয়, ধ্বংসপ্রায়;-<br>কত সম্পতি ছিল উয়াদের -<br>সব ছতি লতি কর্যে উড়াই দিল | ধল-মান |
| ছতিবতি | chatibati দ্র : ছতিলতি | ধল-ঝাড়-মান |
| ছনকা | chankā ক্রি, সাঁতলানো, ছোঁকা,- মসলাপাতি দিয়ে তরকারী তৈরী করা;-<br>কাদেম ঘরে তরকারী ছনকাছে রে,<br>বাস (গন্ধ) পাছিস্ নাই ! | মান |
| ছপপর | chappar বি- পালঙ্ক,-বেত দিয়ে বোনা বড় সুদৃশ্য খাট - ছপ্পর খাট | বীর-মান |
| ছমক | chamak বি - ঠমক, ছমছমশব্দ, নূপুরের শব্দ | বীর- ধল-মান |
| ছরকট | charkaṭ বিণ,-নষ্ট, আলুথালু,<br>পায়ে মাড়িয়ে কাদা করা , সাঁ-ছোরকোট্<br>(তুলঃ দ. প. বাঙ্লা - চরাকট্) | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| | ছেল্যেগিলা বিছানাপত্ত সব ছরকট কর‍্যে একেবারে ধাঙুসে দিল্যেক।<br>নামধাতু - গোরুগিলা গহাল-টাকে হাগ্যে মুত্যে ছরকটাইঁ দিছে। | |
| ছরকটিয়া | charkaṭiā বিণ,-কুটিল, যে সব কিছু পন্ড করে দেয়;<br>উ ছরকটিয়া লক্‌কে বিহাঘরে ডাইকব নাই।সাঁ-ছরকটিয়া | ধল-মান |
| ছলক | chalak বি, - উচ্ছলতা, চাঞ্চল্য প্রকাশ<br>দেখ্‌ন উয়ার চায়্‌ল চলন; ছলক কত !<br>ছুঁড়ি যেমনে ছলকি বুলছে। | বীর-মান |
| ছলকদারী | chalakdāri বিণ, - যৌবন গর্বিতা; বেশ্যা | ধল-মান |
| ছল্‌কা১ | chalkā বি, -এক প্রকার গ্রাম্য খেলা; ছলকাখেলা;<br>কঞ্চিতে বা সরু লাঠিতে দড়ি জড়িয়ে, কায়দামত ছুঁড়ে মারা হয়, যাতে হাতের মুঠোয় দড়ি থেকে যায় কিন্তু লাঠি বা কঞ্চি মাটির উপর দিয়ে 'ছল্‌কে' দূরে চলে যায়। | ধল-ঝাড় |
| ছলকা২ | chalkā ক্রি, -পিছলে যাওয়া, কাদায় পা পিছলে পড়ে যাওয়া, সাঁ-ছ্‌লকা<br>দমে কাদো হয়্যেঁছে, যাত্যে যাত্যে ছল্‌কি পড়লি। | |
| ছলা | chalā বি, - ছোলা, ছলাভাজা কিন্যে দিব জয়পুরার হাটে। | ধল-মান |
| ছা | chā বি, -ছানা, বাচ্চা, শিশু; মানুষ, চতুষ্পদ প্রাণী এবং পাখির ক্ষেত্রে প্রযোজ্য < শাবক , সাঁ-গিদ্‌রা<br>কাদের ঘরের ছা বঠে রে ?<br>বেটা ছা, বিটি ছা; ছেগল ছা, কুকুর ছা, বিড়াল ছা, হাঁস ছা, চড়ুই ছা, বাঁদর ছা, তুল-দ: প: বাঙ্‌লা;<br>পো-ছা, ঝি-ছা (ছোট ছেলে ও ছোট মেয়ে অর্থে) | বীর-মান-<br>ধল-বাঁক |
| ছাই | chāi বি, -ছায়া, টুকুন সর‍্যে দাঁড়া, ছাঁই পড়ব্যেক। সাঁ - উসুল<br>দুহ্‌পর বেলার রদে দাঁড়াই দেখবি, তব্‌ ছাই পড়ব্যেক নাই | ধল-মান |
| ছাইতল | chāital বি, -ছায়াযুক্ত জায়গা,<br>ছাউতলকে যা, রইদে থাকবি নাই; ছায়া+তল | ধল-মান-ঝাড় |
| ছাইরা | chāirā বিণ, -ছায়াযুক্ত, ছাইরা দেখ্যে দাঁড়া।<br>টুকুন ছাইরা পালি নাই যে দাঁড়াব। | ধল-মান |

| | | |
|---|---|---|
| ছাইলা/ ছালিয়া | chāilā, chāliā বি, -ছেলে, শিশু - উভয় লিঙ্গার্থক < শাবক (+ইল্ল), বেটা ছাইল্যা, বিটি ছাইল্যা অগ বহু, ছাইলা-টা কাঁইন্ছে, কলে লে।<br>'বিটি ছাইল্যার বিহা দিবি, টাকা জমাইঁ বাখ।' | ধল-মান-ঝাড়-বাঁক |
| ছাঁই | chā̃i বি, -দ্র: ছাই | ধল-বীর |
| ছাঁইচ[১] | chā̃ĕc বি, -ছাঁচা, খড়ের চালের নিম্নভাগ যেখান থেকে বৃষ্টির জল গড়িয়ে মাটিতে পড়ে। | মান-ধল |
| ছাঁইচ | chā̃ic বি, -গড়ন, ছাঁচ, আদল | মান-ধল |
| ছাঁইচতল | chā̃ictal বি, -যে জায়গায় বৃষ্টির জল ছাঁচা থেকে মাটিতে পড়ে ; | ধল-মান |
| ছাঁকনা | chā̃knā বি, -জলাশয়ে মাছ ধরার জন্য ব্যবহৃত কাপড়; ছেঁকে তোলার কাজে লাগানো পরিধেয় বস্ত্র। সাধারণত: দু-জন লোক, কাপড়ের দুদিকের দুইপ্রান্ত ধরে, জলের মধ্যে টেনে ধরলে জল গলে পড়ে, চুনোপুঁটি মাছ থেকে যায়; জাল নাই -ত কি হব্যেক, চল্ ছাঁকনা দিয়েঁ মাছ ধইরব। | ধল-মান |
| ছাঁকা | chā̃kā বিণ, -নির্ভেজাল, খাঁটি, উয়ার দুকানে সব ছাঁকা মাল। তেলে ছেঁকে নেওয়া | ধল-মান-বীর-বাঁক |
| ছাঁকাপিঠা | chā̃kāpiṭhā বি, -ঘিয়ে বা তেলে ভাজা এক প্রকার পিঠে (পিষ্টক) সাঁ -ছাঁকাপিঠা | ধল-মান |
| ছাঁকি | chā̃ki বি, -ছাঁকনি; চা ছাঁকি টা কুথায রে ? সাঁ- ছাঁকি | ধল-মান |
| ছাঁকুন | chā̃kun বি, -ছাঁকনী, ছাঁকুনী <সং ছাদনী | বীর |
| ছাঁচ[১] | chā̃c বি, -গড়ন, আদল | ধল-বীর-মান |
| ছাঁচ[২] | chā̃c বি, -দ্র: ছাঁইচ[১] | ধল-বীর-মান-বাঁক |
| ছাঁচতল/ তলা | chā̃ctala/talā বি, -দ্র: ছাঁইচ্তল | |
| ছাঁচনা | chā̃cnā বি, - ফোড়ন, তরকারীতে ফোড়ন দেওয়া | বীর |
| ছাঁচা[১] | chā̃cā বি, -দ্র: ছাঁচ ; সাঁ - সাতে | ধল-বীর-মান |
| ছাঁচিতেল | chā̃citel/tael বি, -সরষে তেল | ধল-মান-বীর |
| ছাঁদনা | chā̃dnā বি, -ছাঁদনাতলা, যে আচ্ছাদনের নীচে বিবাহকার্য সম্পন্ন হয়; < আচ্ছাদন √ছদ্ | বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| ছাঁদনাতলা | chā̃dnātalā দ্র: ছাঁদনা | বীর |
| ছাঁদনী | chā̃dnī বি, -ছাঁদন দড়ি, দুধ দোওয়ার সময় যাতে ছট্ ফট্ করতে না পারে, তাব জন্য গাই-এর পেছনের দুটি পা দড়ি দিয়ে ছেঁদে দেওয়া হয়। < ছন্দ(+আনি) | বীর-মান-ধল |
| ছাঁদা[১] | chā̃dā ক্রি, -হাল্কা ভাবে বাঁধা, বোনা, দুধ দুহার বেলা গাই টাকে ছাঁদো দিবি নাই ত ছট্ফট্যাব্যেক। < ছন্দ | বীর-ধল-মান-বাঁক |
| ছাঁদা[২] | chā̃dā ক্রি,-ভোজভাডীতে খাওয়ার শেষে গামছার খুঁটে বেঁধে কিছু খাবার ছাঁদা বাঁধা। | |
| ছাঁহিবা | chā̃hirā বিণ, -ছায়াযুক্ত, দ্র; ছাইরা | ধল-মান |
| ছাকড় | chākaṛ বি, -খুব ছোট শিশু, কোলের শিশু < শাবক+ক্রোড়? | ধল |
| ছাটিয়ার | chāṭiār বি, -শিশু জন্মের পর ষষ্ঠদিনের কৃত্য বিশেষ; ষষ্ঠীপূজার অনুষ্ঠান, সেটেরা; তুল-হি-ছাটিয়ার <ষষ্ঠীগৃহ>(দ: প: বাঙ্লা) ষটিঘর >ছাটিয়ার >ছাটিয়ার ও -ষটিঘরা; সাঁ-ছাটিয়াব (চা চো-ছাটিয়ার জনম ছাটিযার) | |
| ছাড়বিড় | chāṛbiṛ বি, -ছাড়াছাড়ি, একত্রে না থাকা; সাঁ-ছাড়বিড় | বীর |
| ছাড়রি | chāṛri বিণ, -দ্র: ছাড়উই, ছাড়ুই —ছাড়রী মাগীব ভাতার খুঁজে। | মান-ধল |
| ছাড়ি | chāṛi বিণ,-স্বামীপরিত্যক্তা, ছাড়ি মাগীব গিদের কত! | মান-ধল |
| ছাড়উই | chāṛui বিণ, -দ্র: ছাড়ি ; সাঁ-ছাড়উই উ ছাড়উইকে, বিহা করব্যেক কে! | ধল-মান |
| ছাড়ুই | chāṛui বিণ, -দ্র: ছাড়উই | ধল-মান |
| ছাড়ুয়া | chāṛuā বিণ, -পত্নীপরিত্যক্ত; যার স্ত্রী ছেড়ে চলে গেছে; সাঁ- ছাড়ুয়া ছাড়ুয়া মবদের সুখ নাই। | ধল-মান |
| ছাড়রী | chāṛrī বিণ, -দ্র: ছাড়ি | মান |
| ছাত্‌রা | chātrā বিণ, -দ্র: ছেত্‌রা, সাঁ-ছাড়রা | ঝাড়-ধল-বাঁক |
| ছাত্‌না | chātnā বি, -বৃক্ষবিশেষ, ছাতিম গাছ <সপ্তপর্ণী সাঁ ছাত্‌না | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| ছাতাটাঁয়ড় | chātā tāĕr̥ বি, -যে মাঠে 'ছাতা পরব' অনুষ্ঠিত হয়; দ্র: ছাতাপরব | মান |
| ছাতাডাং | chātādāṁ বি, -ছাতাপরব উপলক্ষে যে কাষ্ঠদন্ডের উপর ছাতা বেঁধে দেওয়া হয়। <ছত্র+দন্ড; সাঁ-ছাতাডাং | মান |
| ছাতাপরব | chātāparab বি, -ভাদ্রমাসের শুক্লাদ্বাদশী তিথিতে অনুষ্ঠিত ইঁদ বা ইন্দ্রপূজার মেলা।<br>ইঁদ পূজার অনুষ্ঠানে একটি লম্বা কাঠ পুঁতে তার উপরি-ভাগে একটি সুসজ্জিত ছাতা বেঁধে দেওয়া হয়। ছাতাটি ইঁদের প্রতীক। < সং-ছত্র+পর্ব সাঁ ছাতাপরব<br>'ভাদর মাসে ইঁদপূজা চাকলতড়ের ছাতা।' | ধল-মান-ঝাড় |
| ছাতি আড়া | chāti āṛā ক্রি,-বুকফুলিয়ে দাঁড়ানো, বুক পেতে দেওয়া (আড়া = পাতা) সাঁ-কড়াম আড়াও<br>'রাজার বেটা ছাতি আড়িল'<br>'ছাতি আড়ো কেনে রে দাঁড়ালি ?' | মান-ধল |
| ছাতিনা | chātinā বি, -দ্র: ছাতনা | ধল-ঝাড় |
| ছাতু[১] | chātu বি, -ভাজা ছোলা বা যবের গুঁড়ো, <শক্তু ; সাঁ-ছাতুকুঁড়া | ধল-মান- বীর বাঁক-ঝাড় |
| ছাতু[২] | chātu বি. -এক প্রকার উদ্ভিদ, যা ব্যঞ্জনরূপে খাওয়া হয় <সং ছত্রাক; সাঁ-উ:ত্<br>কোন ছাতু মাঠে ঘাটে, বনে, কোন ছাতু সারগাদায়, গোয়াল গাদায় কিংবা বড় আলে জন্মে—বিভিন্ন প্রকার ছাতুর নাম :<br>১ বাইদ ছাতু (মাঠের আলে জন্মে)<br>২ কুড় কুইড়া (শালবনের বালির মধ্যে উদ্ভূত। গোল মার্বেল গুলির মত সাদা রঙের খোলার মধ্যে শাঁস থাকে। ভেজে খেলে কুড়কুড় শব্দ হয়)<br>৩ বালি ছাতু,(ক্ষুদ্রাকার ছাতার মত; বালি মাটিতে জন্মে)<br>৪ উইছাতু (উইটিপিতে জাত)<br>৫ মৌঢাল (বড় আকারের, সুস্বাদু ছাতু -শালবনে জাত)<br>৬ মুডোল - ( ঐ ) সাঁ-তারমাড় উ:ৎ<br>৭ ক্যাঁদ্ ছাতু ; | ধল-মান-বীর-বাঁক-ঝাড |

৮ রুগড়া ছাতু (দ্র: কুড়কুইড়া)
৯ কুড়কুড়্যা (দ্র: কুড়কুইড়া)
১০ রুট্‌কা ছাতু ( ঐ )
১১ পরব ছাতু (শরৎকালে, দুর্গাপূজার সময় পাওয়া যায়)
সাঁ - মতাম উ:ৎ
১২ গড়গড়্যা (দ্র: কুড়কুইড়া)
১৩ পুট্‌কা ( ঐ )
১৪ পুয়াল ছাতু (পচা খড়েব গাদায জন্মে) সাঁ- কসুপ উ:ৎ
১৫ হুটায়্‌ল ছাতু (এব্‌ড়ো খেবড়ো জায়গায় হুটাল বা ঢেলার মধ্যে জন্মে)
১৬ হাটাল ছাতু (দ্র: হুটায়্‌ল ছাতু)
১৭ গোবর ছাতু (গোববেব মধ্যে উদ্ভূত, অখাদ্য)
১৮ কাঠছাতু (গাছের বা কাঠের উপর জন্মে) অখাদ্য
সাঁ-পগা
১৯ কডাঝুঁটি ছাতু
২০ কাড়হান ছাতু ( বর্ষাকালে, আলের উপর জন্মে)
সাঁ - কাড়হান উ:ৎ
২১ কাড়হান্যা ছাতু ( ঐ )
২২ তুজ্জা ছাতু (tujjā)
২৩ বাঁশ ছাতু (bā̃ś) সাঁ- মা:ৎ পগা
২৪ ফুড়কি ছাতু (phurki)
২৫ কামহারো ছাতু (kāmhār'e)
২৬ টিলহা (ṭilhā) সাঁ বুনুম উ:ৎ
২৭ মন্ডা ছাতু (manḍā)
২৮ ফুইড়কা ছাতু (phuiṛkā)
২৯ পগার ছাতু (pagār)

ছাতুফুটা chātu phuṭā বি, -চূর্ণ বিচূর্ণ করা, মাথার ঘিলু বার করা, চূর্ণ বিচূর্ণ হওয়া; ধল-মান-বীর
মার্যে মুঁড় ফাঁটাই ছাতুফুটা কর্যে দিলেক।
মারে ছাতুফুটাইঁ দিল্যেক।
লাউ ট মাটিতে পড়্যে ছাতুফুটা হয়্যেঁ গেল।

| | | |
|---|---|---|
| ছাতুয়াপরব | chātuā parab বি, -চৈত্রসংক্রান্তির দিন, ছাতু খাওয়াব অনুষ্ঠান বিশেষ; | ধল-ঝাড় |
| ছাতুয়াগুঁড়ি | chātuāgūṛi বি, -ছাতু, ছাতুর গুঁড়ো; সাঁ-ছাতুকঁ কুঁডা < শক্তু+গুন্ডক | |
| ছানি[১] | chāni বি,-চোখের ব্যাধি বিশেষ; চোখের ডিমের উপব সাদা পাতলা পর্দা, যা দৃষ্টিকে আচ্ছন্ন করে; ছানি পড়া; ছানি কাটা , সাঁ- ছানি | ধল-বীব-মান-বাঁক |
| ছানি[২] | chāni বি, -গোরুমোষের খাবার বিশেষ; কুচি কুচি করে কাটা খড়; যা কলাই, কুঁড়ো প্রভৃতির সঙ্গে মিশিযে, সিদ্ধ করে তৈরী করা গোরু মোষের খাবার; তুল-হি-সানি, ছানি কাটা-ছানি কাট্যে রাখ, গোরু গিলাকে খুয়ায়তে হব্যেক। | ধল-বীর-বাঁক-ঝাড-মান |
| ছামড়া | chāmṛā বি, -উঠোনের উপর শালপাতা প্রভৃতির আচ্ছাদন বিশেষ; যার নিচে বিবাহ্ কার্য অনুষ্ঠিত হয়; ছামু<সম্মুখ+ড়; ঘরের সম্মুখ ভাগে তৈরী ছাউনী। ঘরের সম্মুখ ভাগে তৈরী অংশ। | ধল-মান-বাঁক-ঝাড় |
| ছামড়াতলা | chāmṛātalā বি,-ছাঁদনা তলা, যে জায়গায় বিবাহ কার্য সম্পন্ন করা হয়। সাধারণত: ঘরের সম্মুখবর্তী উঠোনে (ছামু<সম্মুখ)+ড়া; < সম্মুখবর্ত্ম >ছামুবাট >ছামুয়াড >ছামুড়া>ছামড়া+তলা সাঁ-ছামড়া | ধল-মান-বাঁক |
| ছামু | chāmu বি, -সামনে, সম্মুখভাগ < সং সম্মুখ, উয়ার ছামু রা-টি কাড়ব্যেক নাই। ঘরের ছামুএ বড় গাছ। সাঁ-ছামু, ছামুয়া | ধল-মান-বীব-বাঁক |
| ছালট[১] | chālaṭ বি, -চিরে ফেলা গাছের যে অংশটি ছালেব সঙ্গে যুক্ত থাকে, শাল গাছের লম্বা ছাল; সাঁ - ছালট ছালট গিলায় আর কি হব্যেক চুলহার কাঠ হবেক। | ধল-মান-বীর |
| ছালট[২] | chālaṭ বি, -আ-পোড়া ইট, অর্ধদগ্ধ ইট, ইট গিলা ছালট হয়্যেঁ যেছে, ভাল কর্যে পুড়ে নাই। | বীর |
| ছালি | chāli বি, -গাছের পাতলা ছাল, ছাল+ই সাঁ-ছালে | ধল-মান-ঝাড় |
| ছালিয়া | chāliā বি, -শিশু, ছোটছেলে, সাঁ-ছালিয়া কাদের ছালিয়া রে ? | ধল-মান |

| | | |
|---|---|---|
| ছাহা | chāhā বি, -ছায়া; 'গাছের ছাহা লকের রাহা' প্রা-ছাহা<br>(গাছের ছায়া যেমন সুখপ্রদ, তেমনি নির্জন জায়গাতে<br>লোকের কথাবার্তা শুনলে আশ্বস্ত হওয়া যায়।) | ধল |
| ছিংসা | chiṁsā বিণ, -ফুটো | বীর |
| ছিঁক | chĩk বি, -হাঁচি; তুল-হি-ছিঁক,<br>অনুকার শব্দ; | ধল-মান-বীর |
| ছিঁকা | chĩkā ক্রি, - হাঁচা,<br>জলে ভিজ্যেছে, অখুন দমে ছিঁকছে। সাঁ-আছিম্<br>ছিঁক্যে ছিঁক্যে দম বাহরাইঁ যাছে। | ধল-বীর-মান |
| ছিঁচ্ | chĩc ক্রি, -জল সেচন করা, < সং সিঞ্চন(✓সিঞ্চ)<br>জমিতে জল ছিঁচতে হব্যেক। | বীর |
| ছিঁচ্কা | chĩckā বিণ, -ছিঁচকে; সুযোগ পেলে যে চুরি করে ;<br>ছিঁচকে চোর। সাঁ - ছেঁচ্ড়া | ধল-মান |
| ছিঁট | chĩṭ বি, - জলের বা বৃষ্টির ছাঁট < √সিঞ্চ | বীর-ধল-মান |
| ছিঁটা[1] | chĩṭā ক্রি, -জল ছিটানো, জল সেচন করা,<br>পখইর লে জল ছিটতে যায়্যেঁছে; জল ছিটাঁছিস কেনে ? | ধল-মান-ঝাড় |
| ছিঁটা[2] | chĩṭā বি, -জলের ফোঁটা; তরল পদার্থের ফোঁটা -<br>কাদার ছিঁটা লাগ্যে কাপড়টা কেমন হয়্যেঁছে দেখ। | ধল-মান |
| ছিঁটা[3] | chĩṭā বিণ, -ছেঁড়া, ছিঁটা কাঁথায় জাড় নাই যায়।<br>< ছিন্ন > ছিন্ড >ছিঁট | বীর-ধল-মান |
| ছিঁটাবেড়া | chĩṭā beṛā বি, -বাঁশের কঞ্চির বেড়া;<br>ছিঁটা বেড়ার ঘর কদ্দিন টিকব্যেক ! | ধল-মান-ঝাড় |
| ছিঁড়কা | chĩṛkā ক্রি, -ছিটানো, দেখ-ন কেমন জল ছিঁড়কাছ।<br>সাঁ- তিরপি কাতে | ধল-মান |
| ছিঁড়কাবন | chĩṛkāban বি,-ছোটবন, এখানে ওখানে ছিটিয়ে থাকা<br>বন, সাঁ ডুবকা বির<br>ছিঁড়কা বনে ছঁড়ার সঁগে দেখা। | ধল-মান |
| ছিঁড়া[1] | chĩṛā বিণ, -ফাটা. ছেঁড়া, < ছিন্ন<br>ছিঁড়া কাপড় পইরতে লারি।<br>কাপড় ছিঁড়া- ছেঁপা কাপড়ের টুকরো। | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| ছিঁড়া[2] | chĩṛā ক্রি বিণ, -নস্ট | ধল-মান- |

| | | |
|---|---|---|
| | দুধ-ট ছিঁড়্যে গেইছে, চা হব্যেক নাই। | বীর-বাঁক |
| | দুধ ছিঁড়ি গেল্‌ছে। | |
| | ক্রি-কাঁটা খঁচায় কাপড় ছিঁড়ব্যেক। | |
| ছিঁড়া[৩] | chĩṛā ক্রি, -মাথা আঁচড়ানো, চুল ছিঁড়া সাঁ- অড়ে:চ | ধল-মান |
| | তর চুল ছিঁড়া হল্য ? | |
| | ক্রি - সাঁঝের বেলা চুল ছিঁড়বি নাই। | |
| ছিঁড়াকুড়া | chĩṛā kuṛā বিণ, -ছেঁড়া ফাটা, ছেঁড়াখোঁড়া | মান-বাঁক |
| | ছিঁড়াকুড়া কাপড়ও নাই খে। | |
| | ছিঁড়াকুড়া পিরহান পইর‍্যে কুথা যাছিস ? | |
| ছিঁদ | chĩd বি, -ছেঁদা, ছোট ছিদ্রপথ, পিপঁড়া ঢুকার ছিঁদও নাই ; কানের ছিঁদ (কানে অলঙ্কার পরার ছিদ্র পথ) | ধল-মান |
| ছিঁদা | chĩdā বি, -ছেঁদা, < ছিদ্র; ফুটো | ধল-বীর-মান |
| | কাপড় ট কি কর‍্যে ছিঁদা হইল রে। | |
| ছিঁয়াঁ | chĩā̃ বি. -ছায়া, বড় গাছের ছিঁয়াঁয় ছট গাছ বাঁচে নাই। | ধল-মান-বীর |
| | তুর ছিঁযাঁ দেইখ্‌ব নাই। | |
| ছিটছিটকা | chiṭ chiṭkā বিণ, -রঙের ছিটে যুক্ত; ছিট্‌ছিট্‌কা ছাগল | ধল-ঝাড় |
| ছিটফুট | chiṭ phuṭ বিণ, - একটু | বীর |
| ছিটকা[১] | chiṭkā ক্রি, -ছিটকে ওঠা, ছিট্‌কানো, | ধল-মান-বীর |
| | অমন ছিট্‌কি উঠছিস কেনে ? | |
| | জল ছিটকাইঁ দিল। রাগে ছিটকি উইঠল্‌, | |
| | জল ছিটকাছিস কেনে? | |
| ছিটকা[২] | chiṭkā বিণ,-যে ছট ফট করে, স্থির হয়ে দাঁড়ায় না, রাগী; ছিটকা গাইকে ভাল কর‍্যে ছাঁদ্যে দিবি , | ধল-ঝাড় |
| | উ ছিট্‌কা মরদরে ; কিছু বইল্‌বি ত ছিটকি উইঠব্যেক। | |
| ছিটকা[৩] | chiṭkā বি, -বাঁশের কঞ্চি | ধল-ঝাড় |
| | হাথে একটা ছিট্‌কা রাখবি। | |
| ছিটাস | chiṭās বি, -দ্র: ছিঁট | ধল |
| ছিটেল | chiṭel বিণ, -আধপাগলা, ছিটগ্রস্ত, একগুঁয়ে | বীর |
| | তুল-হি-ছিটিয়াল; ছিট্‌+আল | |
| ছিটেস | chiṭes বি, -আঙুলের রোগ বিশেষ, যাতে আঙুল অসাড় হয়ে যায়। | বীর |
| | আঙুলটতে ছিটেস লেগ্যেছে- খুব বাজছে। | |

| | | |
|---|---|---|
| ছিত্‌রা | chitrā ক্রি, -ছেত্‌রে যাওয়া<br>এমন ঝুঁট খেল্যাম যি আঙুল-ট ছিত্‌রে গেল। সাঁ-ছিতরা | |
| ছিতিবিতি | chitibiti বিণ, -নষ্ট, এলোমেলো, তুল-ছতিবতি<br>জীবনট ছিতিবিতি হয়েঁ গেল। সাঁ-ছিতিবিতি | বীর-মান |
| ছিতুস[1] | chitus বি, -অজুহাত, ফাঁক, ছুতো<br>কিছু একটু ছিতুস খুঁজছ্যে। | বীর |
| ছিতুস[2] | chitus বি, -তাড়স, ফোঁড়াব ছিতুসে জ্বর হলছে। | বীর |
| ছিচ্‌চাতুর | chic cātur দ্র: ছিনছাতুর | বীর |
| ছিদ্‌বিবিদ্‌রি | chidri bidri বি, -ছেঁড়াফাটা, <ছিদ্র+বিদীণ<br>কাপড়-টর আর কিছু নাই, একেবারে ছিদরি বিদ্‌রি হয়্যে যেইছে। | বীর-বাঁক |
| ছিনছাতুর | chin chātur দ্র: ছিনছিতরা, সাঁ - ছিঞছাতুর | বীর |
| ছিনছিতরা | chin chitrā বি, -ছেঁড়াখোঁড়া, এলোমেলো,<br>ছিন্ন+ছিদ্র<br>কাড়গিলা ছিঁড়েখুড়্যে ছিনছিতরা হয়্যেঁছে। | বাঁক |
| ছিনার | chinār বিণ, -ছেনাল, বেশ্যা;<br>পা-ছিন্নালো (=জার, ব্যভিচারী)<br>ছিনার মাগীর মুঁহে আগুন। সাঁ-ছিনার | ঝাড়-ধল-মান-বীর |
| ছিনারী | chinārī দ্র: ছিনার | ধল-মান-বাঁক-বীর |
| ছিরখুট্টি | chirkhuṭṭi বি, -ঝামেলা, ঝগড়াঝাঁটি, চেঁচামেচি -<br>দিনরাত ছিরখুট্টি লেগ্যে আছে। | বীর |
| ছিরিকমুতা | chirik mutā বিণ, -ঘন ঘন প্রস্রাব কারী, অন্যার্থ - যে সব কথা খুলে বলে না। অনুকার শব্দ - ছিরিক+মুতা (মুতে যে); উ হছে ছিরিকমুতা; পষ্ট করোঁ সব কথা বইল্‌ব্যেক নাই। | মান |
| ছিলা | chilā ক্রি, -ছুলে দেওয়া, প্রা- ছিল্ল<br>কাঠ বা বাঁশ মসৃণ করা,<br>ভাল করো্য বাঁশ ছিলবি, তবে না কাঁড়বাঁশ বনাবি। | মান |
| ছিলকা[1] | chilkā বি, -এক প্রকার পিঠে, সরু চাক্‌লী, হি- ছিল্‌তা<br>সাঁ-ছিলকা | মান-ধল |

| | | |
|---|---|---|
| ছিলকা[২] | chilkā বি, -পাতলা ছাল | মান-ধল |
| | বাঁশের ছিলকা, বাঁশ ছিলে যে পাতলা অংশ পাওয়া যায়। | |
| ছিস্ | chis অব্যয়, -ছি:; ছিস্-ব্ অমুন কাজ করলি তুঁই। | মান |
| ছি:হাড়ি | chiḥ hāṛi অব্যয়, -কুকুরকে নিবৃত্ত করার শব্দ | ধল-মান |
| | অপরিচিত ব্যক্তিকে দেখে গ্রামের কুকুর যখন আক্রমণাত্মক | ঝাড় |
| | ভংগীতে ভৌ ভৌ চিৎকার করে, তখন তাকে নিবৃত্ত | |
| | করার জন্য বলা হয় - ছি: হাড়ি! সাঁ-ছি:হড়ি: / হাড়ি: | |
| ছুঁ | chũ ক্রি,-ছোঁ, ছুঁয়ে দে; দৌড়ি করি উয়াকে ছুঁ | ধল-মান- |
| | < √ছু, ছুঁ | বীর-ঝাড় |
| ছুঁআঁ | chũẫ বি,-ছোঁওয়া, স্পর্শ করা; | ধল-মান- |
| | উয়াকে ছুঁয়া সহজ নয়। | বাঁক-ঝাড় |
| ছুঁআঁছুঁইঁ | chũẫ chũĩ বি,-ছোঁওয়া ছুঁই | ধল-মান-বীর |
| | এক সঁগে গাড়ী-এ চইঢ়লে, ছুঁআঁছুঁইঁ ত হবেকেই। | |
| ছুঁয়াঁছুত্ | chũẫ chut বি,-ছুঁয়ে দিলে যে স্পর্শ দোষ হয়; | ধল-ঝাড় |
| | ছুঁয়াছুত মানা - স্পৃশ্য অস্পৃশ্য বোধ, | |
| | সিনান না করেঁ ভাতের হাঁড়িটা ছুঁয়ে দিলি ? তুঁই কি ছুঁয়াঁ | |
| | ছুত কিছুই মানবি নাই। সাঁ- ছুয়াছুত | |
| ছুঁইচা[১] | chũicā বিণ,-ছুঁচের মত অগ্রভাগ বিশিষ্ট, | মান-বীর |
| | ছুঁচ < সূচী+ইয়া | |
| ছুঁইচা[২] | chũicā বিণ,-ছুঁচো, < ছছুন্দরী | ধল-মান |
| | ছুঁইচা মারেঃ হাত গন্ধ। | |
| ছুঁইচামুহাঁ | chũicāmuhẫ বিণ,-তিরস্কার বিশেষ, ছুঁচোর মত মুখ | ধল-মান |
| | যার; তুচ্ছার্থক শব্দ - উ ছুঁইচামুহাঁর কথা আর বলবি নাই। | |
| | সাঁ- চুঁদমচা | |
| ছুঁইৎ | chũit বি,-ছুঁৎ, অশৌচ (অর্থান্তরে শৌচ) | ধল-মান |
| | অ লোপ, তুল-অছৌচ্, সাঁ- ছওঁয়াইৎ; | |
| | দ্র: ছুত্কা, ছুঁচ্ | |
| ছুঁকা | chũkā বি,-তরকারীতে ফোড়ন দেওয়া, | বীর-মান-ধল |
| | ছুঁক (অনুকার শব্দ; )+আ) | |
| | তরকারীটা ছুঁকা হয় নাই। | |
| ছুঁচ | chũc ক্রি,-তরকারীতে ফোড়ন দেওয়া | বীব |
| | তরকারী-ট ছুঁচো দে। | |

| | | |
|---|---|---|
| ছুঁইচ্‌ল্যা | chũicl'ā বিণ,-ধারালো, তীক্ষ্ণ সরু অগ্রভাগ বিশিষ্ট ছুঁচের মত সরু ও তীক্ষ্ণ; < সূচী(+লা); সাঁ-গজা:ক | ধল-মান-বীর |
| ছুঁট | chũṭ বি,-কাছা, ছোট, ধুতির যে অংশ পেছন দিকে, কোমরে গুঁজে রাখা হয়; কোঁচার বিপরীত দিকের অংশ; ছুঁট মারা - | বীর-ধল-মান-বাঁক |
| ছুঁকছুঁক্যা | chũk chũk'ā বিণ,-লোভী, কোথায় কি আছে খুঁজে বেড়ায় যে; < √শুঁক | ধল-মান |
| ছুঁপ | chũp ক্রি,-লুকিয়ে রাখা, গোপনে কিছু করা, তুল-হি ছুপ্, ছুপানো<br>ছুঁপ্যে ছুঁপে জল খাইলে, শিবঠাকুরও জাইনব্যেক নাই<br>কুথায় ছুপাইঁ রাখ্যেছে, কে জানে। সাঁ-উকুউকু | মান |
| ছুট | chuṭ বি,-বাদ, তুল-হি ছুট, এক ট জিনিষ ছুট পড়্যে গেইছে। | বীর |
| ছুট্‌কি | chuṭki বিণ,-দ্বিতীয় পত্নী, একান্নবর্তী পরিবারের ছোট বৌ; ছোট+কি;<br>বড়কি-র লে ছুট্‌কি বহু-টা ভাল। | বীর-ধল-মান-বাঁক |
| ছুট্‌কো | chuṭko বিণ,-কম গুরত্বপূর্ণ, ছোটখাটো, সামান্য তুল-উটকো; < ছোট+(কিয়া)<br>উ সব ছুট্‌কো কাজ; তাতে কুনু ছম (শ্রম) নাই। | বীর |
| ছুটু | chuṭu বিণ,-খুব ছোট; ছুটু বহু, ছুটু চারা, ছুটু ছা<br>'ছুটু ছা, উ আর কি বুঝে !' | ধল-মান |
| ছুটুমুটু | chuṭumuṭu ছোট+ধ্বন্যাত্মক 'মুটু', ছোট খাটো সাঁ-ছোটে মোটে<br>'ছুটুমুটু মরিচ গাছ, কতই যতন কইর্‌ব।<br>সুরধনী লীলমণি, তখেই সাঁঘা কইর্‌ব।' | ধল-মান |
| ছুতা¹ | chutā বি,-ছুতো, অজুহাত, < সূত্র<br>উ খালি ছুতা খুঁইজছে- কি কর্যে পালাব্যেক।<br>ঝগড়া করার কনহ্ একটা ছুতা পাইল্যেই হল্য - একবারে ঠেঙা ধইরব্যেক। | ধল-মান-বাঁক-ঝাড় |
| ছুতা² | chutā বিণ,- অশুদ্ধ, অচ্ছুত, ছুতা হাঁড়ি (মৃতাশৌচ অবস্থায় যে সব হাঁড়ি ফেলে দিতে হয়।) | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| | < অশৌচ (অ-লোপ), দ্র: ছুৎকা | |
| | ছুতা হাঁড়ি গিলা হ- ই পখইর ধারে ফেলাইঁ দে। | |
| | ছুতা হাঁড়ি ছুঁবি নাই ; সিনাতে হব্যেক। | |
| ছুতালাতা | chutālātā বি,-অজুহাত, অছিলা <সং সূত্র+ | ধল-বীর- |
| | যুগ্ম শব্দ লাতা, নাতা (হি-নাতা আত্মীয়তা) | মান-বাঁক |
| | ছুতালাতা কর‍্যে উ অদের ঘরকে আইস্‌তে লাইগ্‌ল। | |
| ছুত্‌কা, ছুৎকা | chutkā বি,-সন্তান জন্মের পর পারিবারিক অশূচি অবস্থা, | ধল-মান-বীর- |
| | স্পর্শদোষ; সূতিকা-সংশ্লিষ্ট অশৌচ < সূতিকা ; | বাঁক-ঝাড |
| | দ্র: ছুইৎক্কা | |
| | ছুৎকা হয়্যেঁছে গো, ভিখ্, দিতে নাই। সাঁ-ছুত্‌কা, ছুৎ | |
| ছুপা | chupā ক্রি,-লুকিয়ে থাকা, তুল-হি ছুপ্‌না, ছুপানা | মান-বীর |
| | কুথায় ছুপ্যেছিলিস ব ! | |
| | লুক ট ছপুইঁ ছিল। দ্র: ছুঁপা | |
| ছুয়া | chuā বি,-শিশু, ছা, ছেলে, <শাবক | মান |
| | তুল-ওড়িয়া-ছুয়া | |
| ছুয়াপুতা | chuāputā বি,-ছেলেপিলে, <শাবক+পুত্র | মান |
| | তুল-ওড়িয়া-ছুয়াপিলা | |
| | ই বছর ধান হল্য নাই, ছুয়াপুতাকে কি খাত্যে দিব হে ! | |
| ছুলা | chulā ক্রি,- √ছুল্ <সং স্খাল প্রা-ছোল্ল দ্র:ছিলা | ধল-ঝাড়-মান |
| | ছাল বা খোশা তুলে ফেলা, চাঁছা; আম-টা ছুল্যে খাবি; | |
| | তর চামড়া ছুলি দিব <প্রা-ছিল্ল >ছিলা >ছুলা | |
| | ঘাস ছুইলতে যায়্যেঁছে ডুবকা বনের ধারে। | |
| ছুলুবুলু | chulubulu ক্রি-বিণ,-যা হোক্ করে | বীর |
| | ছুলুবুলু কর‍্যে যা হোক দুটি খেঁয়্যে লাও। | |
| ছে | che বি,-ধাপ, মাটির ঘর তৈরীর সময় মাটি দিয়ে তৈরী | বীর |
| | এক একটি ধাপ, দাওয়া; < ছেদ-বিভাজিত অংশ | |
| | কাঁথ-টর ক' ছে উঠল্য ? পাঁচ ছে হয়্যেছে। | |
| ছে-অ | che-a বি,-জমির আল কেটে তৈরী জল নিকাশী নালি; | বীর |
| | < সং ছেদ | |
| | ছে-অ দিয়্যেঁ জল যেছে। | |

| | | |
|---|---|---|
| ছৈ | chaj বি,-গোরুর গাড়ীর আচ্ছাদনী; < √ছদ্<br>ছদি, ছাদিকা - আচ্ছাদিকা | বীর |
| ছেঁ/ছ্যাঁ | chē/chæ̃ বি,-মাটির দেওয়াল তৈরী করার সময়<br>যে কাদার তাল বারে বারে তুলে দেওয়া হয়। | বীর |
| ছেঁউড় | chēur̦ বিণ,-অনাথ; দ্র: ছুঁ-অড় | ধল-ঝাড় |
| ছেঁক/ছ্যাঁক | chēk/chæ̃k অব্যয়,-হঠাৎ আগুনে পোড়ার অনুভব;<br>জ্বলন্ত অঙ্গার জলে পড়লে যে শব্দ হয়<br>লম্ফ-ব গরম কাঁচটা ছেঁক করো্য লাইগ্‌ল হাতে। | ধল-বীর-মান |
| ছেঁকছেঁক | chēk chēk বি,-জ্বরের ঈষৎ তাপ<br>সর্দ্দি লেগ্যে গা-টা ছেঁক ছেঁক কইচ্ছে। | ধল-ঝাড় |
| ছেঁকচরা | chēk carā /chæ̃k cara বিণ,-ছিঁচকে চোর | ধল-বীর-মান |
| ছেঁকচুরা | chēk curā/ chæ̃k curā বিণ,-দ্র: ছেঁকচরা | ঐ |
| ছেঁকচোব | chēk cor/ chæ̃k cor বিণ,-দ্র: ছেঁকচোর<br>উয়াকে চখে চখে রাখবি, ছেঁকচোর বঠে। | ঐ |
| ছেঁকছেঁকানি | chēk chēkāni বি,- শিহরণ, ভয়-ভয় ভাব<br>সন্‌ঝে বেলা বাঁশবনের ধার দিয়্যেঁ যাত্যেছিলম, ত,<br>কেমুন ছেঁকছেঁকানি লাইগ্‌ল, ভূত আছে ন-কি ভালা! | মান-বীর |
| ছেঁগা | chēgā বিণ,- ছেঁদা, ছিদ্রযুক্ত | বীর |
| ছেঁচা[১] | chēcā বি,-থেঁতলানো, থেঁতোকরা, নোড়ার আঘাতে<br>হলুদ আদা, পেঁয়াজ, রসুন ইত্যাদি পিষ্ট কবা,<br>বাটার আগে থেঁতলে দেওয়া;<br>উয়াকে ঠেঙা দিয়্যেঁ আম-ছেঁচা করো্য দিলোক।<br>ক্রি-উয়াকে ছেঁচি দিব; ছেঁচ্যে মরাব। সাঁ-কুটামকৎতে | বাঁক-বীব<br>ধল-মান-ঝাড় |
| ছেঁচা[২] | chēcā বি,-জল সিঞ্চন করা, < √সিঞ্চ্<br>এখুন জল ছেঁচার কাজ হছে। | বীর-ধল-মান |
| ছেঁচাকুটা | chēcā kuṭā বি,-কিল মারা, সর্বাঙ্গে ব্যথা হয়েছে<br>সাঁ-কুপুটাম:ক | ধল-মান |
| ছেঁচ্ড়া[১] | chēcṛā বিণ,-একগুঁয়ে, দ্র: ছেঁচড়<br>লক্‌-টা ছেঁচড়া বঠে, কথা শুইনব্যেক নাই। | ধল-মান-বীর |
| ছেঁচ্ড়া[২] | chēcṛā বি,-এক প্রকার ব্যঞ্জন | বীর-মান-বাঁক |
| ছেঁচড় | chēcar̦ বিণ,-শঠ, বাজে, নীচ প্রকৃতি<br>হি-ছিছোড়া; দেশ-টা চর ছেঁচড়ে ভর্‌য়্যে গেল! | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| ছেঁচাবেড়া | chẽcābeṛā বি,-থেঁতলানো বাঁশের পাত ,<br>ছেঁচা বাঁশের ঘর। সাঁ-ছেঁচড়, গির্ন্টি | ধল-মান |
| ছেঁচুরা | chẽcurā ক্রি,-টেনে হিঁচড়ে নিয়ে যাওয়া;<br>উয়াকে ছেঁচুর্যো নিয়ে গেল। | ধল |
| ছেঁছড়া | chẽchṛā ক্রি,-দ্র: ছেঁচুরা<br>উয়ার ঠ্যাঙে ধরি, ছেঁছড়াইঁ লি গেল। | ধল-ঝাড় |
| ছেঁড়া¹ | chẽṛā বিণ,-ধূর্ত, রঙ্গব্যঙ্গকারী, তুল-ছেম্‌ড়া(পূ:বঙ্গ)<br><ছমন্ড; উ শালো মস্ত ছেঁড়া বঠে, উয়ার কথার দাম নাই।<br>সাঁ-ছেঁড়া | ধল-বীর-মান |
| ছেঁড়া² | chẽṛā বি,-আঁচড়ানো, তুল-হি চির্‌না<br>< √চির্ ; তুর মাথা ছেঁড়া হয় নাই।<br>ক্রি - সনঝে বেলায় চুল ছিঁড়ছিস ? | বীর |
| ছেঁড়া-<br>গোবরী | chẽṛāgobrī বি,-ল্যাজে গোবরে হওয়ার অবস্থা,<br>অ-র এখুন ছেঁড়াগোবরী অবস্থা। | বীর |
| ছেঁড়াচটঠা | chẽṛācaṭṭhā বিণ,-চোর ছেঁচড়; সাঁ-ছেঁড়াচট্‌ঠা | বীর |
| ছেঁয়াঁ | chẽā̃ বি,-ছাপ, উ দিগে ছেঁয়াঁ পড়্যেছে।<br>উয়ার ছেঁয়্যা মাড়ায়্‌ব নাই। | বীর-মান |
| ছে/ছ্যা | che/chæ বি,-কেটে নেওয়া অংশ, < ছেদ<br>এক ছে কাঠ, এক ছে মাটি। | বীর |
| ছেগল | chegal বি,-ছাগল, ছেগল-টর কত দাম হে ? | বীর |
| ছেতুস | chetus বি,-কারণ, হেতু, < সূত্র?<br>কেনে যে জ্বর হইল, তার কুনু ছেতুস পেছি না। দ্র: ছিতুস | বীর |
| ছেতো¹ | cheto বি,-ছুতো, < সূত্র<br>কুনু এক-ট ছেতো লিয়ে যাব্যেক , | বীর |
| ছেতো² | cheto বিণ,-অশুদ্ধ, অশুচি<br>ছেতো কাপড়, ছেতো হাঁড়ি , দ্র: ছুতা | বীর |
| ছেদা | chedā বি,-ভাগ, অংশ, দ্র: ছে ; < ছেদ<br>বড় মাছ পায়্যেছি, ছেদা ছেদা করি কাটত্যে হব্যেক। | ধল |
| | এক ছেদা আমি-ও পাব। | বীর |
| ছেদ্দা | cheddā বি,- < শ্রদ্ধা | বীর |

| | | |
|---|---|---|
| ছেন্‌চা | chencā বি,-ছাঁচা, খড়ের চালের নিম্নাংশ;<br>ছেনচা তলায় দাঁড়িয়ে আছে। | বীর |
| ছেনা[১] | chenā বি,-ছানা (দুগ্ধজাত বস্তু) ছেনার মন্ডা<br>ছেনাকাটা দুধ সাঁ-ছেনা | ধল-বীর-মান<br>বাঁক |
| ছেনা[২] | chenā বি,-শিশু; উ-ট কাদের ছেনা বটে!<br>ছেনাপিনা লিয়্যে ঘর করি। | ধল-মান |
| ছেনা[৩] | chenā বি,-ছা, ছানা, পাখির ছেনা, বাচ্চা | ধল-মান |
| ছেপ | chep বি,-থুথু, মুখ থেকে নির্গত লালা, ছেপ ফেলা<br>ছেপ গিলা (গিলে ফেলা) | ঝাড়-ধল-মান |
| ছেব্‌লা | cheblā/chæblā বি,-নির্বোধ, শিশুর মত বুদ্ধি;<br>তুল-ছাওয়াল; ছাবাল<br>যত বড় হছে, তত ছেব্‌লা হছে। সাঁ-ছাব্‌লা | বীর |
| ছেরা | cherā/cherā ক্রি,-পাত্‌লা বাহ্যে করা, সাঁ-চিড়ির<br>বিহাঘরে দমে খায়েঁছে, ত ছেরাব্যেক নাই।<br>অত খাইস না, ছেরাবি। | ধল-মান-<br>বীর-বাঁক |
| ছেরাবনি | cherābani দ্র: চেরাবনি; সাঁ- চায়ে:চ, কিস্‌নি | ধল-ঝাড় |
| ছেলা | chelā/chælā বি,-ছালা, বস্তা, মালপত্রভরা চটের থলে।<br>বলদের পিঠে ছেলা চাপাই হাটকে গেল, বানিয়া। | |
| ছেলাপিলা | chelāpilā বি,- ছেলেপিলে, ছেলে < শাবক(+ইল্ল),<br>পিলা - (তুল, ওড়িয়া-পিলা ছেলে, শিশু) তামিল পিল্লে<br>সাঁ-ছাল্লিয়া পুল্লিয়া | ধল-মান<br>? |
| ছেলাঘরা | chelāgharā বি,-গর্ভস্থলী, গর্ভস্থ সন্তানের ঘর, জরায়ু<br>দেখ ন, দিনকে দিন বহুর ছেলাঘরা কেমন ফুইলছে। | মান |
| ছেলি | cheli বি,-ছাগল < ছাগল+ই | ধল-ঝাড় |
| ছেলেঙ্গী | chelengī বি,-ছেলেমী, শিশুসুলভ আচরণ<br>অত বয়স হইল্য, তবু ছেলেঙ্গী ছাইড়্‌ল নাই! | বীর |
| ছো[১] | cho বি,- লোকনৃত্য বিশেষ; গাজন পর্ব উপলক্ষে<br>অনুষ্ঠিত নাচ, মুখোশ নাচ , সং, ছো-নাচ | মান-ধল-ঝাড় |
| ছো[২] | cho বি,-সঙ্, ঠাঁট (ছো এবং সং সমার্থক)<br>হামকে ছো দেখাবি নাই।<br>উ সব ছো, ছাড়্যো দে (ও সব ঠাঁট ছেড়ে দে)<br>ই বার মাড়ো য় উয়ারা বাঘ শিকারী ছো দেখাব্যেক। | মান-ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| | ই বাবা কত রকম ছো (সং) রে, ডাকতর ছো, শিকারী ছো, বাবু ছো | |
| ছোইছতক্কার | choi chatakkār বিণ,-চারদিকে ছড়ানো, ছড়ানো ছিটানো ছোই+ < ছত্রাকার<br>ঘরে সব কিছু ছোই ছতক্কার হয়্যে পড়্যে আছে। | বীর |
| ছোট | choṭ বি,- ধানকাটার পর ধানের গুছি দিয়ে ধানের আঁটি বাঁধার গাঁট, ছোট্ বাঁধা, দ্র: ছট্১ সাঁ-ছোট্<br>ছোট্ বাঁধা হব্যেক, তভে ত ধান বিড়া গাড়ি-এ চাপাবি। | ধল-মান |
| ছোড়লতলা | choṛaltalā বি,-ছাঁদনাতলা, বিবাহ অনুষ্ঠানের বেদী যার চারকোণে ছোট কলাগাছ কিংবা খুঁটি বা কঞ্চি পুঁতে চৌদোলের আকার দেওয়া হয়; তার মধ্যে মাঙ্গলিক দ্রব্যাদি রাখা হয়; দ্র: চৌডোল;<br>চৌডোল তলা >ছোড়লতলা < চতুর্দোলা+তল(আ) | বীর |
| ছোত্ | chot বি,-অশুচি, দ্র: ছুৎ; < অচ্ছুত > ছুৎ >ছোত<br>বাড়ীতে ছোত পড়্যেছে গো ভিখ দিতে নাই। | বীর |
| ছোতো | choto বিণ,-দ্রঃ ছেতো২ | বীর |
| ছোতোফুটো | chotophuṭo বিণ,-চূর্ণ বিচূর্ণ, ছাতুফুটা, ফেটে চৌচির, হাঁড়ি-ট ছোতোফুটো হইং গেইছে। | বীর |
| ছোরপা | chorpā বি,-ছড়িয়ে পড়া তরল পদার্থ | বীর |
| ছৌ-মা | chaumā বি,-যে মা ছেলের যত্ন করে না।<br>ছেল্যে-ট কেমুন রুগা পারা, ছৌ মায়ের ছেল্যে অম্নি তো হব্যেকই। | বীর |
| ছ্যা | chæ বি,- দ্র: ছে | বীর |
| ছ্যাতরা | chætrā বিণ,-দ্র: ছেত্রা | ধল-মান-বীর |
| ছ্যাপ | chæp বি,-দ্র: ছেপ | বীর |
| ছ্যাবকা | chæbkā বিণ,-দ্র: ছেবকা | |
| ছ্যারা | chærā ক্রি,-দ্র: ছেরা | বীর |
| ছ্যায়ানো | chæāno অস-ক্রি,-খন্ড খন্ড করে কাটা, ছে/ছ্যা+আনো | বীর |
| ছ্যা কাটাকাটি | chækāṭākāṭi বি,-শত্রুতা, বিরোধিতা, ছায়া কাট্যাকাটি, ছায়া না মাড়ানো, অহি-নকুল সম্পর্ক;<br>অ-দের এখুন, ছ্যা/ছ্যাঁ কাটাকাটি; কেউ কারুর মুও দেখব্যেক নাই। | বীর |

# জ - J

| | | |
|---|---|---|
| জ[১] | ja বি,-যব সং যব সাঁ যও | বীর-ধল-মান |
| জ[২] | ja বি,-পরিমাপ বিশেষ; একটি যবের দৈর্ঘ্যপ্রস্থের সমান এক ইঞ্চির এক-চতুর্থাংশ, এক জ মতন জাইগা ছেড়্যে/ছাড়্যে দাগ দিবি। | বীর-ধল-মান-বাঁক |
| জ[৩] | ja বি,-তাঁতের কাজে ব্যবহৃত সরু কাঠি | বীর |
| জইড় | jair̥ বি,-অশ্বত্থ গাছের প্রকার ভেদ;- বড় গাছ্ আর জইড় গাছে জড়াজড়ি হয়্যেছে | ধল-মান |
| জৌ | jau̯ বি,-গালা,-লাক্ষা, - < জতু,- জৌ-পুতুল | মান-ধল |
| জঁই | jãi বি,-ডেঞ্চো পিঁপড়ে,- জিঞ্চে- এক ধরণের বড় কালো পিঁপড়ে | মান |
| জঁক | jãk বি,-জোঁক,- < সং জলৌকা উ পখইরে নামভি নাই, দমে জঁক আছে। | ধল-মান-বাঁক-ঝাড় |
| জঁখ[১] | jãkh বি,-অপদেবতা বিশেষ, < যক্ষ; -জঁখের ধন- | ধল-মান-বাঁক |
| জঁখ[২] | jãkh বি,-ভাঁওতা,- অমন জঁখ দিবিস্ নাই। | মান-ধল |
| জঁখ[৩] | jãkh বি,- সাপ | ধল-মান |
| জঁখ[৪] | jãkh বি,-মাপজোঁক,- মাপ-জঁখ্ কর্যে দেখ | ধল-মান |
| জঁগ | jãg বি,-বি- জোঁখ, মাপজোঁক,- | বীর |
| জঁট | jãṭ বি,-জট,জটা,- সাঁ-জট তেল মাখবি নাই ত চুইলে জঁট পড়ব্যেক। | ধল-মান-বীর-বাঁক |
| জঁটা | jãṭā বি,-দ্র: জঁট | ধল-মান বাঁক |
| জঁদা[১] | jãdā বি,-ডেঞ্চো পিঁপড়ে, তীক্ষ্ণ দাঁড়াযুক্ত একপ্রকার কালো বড় আকারের পিঁপড়ে,- দ্র: জঁই- | ঝাড়-ধল-বাঁক |
| জঁদা[২] | jãdā বি,-টক; বাপ্‌রে বাপ,-তেঁতইলটা কি জঁদা বটে রে | ধল-মান |
| জঁয়া | jãĕā বি,-কালো বিষ পিঁপড়ে, ডেঞ্চো | ধল |
| জঁয়োঁপুক্তি | jaĕōpukti বি,-ছোট কৃমি | বীর |
| জখা | jakhā বি,-মোষের ব্যাধি বিশেষ ; | মান |
| জগতি | jagati বি,- ধর্ম ঠাকুর, জগতের আদি দেব ; | বীর |
| জগনি | jagani বি,-যুগনি, < যোগিনী | বীর |

| | | |
|---|---|---|
| জগমচ্ছব | jaga macchab বিণ,-একাকার-জগন্নাথ+মহোৎসব<br>ধান-চাল মিশ্যে একবারে জগমচ্ছব হয়্যেঁ গেল<br>(রথ যাত্রার সময় বৃষ্টি হলে, দর্শনার্থীদের পায়ের চাপে,<br>ছড়ানো কাদায় পথঘাটের অবস্থা) | বীর |
| জগরমচ্ছব | jagar macchab বিণ,- দ্র: জগমচ্ছব<br><জগন্নাথ+মহোৎসব; মোচ্ছব <মোচ্ছব মহোৎসব)<br>মোচ্ছবের সময় যেমন লোকে লোকারণ্য হয়।<br>নুনে আর চিনিতে তরকারী ট জগরমচ্ছব হয়্যেঁ গেইছে। | বীব |
| জগাড় | jagāṛ বি,-যোগাড়, সংগ্রহ | মান |
| জগাড়্যা | jagāṛ'ā বিণ,-যোগাড়ে, সংগ্রহকারী, যোগাড় করার<br>কাজে পটু ;<br>উ জগাড়্যা লক্, ঠিকেই খুঁজি আইনব্যেক। | মান-ধল |
| জজানো | jajāno বি,-ভুলিয়ে ভালিয়ে কাজে লাগানোর চেষ্টা<br>< সং যজন ;<br>দাঁড়া, সবুর কর, অ-কে জজানো হল্ছে , যাতে কাজের<br>সময় প' (পাওয়া) যায়। | বীর |
| জট | jaṭ বি,-দ্র: জঁট | ধল-বাঁক |
| জড়১ | jaṛ বিণ,-যোড়া, যোড়, < যুক্ত ; এক জড় ধুতি;<br>জড় লাগা - একটা ঢ্যামনা বঠে আর একটা খরিস, কেমন<br>জড় লাগ্যেছে - দেখ (সঙ্গমে লিপ্ত)<br>জড় যাওয়া , হাঁসাহাঁসি জড় যাছে (সঙ্গম অর্থে) | ধল-মান |
| জড়২ | jaṛ বি,-শিকড় সাঁ-জড়<br>গাছটর জড় নাইখে, বাঁচব্যেক নাই।<br>উয়ার গুষ্টির জড় মার্যে দিব (বংশনাশ অর্থে) | ধল-মান-<br>বীর-বাঁক |
| জড়ন | jaṛan বি,-যোড়ন, ঝুমুর গানের তাল বিশেষ ; | মান |
| জড়া১ | jaṛā বিণ,-যোড়া, এক জড়া ঘড়া (ঘোড়া)<br>সাঁ-জড়া:ক<br>জড়া ধুমশা বাইজ্ল, ইবার লাচ লাইগব্যেক।<br>জড়ায়-জড়ায় দাঁড়াবি। | ধল-মান-বাঁক |
| জড়া২ | jaṛā ক্রি,-জড়িয়ে ধরা, যুক্ত করা, সেঁটে দেওয়া<br>যায়্যেঁ উয়াকে জড়াইঁ ধরলি। | ধল-মান |

| | | |
|---|---|---|
| জড়াজম্‌কা | jaṛā jamkā বিণ,-যমজ, যোড়া+যমজ < যুক্ত+যমজ বহুর পেট-ট কত বড় হয়োঁছে জড়া জমকা ছা হবোক। | ধল |
| জড়া-বেথা | jaṛā bethā বি,-প্রসবকালীন ব্যথা, প্রসবের সঙ্গে যুক্ত ব্যথা। | ধল |
| জঁড়ি বুটি | jaṛi buṭi বি,-শিকড়-বাকড়; - উ জড়িবুটি দিয়েঁ রগ (রোগ) ভাল করে। সাঁ- জড়ি-বুটি, রেহে:ৎ সেদে:ৎ | ধল-মান-বীর-বাঁক-ঝাড |
| জড়ি ভুঁটি | jaṛi bhūṭi বি,-দ্র: জড়ি বুটি | ধল-মান |
| জড়ুর | jaṛur বি,-জড়ুল < সং জটুল | ধল-মান |
| জইৎ | jait বি,-দ্র: জুইৎ[১] | ধল |
| জন[১] | jan বি,-মজুর- < সং জন- উ-জন খাইট্‌তে গেলছে; ঘরে নাই। | ধল-মান |
| জন[২] | jan বি,- জ্যোৎস্না- জন-রাইতে লাচ লাগাব্যেক। জন্ থাইক্‌তে থাইক্‌তে ঘরে আসবি | ধল-মান |
| জন[৩] | jan বি,-জন্‌পোকা - জোনাকী,- বনবাদাড়ে জনপকার আল্‌হো (আলো) মিটমিটাছে। | ধল-মান |
| জনম | janam বি,-জন্ম; - ই জনমে কিছুই হল্য নাই। 'বেধা শালা জনমের কুড়ি' সাঁ- জনহেঁ | ধল-মান-ঝাড়-বাঁক |
| জনহার | janhār বি,-মকাই, ভুট্টা, জনার " ভাঁদর মাসে গাদর জনহার খাত্যে লাগে মিঠা হে" সাঁ- জনহেঁ | ধল-মান |
| জনহায়্‌রঝুমি | janhāĕr jhumi বি,-ভুট্টার সঙ্গে যুক্ত পাতলা চুলের মত বস্তু; | মান-ধল |
| জনাহিঁ | janāhĩ বিণ,- জনপ্রতি এত গিলা জন লাগালি, জনাহিঁ কত দিবি? | বীর |
| জব্‌কা | jabkā ক্রি,-জলে চুবিয়ে দেওয়া;- চুবিয়ে রাখা- পাট কাঠি গিলাকে জলে জবকাই রাখ বিন- জবকা মাটি - (ভিজে মাটি) সাঁ জবকা | ধল- ঝাড় |
| জব্‌জব্যা | jabjab'ā বি,-বিণ - জবজবে - দমে ভিজলি হে - ভিজ্যো জবজব্যা। জবজব্যা কর‍্যে তেল মাখ্যে সিনাবি। | ধল- ঝাড় |

| | | |
|---|---|---|
| জবড়[১] | jabaṛ বি,-ধাক্কা, হঠাৎ ধাক্কা লাগা, ধাক্কা খাওয়া -<br>আঁধারে দেহখ্‌তে পাই নাই, - ত- এক জবড লাইগ্‌ল<br>উয়ার সঁগে ·<br>< বজ্র > বজর > বজড় > জবড় দ্র: বজড়- | মান |
| জবড়[২] | jabaṛ বি,-চাষের উপযোগী করার জন্য জমিতে<br>তৃতীয়বার লাঙল-চালানোর কাজ | মান |
| জব্‌ড়া | jabṛā বি,-ক্রি- মাখা, মাখানো- ধেবড়ে যাওয়া<br>ভাল করো্যে তেল জবড়াই লে।<br>খাতায় কালি পড়ো্যে জেবড়ি গেল | মান-ধল |
| জবথব | jabathaba বিণ,- অথর্ব, জবথবু :-<br>উ আর কাম কইত্তে লারে-<br>জবথব হয়্যোঁ গেলছে- | মান-ধল |
| জবরজং | jabarjaṁ বিণ,- এলোমেলো -জবরজং- অস্বাভাবিক<br>উকে কেমন জবরজং লাগছে, দেখ। | বীর |
| জব্‌রা[১] | jabrā বি,-ময়লা, আবর্জনা, জঞ্জাল- <বর্জ্য<br>জবরাগিলা ঝাঁটাই দে<br>লাছ দুয়ারে কত জবরা পড়ো্যেছে দেখ - সাঁ - জবরা | ধল-ঝাড়-মান |
| জবরা[২] | jabarā বিণ,-তুচ্ছ, বাজে-<br>উ জবরা লক বটে<br>উ সব জবরা কাম | ঝাড়-ধল-মান |
| জব্‌রাজড়া | jabrājaṛā বিণ,- আবর্জনাসংকূল,- আবর্জনায় ভরা-<br>লাছ দুয়ারটা জবরাজড়া হয়্যোঁ আছে-<br>সাফসুত্‌রা করো্যে রাখ। | ধল-ঝাড় |
| জবান | jabān বি,-প্রতিশ্রুতি, কথা- ফা-জবান-<br>জবান দিয়্যোঁছি যেখন, তেখন করতেই হব্যেক<br>আমার এক জবান | বীর |
| জভই | jabhai বি,-গলার নলী কেটে দেওয়ার কাজ, -<br>জবাই করা < ফা -জভে<br>জভই করা মাঁস হামরা নাই খাই। | মান |
| জভড়া[১] | jabhṛā বি,-কর্দমাক্ত জলা জায়গা, ডোবা | ধল-মান-বীর |
| জভড়া[২] | jabhṛā ক্রি ,- ধানচাষের জন্য কাদা করা | মান-ধল |

| | | |
|---|---|---|
| জভড়া[৩] | jabhṛā বি,-দ্র: জবড়া | |
| জভি | jabhi বি,-আগাছায় ভরা জলা জমি | ধল |
| জম্‌কা | jamkā ক্রি,-জমকে ওঠা, জমে ওঠা, আঁচ ওঠা<br>আগুনটা জম্‌কাছে কি নাই বে ? সাঁ-জমকাও<br>ভাল করে বাতাস কর, তভে ন আগুন-টা জমকিব্যেক। | ধল-ঝাড় |
| জমকাল | jamkāla বিণ,-জম্‌কালো, আড়ম্বরপূর্ণ, জাঁকজমকপূর্ণ<br>বিহাঘরে বাজবাজনা, চর্‌কী বাজী বম ফুটা -সভই হব্যেক<br>তভে ন জমকাল(অ) হব্যেক। | ধল-মান-<br>বীর-বাঁক |
| জম্মিত | jammit বিণ,-ঔরসজাত, আমি যদি বাপের জম্মিত<br>বেটা হই, তা হল্যে তুকে দেখ্যে ছাইড়ব। < জন্ম(+ইত) | বীর |
| জরক | jarak বিণ,-ভিজে,<জল(+ক), - কাঁথে জরক লাগ্যে<br>গেল্‌ছে -<br>জমি-এ লাঙল যাব্যেক নাই -<br>মাটি জরকি আছে<br>জরকা মাটি এ লাঙল চইলব্যেক নাই। | ধল-ঝাড়-মান |
| জরকা[১] | jarkā বিণ,- ভিজে ও নরম , স্যাঁতসেতে; সাঁ-জরকা<br>জরকা মাটি, দমে বর্ষা কাঁথ গা জরকি গেল<br>জল ঢাল্যে গাছের গড়াটা জরকাইঁ দে। | ধল-ঝাড়-<br>মান-বাঁক |
| জরকা[২] | jarkā বি,- দুষ্ট গোরুর গলায় বেঁধে দেওয়া লম্বা কাঠ,-<br>যাতে গোরু দৌড়ে পালাতে না পারে।<br>দৌড়ুতে গেলে, পায়ে সেই লম্বা কাঠের আঘাত লাগে।<br>তুল-ঠরকা | ধল-মান-বাঁক |
| জরুয়া | jaruā বিণ,-যে জ্বরে ভুগছে; যার জ্বর লেগে আছে :<br>< জ্বর+(উয়া), সাঁ-জরুয়া, রুওয়া:গি:চ্<br>জরুয়া মুহেঁ কিছুই রুচব্যেক নাই।<br>জরুয়া ছা-টাকে মারছিস কেনে ? | ধল-মান-ঝাড় |
| জরঠঁটা | jarṭhāṭā বি, জ্বরঠুটো, জ্বরসুঁটো, -মানুষের ঠোঁটের এক<br>প্রকার চর্মরোগ বিশেষ, যাতে ঠোঁট ফেটে যায় | মান-ধল |
| জরাবড়ি | jarābaṛi বিণ,-জট পাকানো অবস্থা;- জড়াজড়ি;<br>এলোমেলো সুতো-টায় এমুন জরাবড়ি লেগ্যেছে- যি<br>উল পেছিনা। | বীর |

| | | |
|---|---|---|
| জলই | jalai বি, - পেরেক; - সাঁ - জলুই | বীর-মান |
| জলখরিস | jalkharis বি, এক প্রকার সাপ; জলা জায়গায় থাকে এমন খরিস; সাঁ- দা:ক্ আয়াং | বীর |
| জলখাউকি | jalkhāukı বিণ, - প্রাত:রাশের সময় জলখাবার, জলখাউকি বেলা, -মজুরদের যে সময় মুড়ি প্রভৃতি খেতে দেওয়া হয়;—<br>জলখাউকি বিলা হত্যে না হত্যে (হত্ +ইয়ে) তুর কাজ হয়্যোঁ গেল? | মান-ধল |
| জলগড় | jalgaṛ বি, - জলের মধ্যে ডুবিয়ে রাখা, - জলগড় করা, পিঁপড়ের কবল থেকে কোন খাদ্য বস্তুকে রক্ষা করার জন্য বস্তুগুলি ছোট জলচৌকি বা অনুরূপ কোন বস্তুর পায়াগুলি জলের মধ্যে বসিয়ে রাখা হয়; জল-স্থ করে রাখা;—<br>< জল + গর্তিকা (> গড়ে >গড়) -<br>তুল : গড় = ডোবা—<br>গুড় চিনি,— সব জলগড় কর‍্যো রাখবি। | বীর |
| জলঘাট [১] | jalghāṭ বি,— জলঘাট যাওয়া, — প্রাত:কৃত্যাদির জন্য পুকুরের ঘাটে যাওয়া;<br>মেয়্যারা হ-ই বাঁধের আয়্ড়ে জলঘাট কইত্তে যায় | ধল- ঝাড় |
| জলঘাট [২] | jalghāṭ বি, - মলনিঃসরণ<br>ছাঃটার দমে জলঘাট হছে- | ধল-ঝাড় |
| - জলচল | jalcal; - যে সব সম্প্রদায়ের হাতে ব্রাহ্মণেরা জল গ্রহণ করেন। জল শূচি থাকে — যাদের হাতে। < জল+শূচি, জলশুদ্ধ | মান |
| জলছুচ্ | jalchuc বিণ, উ গাঁয়ে জলছুচ্ লক নাই। | |
| জলজুগন | jaljugan বি,-জলখাবার, জলজুগনের সময় হল্য — জল খাবার যোগানো — | ঝাড়-ধল |
| জল্তি | jalti ক্রি-বিণ,-দ্রুত, তাড়াতাড়ি, তুল-হি-জল্দি<br>দেরী করিস না, জল্তি আসবি। < ফা জল্দি | বীর |
| জলনজলা | jalanjalā বিণ,-জ্বালাতনকারী, তিরস্কার বিশেষ, যে জ্বালিয়ে পুড়িয়ে মারে - জ্বলন্ত+জ্বালা<br>মা গো মাঁ, কি জলনজলা ছেল্যে বেটে গো সব তপরখানা কর‍্যো ছাইড়্ছে গো। | বীর |

| | | |
|---|---|---|
| জলসাই | jalsāi বিণ,-বিসর্জন, প্রতিমা ভাসান, < সং জলশায়ী<br>সন্‌ঝের আগেই ঠাকুরকে জলসাই করা হব্যেক। | বীর |
| জলসাহা | jalsāhā বি,-জল-সওয়া; বিবাহ অনুষ্ঠানের অঙ্গ বিশেষ মঙ্গল কাজের জন্য জল নিয়ে আসার অনুষ্ঠান — | মান |
| জল্‌হা | jalhā বি,-মুসলমান সম্প্রদায়ভুক্ত তাঁতি, জোলা, তুল-হি-জোলাহা | মান-ধল |
| জলাম্‌পয | jalāmpaĕ বিণ,-জলে জলময়; < জলময়; জল+ময়<br>দিনভব বিস্টি হইল, খাল বিল জলে জলামপয়। | বীব |
| জলুই | jalui বি,- দ্র: জলই | ধল-মান-বীর-বাঁক |
| জলুয়া | jaluā বিণ,-জলো, জলের মত সাঁ-দা:ক | ধল-মান |
| জশম | jaśam বি,-কবচ, তাবিজ, < আ-জশম | বীর |
| জহড়া | jaharā ক্রি,-জুড়ে দেওয়া, জড়িয়ে দেওয়া, —<br>সুতা-ট জহড়াইঁ দে। সাঁ-জহড়াকাতে | ধল-মান |
| জহড়জীবন | jaharjīban বি,-নিরানন্দময় জীবন, দু:খের জীবন<br>জহড়-জীবনে সুখ কুথা পাবি বাছা। | মান |
| জহত্ | jahat বি,-ব্যস্ততা, চাপ, কাজের চাপ<br>কাজের জহতে ডুব্যে আছি।<br>কাজের জহত কত ! দাঁড়ায়্‌বার সময় নাই। | বীর |
| জাইকাটা | jāikāṭā বি,-জাবর কাটা, আড্ডা দেওয়া<br>উয়ার কাজ কি ? বস্যে বস্যে জাই কাইট্‌ছে। | মান |
| জাইগা | jāigā বি,-জায়গা, স্থান < ফা-জগ্‌হ<br>চাঁড়্যে যা, নাই-ত বইস্‌বার জাইগা পাবি নাই।<br>উয়ার জাইগা জমিন নাইখে। সাঁ-জাইগা | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| জাইত্ | jāit বি,-জাত; < জাতি<br>অদের ঘরে জল খাল্যে জাইত যাব্যেক। সাঁ-জাইত্<br>কন্ জাইতের লক্ কে জানে !<br>জাইত দেওয়া —<br>জাইত্ মারা —<br>জাইতে উঠা — | ধল-মান |

| | | |
|---|---|---|
| জাউলি | jāuli বি,- জাব্‌না, গোরু-মোষের জন্য তৈরী করা খাদ্য বিশেষ;<br>ভাতের ফেন, সবজীর খোসা, কুঁড়োভূষি প্রভৃতি একত্রে সিদ্ধ করে তৈরী করা ; —— < যবাগূ >জাউ+লি | বীর-মান |
| জায়্‌ড় | jāĕṛ বি,-শীত; < সং জাড্য<br>ই বারে জোর জায়্‌ড় পড়েছ্যে<br>খুব জায়্‌ড় লাইগ্‌ছে।<br>ক্রি - চাদর উড়্যে যা, নাই ত জাড়াব্যেক। | ধল-মান-বীর |
| জাওন | jāŏn বি,-মাটির বাড়ী তৈরী করার কাজে ব্যবহৃত মাটি<br>জাওন সানা —— মাটির দেওয়াল তৈরী করার জন্য নরম মাটিকে পা দিয়ে মাড়ানো - | বীর |
| জাওয়া | jāŏā বি,-করমপূজার অনুষ্ঠানে প্রদত্ত, অঙ্কুরিত শস্যাদির জন্মপাত্র; অঙ্কুর জন্মানোর অনুষ্ঠান বিশেষ ;<br>একটি পাত্রে ভিজে বালি রেখে তার উপর বিভিন্ন শস্যবীজ ছড়িয়ে রাখলে অঙ্কুরের উদ্গম হয়;<br>অঙ্কুর সহ পাত্রটিকে করমপূজার বেদীতে রাখা হয়;<br><জাত (উপজাত); তুল-হি উপ্‌জানা;<br>জাত > জা-অ >জাওয়া<br>সাঁ-জাওয়া | মান-ধল |
| জাওয়াগীত | jāŏāgīt বি,-করমপূজার অনুষ্ঠানে, ব্রতিনীদের গান, গানের সঙ্গে জাওয়া নাচ বা করমনাচ হয় | ধল-মান |
| জাং | jāṁ বি,-<জঙ্ঘা সাঁ-জাংগা, বুলু | বীর-ধল-বাঁক-মান |
| জাংলা[১] | jāṁlā বি,-জানালা, সাঁ-জাংলা<br>জাংলা-টা খুল্যে রাখবি। সাঁ-জাংলা/বুলু | ধল-বাঁক |
| জাংলা[২] | jāṁlā বি,-শক্ত বুনো লতা বা গাছের সরু ডাল দিয়ে তৈরী চাবুক; <জঙ্গল(+আ)<br>হাথে লাঠি ছিল নাই, একটা জাংলা ছিল।<br>নামধাতু - তকে জাংলাইঁ দিব। | ধল-বাঁক-ঝাড় |
| জাঁ-অঁ | jā̃-ā̃ বিণ,-একই গর্ভ থেকে একই সময়ে জাত; যমজ<br>জাঁ-অঁ ছেল্যে হয়্যেঁছে। | বীব |

| | | |
|---|---|---|
| জাঁউন | jā̃un দ্র: জাওন | বীর |
| জাঁওয়াই | jā̃ŏā̃i বি,-জামাই, জামাতা, < জামাতৃ<br>তুল: দ: প: বাঙ্‌লা-জাঁ-আঁই, জাঁই | মান-ধল |
| জাঁক | jā̃k বি,-আড়ম্বর, অহঙ্কার, দেমাক, জাঁকজমক —<br>আড়ম্বরপূর্ণ<br>অত জাঁক দেখাবি নাই। তুর অত জাঁক কিসের ? | বীর-ধল-<br>মান-বাঁক |
| জাঁকা | jā̃kā ক্রি,-চেপে ধরা, চাপা দেওয়া, আঁকড়ে ধরা<br>সাঁ - দুডু:প্‌<br>এমন জাঁক্যে ধইরল্‌ যে ছাড়ায়্‌তে লারলি।<br>উঁয়ার সঁতে জাঁকাপিটা লাগ্যেছে। | ধল-ঝাড় |
| জাঁকাল | jā̃kāl বিণ,-আড়ম্বরপূর্ণ, জমকালো, সাঁ-জাঁকলে:ৎ<br>বিহাঘর-টা জাঁকাল কর্‌্যে কইত্তে হব্যেক। | |
| জাঁকামাড়া | jā̃kāmāṛā বি,-আঁকড়া আঁকড়ি, সাঁ-তাপাস্‌ | ধল-ঝাড় |
| জাঁগাল | jā̃gāl বি,-বন-ভূমি, জঙ্গলাকীর্ণ জায়গা < জঙ্গল | ধল-মান |
| জাঁগালতা | jā̃gālatā বি,-একপ্রকার বন্য লতা | মান-ধল |
| জাঁচালি | jā̃cāli বি,-খড়ের চালের নিম্নাংশ ; ছাঁচা | বীর |
| জাঁত[১] | jā̃t বি,-ইঁদুর ধরার কল, < যন্ত্র<br>জাঁত আড়্যে রাখ্যেছি। | ধল-মান-বীর-<br>বাঁক-ঝাড় |
| জাঁত[২] | jā̃t বি,-লম্বা বাঁশ কিংবা কাঠ দিয়ে মাপ দেওয়া,<br>বোঝার উপর কোন ভারী জিনিষ চাপিয়ে দেওয়া;<br>ধান কাটার পর ধানের আঁটি গোরুর গাড়ীতে বোঝাই<br>করে নিয়ে আসার জন্য বোঝাই আঁটির উপর বাঁশ বা<br>কাঠের চাপ দিযে বাঁধা হয়; জাঁত দেওয়া < যন্ত্র প্রা-জংত | ধল-বীর-মান |
| জাঁত্‌লা | jā̃tlā বি,- | বীর |
| জাঁতাল | jā̃tāl বি,-ধান রোয়া এবং কাটার আগে দেবতাব<br>উদ্দেশে নিবেদিত অর্ঘ্য; কৃষিযন্ত্রাদির পূজা—জাঁতালপূজা<br>< যন্ত্র(+আল্‌) | ধল |
| জাঁতালপূজা | jā̃tālpūjā দ্র: জাঁতাল | ধল |
| জাঁয় | jā̃ĕ বি,- জামাই; জাঁয় আস্যেছে জাঁয় আস্যেছে মার<br>কুখুড়া (কুক্কুট) | বীর-ধল |

| | | |
|---|---|---|
| জাগ[১] | jāg বি,-ডিমে তা দেবার জন্য বসা, জেগে থাকা অবস্থা,<br>< সং ✓জাগ্;   জাগ্রত > জাগ্গঅ > জাগ্<br>হাঁসি-ট জাগ দিছে (ডিমের উপর জেগে বসে আছে) | বীর |
| জাগ্[২] | jāg বি,-আধপাকা ফল (আতা প্রভৃতি) চালের হাঁড়ির মধ্যে রেখে পাকাবার জন্য গরম করা , —<br>আতা গিলাকে হাঁড়ির মধ্যে জাগ্ দিয়োঁ রাখ্। | বীর |
| জাগ্রণ | jāgraṇ বি,-টুসু এবং ভাদু, উৎসবের সমাপ্তি দিনের পূর্বরাত্রে আনুষ্ঠানিক ভাবে জেগে থাকা; সেই রাত্রে সারা রাত ধরে গান গাওয়া হয়, পরের দিন সকালে টুসু-ভাদুর বিসর্জন।<br>বাঁধনা পরবের সময় সারা রাত গোরু-মোষকে জাগিয়ে রাখার গান; উৎসবের উদ্বোধনী সংগীত বিশেষ।<br>সাঁ-জাগর্ণ | ধল-মান |
| জাগা | jāgā বি,-জায়গা, স্থান < ফা-জগহ্, সাঁ-জাগা<br>জাগা ছাড়বি নাই, ঠায় বস্যে থাকবি। | ধল-মান |
| জাগান | jāgān বি,-বাঁধনা পরবের জাগরণী গান; গোরু মোষকে জাগিয়ে রাখার কাজ — সাঁ-জাগান<br>আজ রায়্তে জাগান হব্যেক। | ধল-মান |
| জাগালি[১] | jāgāli বি,-জেগে থাকার কাজ; ধান ক্ষেত রাতে পাহারা দেবার কাজ; <✓জাগ্(+আলি)<br>"রাইতের বেলায় রাত-জাগালি,<br>দিনের বেলায় নিঁদ্" | ধল-মান |
| জাগালি[২] | jāgāli বিণ,-যে রাত পাহারা দেয়, জাগোয়াল সাঁ-জাগোয়ার<br>ইবার জাগালি রাখত্যে হব্যেক। | ধল-মান |
| জাঠ | jāṭh বি,-ঘানির পেষণযন্ত্র; চাপ দেওয়ার জন্য কাঠের সরঞ্জাম, জাঠের চাপে সরষে পেষাই হয় - <ষষ্টি | বীর |
| জাড়/ জায়্ড় | jāṛ/jāĕṛ বি,-শীত, জাড়্য, প্রা-জড্ড, জড্ডা, সাঁ-রাবাং<br>নামধাতু - দমে জাড়াছে (শীত লাগছে) জাড়াই গেলি—<br>বি - জাড়ে কাঁপছে আমার গা - সাঁ-জাড়া ও কাতে<br>লেপ কাঁথা কুছুই নাই মর্যে যেছি জাড়ে | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| জাড়পেটা | jāṛpeṭā বিণ,- লোভী- জালার মত বড় পেট যার | বীর |
| জাড়ব্যাং | jāṛbæṁ বি,- একপ্রকার ব্যাঙ- শীতকালে ঘুমিয়ে থাকে জাড্য + ভেক<br>জাড়ব্যাং-এর পারা চুপটি করো্য ঝিমায়্ছে | বীর |
| জাড়লড়া | jāṛlaṛā বিণ,- জাড়লড়া দিন— প্রচন্ড শীতের দিন- শীত যখন নড়ে ওঠে:-<br>জাড়লড়া দিনে জবর দুখ। | বাঁক |
| জাড়া[১] | jāṛā বি,-অহঙ্কার- খুব যে জাড়া দেখাচ্ছু ? | বাঁক |
| জাড়া[২] | jāṛā বি,-শীত- দ্র: জাড় | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| জাড়াতেল | jāṛātel বি,- রেড়ির তেল, -. শীত কাটানোর জন্য রেড়ির তেল গায়ে মাখা হয় —<br>< জাড্য + তৈল | ধল-ঝাড় |
| জাত[১] | jāt বি,-মেলা, মকরজাত, বারুনী জাত, বালিজাত নদীর ধারে জাত বসব্যেক। < যাত্রা | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| জাত[২] | jāt বি,-হিন্দুধর্মের বিভিন্ন সম্প্রদায় <জাতি (দ্র: জাইত)<br>উয়ার ঘরে খাইল্যে কি তুর জাত যাব্যেক ? | ঐ |
| জাত[৩] | jāt বি,- মনসার গান, জাত্‌/জায়্‌ত্‌ গান —<br>মনসার ঘট নিয়ে আসার সময় গান।<br>মনসাযাত্রার সময় মনসা সংক্রান্ত গান। | মান-ধল |
| জাতাল-অ | jātāl-a বিণ,-সুপুষ্ট, মোটা দানা যুক্ত; —<br>ইবারে গুম-ট(গম) খুব জাতাল-অ হয়্যেঁছে ; —<br>জাত+যুক্ত; জাত+আল<br>ভালো জাতের (গম) | বীর |
| জাতিয়া | jātiā বিণ,-একই জাত্‌ ভুক্ত<br>উ হামদের জাতিয়া লক্‌ বঠে। সাঁ জাতিয়া<br>বে-জাতিয়া লয়। | ধল-ঝাড় |
| জানকথা | jānkathā বি,- ধাঁধা, < সং জ্ঞান+কথা—<br>জানকথা শুনবি ত যা উয়ার কাছে। | মান |
| জান্‌গুরু | jānguru বি,-ওঝা, ভূত-ভবিষ্যৎবক্তা, সাঁওতাল— সম্প্রদায়ের রোগব্যাধি নির্ণয়কারী গুণী, তুকতাক মন্ত্রাদি | ধল-মান |

| | | |
|---|---|---|
| | শিক্ষাদানের গুরু; — <জ্ঞান+গুরু; ডাইনী নির্ণয়কারী, ওঝা সাঁ- জানগুরু | |
| | যা-ন জানগুরুর কাছে জাইন্যে আয়— | |
| | ছা টা অমুন শুখাইঁ যাছে কেনে। | |
| জানৎ[১] | jānat বিণ,-জানিত, জ্ঞাত, জানাচেনা, <জ্ঞাত | বীর-ধল-মান |
| | জানৎ লকের সঁগে যাবি, এক্‌লা যাবি নাই। | |
| | আমার জানৎ এ কাজ হয় নাই। | |
| জানাচিন্‌হা | jānācinhā বিণ,-জানাচেনা, চেনাজানা — | ধল-মান |
| | জানাচিনহাঁ লক্‌ (লোক) | |
| | বি—উয়ার সঁগে জানাচিন্‌হাঁ নাই। | |
| | সাঁ - জানাচিন্‌হাঁপ্‌ | |
| জাপ্প | jāppa বিণ,-গুপ্ত, বাইরে যা প্রকাশিত হয় নি, < যাপ্য; সাঁ-জাপ্প | ধল-মান-বীর |
| | রগ্‌ (রোগ)টা ফুটে বাহরায়ঁ নাই জাপ্প হয়্যেঁ আছে। | |
| জাব | jāb বি,-জাবনা, গো-খাদ্য বিশেষ, কুঁড়ো ভুষি প্রভৃতির মিশ্রণজাত খাদ্য — | বীর-বাঁক-মান-ধল |
| জাবড়া | jābrā দ্র: জব্‌ড়া, জভ্‌ড়া | ধল-ঝাড় |
| জাবর[১] | jābar বি,-তৃতীয় বারের হল কর্ষণ, আল বাঁধা, কাদা করা ইত্যাদি, যার ফলে জমির ঘাস পচে যায় এবং ধানের চারা বেড়ে ওঠে। | বীর |
| জাবর[২] | jābar বি,-চর্বিত চর্বণ, জাবর কাটা- | বীর-ধল-বাঁক |
| জাভ | jābh দ্র: জাব; সাঁ-জাভ্‌ | ধল-মান |
| জাভড় | jābhar দ্র: জাবর | মান |
| জাভর | jābhar দ্র: জাবর সাঁ-জাভড় | মান-ধল |
| জামকুল | jāmkul বি,-জাম <সং জম্বু | ধল-মান |
| | ইবারে জামকুল আনেক। সাঁ কুদ্‌ | |
| জামজুট্‌কে | jāmjuṭke বিণ,-যমজ, < জম্ম+যুক্তক | বীর |
| জামবাটি | jāmbāṭi বি,-কাঁসার বড় বাটি, | ধল-মান- |
| | এক জামবাটি পান্ত ভাত খায়্যেঁছি। সাঁ জামবাটি | বীর-বাঁক |
| জাম্‌হির | jāmhir বি,-জামির, এক প্রকার বড় লেবু জাতীয় ফল < জম্বীর ; সাঁ - জামহির | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| জামাইবাঁধনা | jāmāibā̃dhnā বি,-বাঁধনা পরবের সময় জামাইকে আমন্ত্রণ করে নিয়ে আসা হয় বলে — বাঁধনা বা বাঁদনা অনুষ্ঠানকে জামাই বাঁধনা বলা হয় <জামাতৃ+বন্দনা, তুল-জামাইষষ্ঠী | ধল-মান |
| জারা | jārā ক্রি,-হজম করা, জীর্ণ করা, < সং জার<br>রাইতে দমে খায়্যেঁছে, জারে নাই ,<br>জারতে লারবি ত খালি (খেলি) কেনে ? | বীর-ধল-মান |
| জারি | jāri বি,-জোর দেখানো, ধমক দেওয়া, হম্বিতম্বি করা,<br>উয়াব জারি কত ব<br>তর অত কিসের জারি হে ! | ধল-মান-বীর |
| জারুল | jārul বি,-বৃক্ষ বিশেষ | মান-ধল-ঝাড় |
| জালঘরা | jālgharā বি,-লৌকিক গ্রাম দেবতা বিশেষ,<br>জালঘরা বুড়হির পূজা হব্যেক। | মান |
| জালমাছ | jālmāch বি,-কুচো চিংড়ি, ছাঁক্নি জালে যে সব ছোট ছোট চিংড়ি ধরা পড়ে — সাঁ-জালাস্ হাকো | বীর-মান |
| জালাকালা | jālākālā ক্রি-বিণ,-ঝালাপালা, জ্বালাযন্ত্রনা<br>< জ্বালা+কালা<br>(শব্দদ্বৈত) জীবন-ট জালাকালা হয়্যেঁ যেছে। | বীর |
| জালি[১] | jāli বিণ,-কচি, খুব ছোট আকারের ফল, ফলের প্রাথমিক অবস্থা , — সাঁ জালি<br>লাউ ধর‍্যেছে জালি, জালি —<br>জালি লাউ-এর সঁতে জালমাছ্ দিয়্যেঁ রাঁধ্যেছে। | বীর-ধল-মান-বাঁক |
| জালি[২] | jāli বি,-ছোট জাল, < জাল(+ই) | ধল-মান-বীর-বাঁক |
| জালি[৩] | jāli বি,-জেলে < সং জালিক<br>"জালিঘরের বহুবিটি মাছ ধইত্তে যায় হে।" | ধল |
| জালুয়া | jāluā বি,-জেলে, মৎস্যজীবী, < সং জালিক জাল+(উয়া); সাঁ-জালুওয়া | ধল-ঝাড়-মান |
| জাশু | jāśu বি,-গুপ্তচর,আড়কাঠি <আ-যাসু ; লুক-ট চুরের জাসু— সাঁ জাসু | বীর |
| জাহান | jāhān বি,-জীবন, <ফা জাহান, হি-জান্ | ধল-বীর-মান |

| | | |
|---|---|---|
| | উখানে যায়েঁ জাহান টা দিব নাকি ? সাঁ জাহান | |
| | জাহান-ট ছিনছতুর হয়েঁ গেল। | |
| | তকে জাহানে মরাব। | |
| জাহির, জাহিরা, জাহের | jāhir/jāhirā/jāher বি,- সাঁ-জাহের | ধল-মান-বাঁক-ঝাড় |
| | সাঁওতাল সম্প্রদায়েরা 'বোঙা' বা দেবতা বিশেষ; সাধারণত: গ্রামের কাছাকাছি সংবক্ষিত স্থান, যেখানে বড় বড় কয়েকটি শাল গাছ থাকে। বন কেটে বসত্ তৈরী করার সময় একটি নির্দিষ্ট জায়গার শাল গাছ কাটা হয় না। সেই জায়াগটিতে "জাহের এরা"-র পূজো করা হয়। যাকে বলা হয় — জাহিরা বা জাহের থান। | |
| জাহিরাবুঢ়ি | jāhirāburhi বি,-গ্রাম্য দেবী বিশেষ; সাঁওতাল ছাড়া অন্যান্য সম্প্রদায়ের লোকে-ও জাহিরা বুঢ়ির কাছে মুরগী বলি দিয়ে পূজো করে। সাঁ-জাহের এরা | ধল-ঝাড় |
| জি[১] | ji বি,-জিভ্ < জিহ্বা; লুভে জি লক্ লক কইছ্ছে। | বীর |
| জি[২] | ji বি,-প্রাণ, < জীবন, জীব — তুল-হি-জিউ | বীর-মান |
| জিউ | jiu বি,-দ্র: জি[২] | বীর-মান |
| জিওল | jiŏl বি,-মৎস্য বিশেষ; সিঙি, মাগুর, ল্যাঠা প্রভৃতি মাছ ধরার পর যাদের বাড়ীতে জিইয়ে রাখা হয়। সাঁ-জিওলহাকো | বীর |
| জিএঁ | jiẽ বি,-ডেঁয়োঁ পিঁপড়ে; দ্র: ডায়্হা | বীর |
| জিতকাইর | jitkāir বিণ,-বিজয়ী, মোরগ লড়াইতে যে মোরগ প্রায়ই জয়ী হয় ;— < জিৎ+(কার)=জয়কারী সাঁ-জিতকার | ধল-মান |
| | উয়ার ষাঁঢ়া-ট জিতকাইরা বঠে। | |
| জিতা[১] | jitā বি,-জিতাষ্টমী, ব্রত বিশেষ, করমপূজার অনুষ্ঠানে যে ব্রত পালন করা হয়। | ধল-মান |
| জিতা[২] | jitā ক্রি,- জয় করা , | ধল-মান |
| | ঝান্ডি খেলায় সব টাকা জিত্যে লিল্যেক। | |
| | তুই হামদের সঁগে খেল্ কেনে; তকে জিতাইঁ দিব। | |
| | ই বারের ভটে (ভোটে) উ জিতব্যেক নাই, হারব্যেক। | |

| | | |
|---|---|---|
| জিতিয়া | jitiā বি,-দ্র: জিতা[১];এই অনুষ্ঠানে ভাইদের মঙ্গল কামনা করা হয় বলে , একে ভাই-দ্বিতীয়ার অনুকরণে ভাই জিতিয়াও বলে। তুল-ভাই-দ্বিতীয়া, ভ্রাতৃদ্বিতীয়া | ধল-মান |
| জিতাপরব | jitāparab বি,- দ্র: জিতা[১] | ধল-মান |
| জিদেল | jidel বি,-বিণ, জেদী, একরোখা, একগুঁয়ে<br><সং √জিদ্‌+(আল>এল)<br>লুক-ট খুব জিদেল বটে, যা বলবোক কর‍্যোঁ ছাড়ব্যেক। | বীর |
| জিন | jin বি,-অপদেবতা, ভূত < ফা-জিন | বীর |
| জিন্‌গানি | jingāni বি,-জীবন, তুল-ফা-জিন্দ্‌গানি<br>জিনগানি তক্ক তুমার কথা ভুইল্‌ব নাই। | মান |
| জিব | jib বি,-জিপ গাড়ী < ইং জিপ্‌<br>জিবে চড়্যে সাহেব আসিয়েঁছে। | ধল-মান-বীর |
| জিভা | jibhā বি,-জোয়ালের দু-দিকে বাঁধা, ছোট দুটি বাঁশের শক্ত পাত ; দেখতে জিভের মত; < জিহ্বা | ধল-ঝাড়-বাঁক |
| জিভে | jibhe বি,-দ্র: জিভা | বীর |
| জিয়ৎকরম | jiat karam করমপূজার প্রকার ভেদ; দ্র: করম | মান-ধল-বীর |
| জিয়া | jiā বিণ,-জীবন্ত, জিয়া মাছ ; তুল-জিওল | ধল-মান |
| জিরপা | jirpā বিণ,-অথর্ব | ধল |
| জিরিজিরি | jirijiri বিণ,- ঘন, জিরিজিরি অন্ধকার | বীর |
| জিরা | jirā ক্রি,-বিশ্রাম করা, তুল-হি-জিরানা<br>টুকু জিরা হে, তারপর যাভি।<br>টুকুন জিরঁই লে। সাঁ-জিরা | ধল-মান |
| জিরেন | jiren বি,-খেজুর, কিংবা তালের রস সংগ্রহ করার সময়, মাঝে মাঝে গাছকে বিশ্রাম দেবার জন্য, রস সংগ্রহের কাজ বন্ধ রাখা হয়। দু-বার রস সংগ্রহের মধ্যবর্তী সময়, যখন গাছ জিরিয়ে নেয়।<br>এ ভাবে সংগৃহীত রসকে বলা হয় জিরেন রস। | বীর |
| জিরুনঘর | jirun ghar বি,-পাখির পাকস্থলী, খাবার জীর্ণ বা হজম করার স্থান; < জীর্ণ+গৃহ | ধল-ঝাড় |
| জিহড় | jihaṛ বি,-বন্য উদ্ভিদ বিশেষ; জিহড়লতা | ধল |
| জিহুলি | jihuli বিণ,-খুব জেদী, বিশেষ ভাবে কর্মদক্ষ, যে কাজে লেগে থাকে, কাজ না শেষ করে ক্ষান্ত হয় না — | ঝাড়-ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| জিহুড় | jihuṛ বি,-ব্রত বিশেষ; জিহুড়ষষ্ঠী | মান |
| জুগ | jug বি,-বশীকরণের ঔষধ | বীর |
| জুইৎ[১] | juit বি,-জোয়ালের সঙ্গে গোরুকে যুক্ত করার জন্য দড়ি বিশেষ; জুইৎ দড়ি; < সং যুক্ত | মান-ধল |
| জুইৎ[২] | juit বিণ,-তাজা, সঠিক, <যুক্ত<br>উয়ার কাজের কন্‌হঁ জুইৎ নাই —<br>জিউটা আজ জুইৎ লাইগ্‌ছে নাই।<br>দড়ি-টা জুইৎ কারো্য বাঁধ। | ধল-মান-বীর |
| জুৎ | jut দ্র: জুইৎ[২] | ধল-ঝাড় |
| জুখা | jukhā বি,-মাপ, মাপাজোখা | ধল-মান-বীর |
| জুগাড়্যে | jugāṛ'e বিণ,-পটু, কর্মদক্ষ, যে সব কিছু যোগাড় করতে পারে;<br>উ জুগাড়্যে লুক বটে; বস্যে থাকব্যেক নাই। | বীর |
| জুটান | juṭān বি,-একতা, জোট; < সং যুক্ত<br>এক জুটান হয়্যেঁ কাজ করত্যে হব্যেক। | বীর |
| জুঠা | juṭhā বিণ,-এঁটো, উচ্ছিষ্ট; তুল-হি-জুঠা<br>হামি জুঠা নাই খাই। | মান |
| জুড়ন[১] | juṛan বি,-জোয়াল বাঁধার দড়ি; জুৎ দড়ি < যুক্ত | বীর |
| জুড়ন[২] | juṛan বি,-জোড়া, জুড়ে দেওয়া; < যুক্ত<br>ভালো করে্য আঠা লাগাবি, দেখবি জুড়ন-ট যেম্‌নে ছাড়ি নাই যায়। | ধল-মান |
| জুড়ন[৩] | juṛan বি,-যাত্রা আরম্ভ হবার পূর্বে ঐক্যতান বাদন।<br>জুড়ন শেষ হল্যে পালার আরম্ভ। | ধল-ঝাড় |
| জুড়া[১] | juṛā ক্রি,-সুরু করা, আরম্ভ করা < যুক্ত<br>উয়ারা বস্যে বস্যে গান জুড়্যেছে। | ধল-মান |
| জুড়া[২] | juṛā ক্রি,-যুক্ত করা, জুড়ে দেওয়া, গাড়ী বা লাঙল টানার জন্য গোরুর কাঁধে জোয়ালের চাপানো,—<যুক্ত<br>লাল হালার সঁগে ধবো হাল্যাটা জুড়ি দে হাল-টা জুড়্যেছিস। | |
| জুড়া[৩] | juṛā বি,-খোঁপা; দেখ না কেমন জুড়া বাঁধ্যেছি। | ধল-মান |
| জুড়া[৪] | juṛā বিণ,-জোড়া, বলদ-দুটার জুড়া পাবি নাই। | বীর |

| | | |
|---|---|---|
| জুড়ি[1] | juṛi বি,-ছোট নদী, খাল; জুড়িটা পেরাইঁ যাবি। | মান-ধল |
| জুড়ি[2] | juṛi বিণ,-সমবয়সী, উয়ারা এক জুড়ি বঠে। | ধল-মান-ঝাড় |
| জুড়িয়া | juṛiā বি,-দ্র: জুড়ি[2] | ধল-ঝাড় |
| জুড়নকো | juṛanko বিণ,-ঠান্ডা, জুড়িয়ে যাওয়ার অবস্থা—<br>দুধ-ট জুড়নকো কর্যে খাবি। | বীর |
| জুন | jun বি,-জ্যোৎস্না, চাঁদনী রাত <জ্যোৎস্না<br>বঁধূ জুন রাইতে ধবো কাপড় পইরো না। | ধল-মান |
| জুনপকা | junpakā বি,-জোনাকী, < জ্যোৎস্না+পুলক;<br>সাঁ-বাগজুলুস<br>রাইতের বেলায় বাঁশ ঝাড়ে জুনপকা জ্বলে। | ধল-মান-ঝাড় |
| জুনপুকি | junpuki বি,-দ্র: জুনপকা — | ধল-ঝাড় |
| জুনু | junu বি,-জনার, ভুট্টা; | মান |
| জুমড়া | jumṛā বি,-জ্বলন্ত কাঠ; আগুন যুক্ত কাঠ,<br>তর মুহেঁ জুমড়া জাঁইরব। সাঁ-ঠুটকা:৫ | বীর-ধল-মান |
| জুমড়ো | jumro বি,-দ্র: জুমড়া | বীর |
| জুমঢ়া | jumṛhā বি,- দ্রঃ জুমড়া | ধল-মান |
| জুম্‌ভ্ড়া | jumbhṛā বি,- দ্র: জুমড়া | ধল-মান |
| জুমড়াকানা | jumṛākānā বিণ,-যে স্থানের জ্বলন্ত কাঠ নিভে গেছে ;<br>জুমড়াকানা উনুন;<br>জুমড়াকানা উনানে কি আর রাঁধব ! | বীর |
| জুমড়ামুহিঁ | jumṛāmuhi̐ বিণ,- তিরস্কার বিশেষ(স্ত্রী)-পোড়ারমুখী | ধল-ঝাড় |
| জুয়ান | juān বি,-জোওয়ান, তুল-হি-জওয়ান —<br>< সং যৌবন<br>জুয়ান ছঁড়া, খুঁজে জুয়ান ছুঁড়ি।<br>'খাল ভরা, —জুয়ান বয়সে দাগা দিল।' | ধল-মান-বাঁক |
| জুয়া | juā বি,-জোয়াল; < সং যুগ | ধল-ঝাড় |
| জুয়াল | juāl বি,-জোয়াল; < যুগ(+আল) | ধল-ঝাড়-মান |
| জুয়ালকানা | juālkānā বিণ, -জোয়াল নিতে অনিচ্ছুক —<br>জুয়ালকানা বলদ - জুয়ালে ঘাড় দিব্যেক নাই। | ধল-মান-বীর |
| জুয়াকিলা | juākilā বি,-জোয়ালের দু-পাশের খিল, যার সঙ্গে<br>গোরুর গলায় বাঁধা দড়ি যুক্ত করা হয় , < সং যুগকীলক | ধল-ঝাড়-মান |

| | | |
|---|---|---|
| জুয়াখাড়ি | juākhāṛi বি,-দ্র: জুয়াকিলা | ধল-ঝাড় |
| জুস্‌তা | justā বি,-জ্যোৎস্না, জুস্নারাত, | বীর |
| | জুস্‌তায় ফিং ফুট্যেছে। | |
| জুসুন | jusun বি,- খাবার — | বীব |
| জুহাখাড়ি | juhākhāṛi বি,-জুয়াখাড়ি | ধল-মান |
| জুহার | juhār বি,-নমস্কার; প্রণাম; সাধারণত: ডোম | ধল-ঝাড় |
| | সম্প্রদায়ের ব্যবহৃত শব্দ — সাঁ-জহার | |
| জেউলী | jeulī বি,-দ্র: জাউলি | বীর |
| জেঁতে | jẽte বি,-মাটির পাঁচিলে সমান দূরত্বে বসানো বাঁশের বা | বীর |
| | কাঠের খুঁটি — যার উপর চালের কাঠামো বসানো হয়; | |
| | দ্র: দাঁতিয়া | |
| জেঁয়ানো | jẽāno বিণ,-জিইয়ে রাখা, জীবন্ত করে রাখা | বীর |
| | জেয়াঁনো মাছ ঘরেই আছে, পখইরে ধরতে হব্যেক নাই। | |
| জেগোপাকা | jegopākā বিণ,-চালের হাঁড়ির মধ্যে রেখে পাকানো - | বীর |
| | জেগোপাকা আতা-বড়াল; দ্র: জাগ | |
| জেঠাই | jeṭhāi বি,-জেঠার স্ত্রী, জেঠাই-মা < জ্যেষ্ঠ+আর্যিকা | ধল-ঝাড় |
| জেঠুই | jeṭhui বি,-দ্র: জেঠাই | ধল-ঝাড়-মান |
| জেবড়া | jebṛā ক্রি,-জেবড়ে যাওয়া, সাঁ-জেবড়া | ধল-ঝাড়-মান |
| জেরাবিরি | jerābiri বি,-পিড়াপিড়ি, বারবার অনুরোধ — | বীর |
| | এমুন জেরাবিরি কইল্ল যি, নাই বল্‌ত্যে লাইরলম্। | |
| জেসলাই | jeslāi বি,-দেশলাই < দীপশলাকা | বীর |
| জেসু | jesu দ্র: জাসু | বীর |
| জেহেল | jehel বি,-জেল < ইং জেল — | ধল-মান |
| | ইবারে উয়ার জেহেল হয়্যোঁ যাব্যেক। | |
| | জেহেলখানায় পচ্যে মরব্যেক। | |
| জৈতুক | jaituk বি,-যৌতুক, উপহার, < যৌতুক—সাঁ-জৈতুক | বীর-মান |
| জৈড় | jaiṛ দ্র: জইড় (বড় নদীতে যুক্ত হয়েছে এমন ছোট নদী | ধল-মান |
| | বা খাল ) | |
| জোখা | jokhā বি,-মাপ, মাপাজোখা, — সাঁ-জোখা | বীর-ধল-মান |
| জোত্‌ | jot দ্র: জুইৎ | বীর-ধল-মান |
| জোন | jon বি,-জন, মজুর, < জন | বীর |
| | উ জোন খাটত্যে গেইছে গো, ঘরে নাই। | |

| | | |
|---|---|---|
| জোনাক্‌রাত | jonākrāt বি,-জ্যোৎস্নারাত | বীর |
| জোনার | jonār বি,-মকাই, ভুট্টা — দ্র: জনহার | বীর |
| | সাঁ-জনহার, জোনড়্‌রা | |
| জোয়াল | joāl বিণ,-দ্র: জুয়াল | বীর |
| জোরা | jorā বি,-সার, জমি উর্বরা করার জন্য ব্যবহৃত বস্তু | বীর |
| জোল্‌হা | jolhā বি,-মুসলমান সম্প্রদায়ভুক্ত তাঁতি ; সাঁ-জোল্‌হা | বীর-মান |
| জ্যাকেরতাই | jækertāi বিণ,-যেমনটি ছিল তেমনটি, যথাপূর্বং , | বীর |
| | একই রকম, অপবিবর্তিত ; যাহা+কের+তাহাই | |
| | উ বদ্‌লায় নাই, জ্যাকের তাই আছে। | |
| জ্যাঠ্‌ | jæṭh বিণ,-আগের কাজ, যা আগে করা হবে বা | বীর |
| | হয়েছে <জ্যেষ্ঠ | |
| | ইবারে জ্যাঠ্‌ ধানবুনা হয়োঁছে | |
| | জ্যাঠ্‌ চাষের ধান, আগেই কাটা হব্যেক। | |
| জ্যাড়ব্যাড় | jæṛbæṛ বিণ,-জটপাকানো অবস্থা — | বীর |
| | সুত-ট জ্যাড়ব্যাড় হয়োঁ আছে। | |
| জ্যা-নো | jæ-no বিণ,-জিওনো, জিইয়ে রাখা হয়েছে এমন — | বীর |
| | জ্যা-নো মাছ | |
| জ্যাব | jæb বি,-জামার পকেট, - ফা জের | বীর |
| জ্যামত্যাম | jæmtæm বিণ,-যেমন তেমন, বাজে, | বীর |
| | জ্যামত্যাম করে চইল্‌ব্যেক নাই — | |
| | ভালে করে কইত্তে হব্যেক | |
| | জ্যামত্যাম কর্যে কাজ করল্যে কি, হয় ? | |

# ঝ- jh

| | | |
|---|---|---|
| ঝইড় | jhaiṛ বি,-ঝড় <ঝটিকা<br>শনশনাইঁ ঝইড আইস্‌ছে। | ধল-মান-ঝাড় |
| ঝইড়্যা | jhair'ā বি,-ঝড়, ঝড়ো আবহাওয়া < ঝটিকা<br>তিনদিন হয়োঁ গেল ঝইড্যা কমছে নাই ;<br>সাঁ-ঝড়িয়া,জাসু:ৎ | ধল-মান-ঝাড় |
| ঝঁক | jhāk বি,-ঝোঁক;<br>ঝঁক ধর্যেছে কইলকাতা যাব্যেক। | ধল-মান-ঝাড |
| ঝঁকমারা | jhākmārā ক্রি,-দোষ স্বীকার করা, নাকে খৎ দেওয়া<br>ঝঁক মারছি, আর কুনুদিন ই কথা বইলব নাই।<br>বিণ - অমন ঝঁকমারি কাম কইত্তে আছে।<br>সাঁ-ঝঁকমারাও, ঝঁকমারি | ধল-মান-বীর |
| ঝঁট-অ | jhāṭ-a ক্রি-বিণ,-দ্রুত, খুব তাড়াতাড়ি ঝটিতি<br><সং√ঝট্ ঝঁট-অ চল্যে যা<br>ঝঁট-অ আসবি | ধল-মান-বীর |
| ঝকঝইক্যা | jhakjhaik'ā বিণ,-ঝকঝকে, চকচকে —<br>বাসন গিলা কেমন ঝকঝইক্যা আছে, দেখ।<br>নামধাতু - বাসন গিলা মাঁজ্যে ঝকঝকাইঁ দিলি।<br>সাঁ-ঝকঝকিয়া | ধল-মান-বাঁক |
| ঝড়া[1] | jhaṛā ক্রি, - ঝরে যাওয়া, <√ঝর্<br>আমগিলা সব ঝড়্যে গেল। | ধল-মান |
| ঝড়া[2] | jhaṛā বি,-ঝোড়া, বড় ঝুড়ি;<br>সার বহনের উপযোগী বাঁশের দন্ড বিশিষ্ট দোলা, —<br>যার দু-দিকের হাতল ধরে দু-জন লোক গোবর সার বা<br>মাটি বয়ে নিয়ে যায় — সাঁ-ঝোড়া | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| ঝনকা | jhankā ক্রি,-ঝন্‌কি উঠা, রাগ দেখানো —<br>ঝনঝন শব্দের অনুকারক; (রাগে হাত পা ছুঁড়লে<br>মেয়েদের হাতের চুড়ি যে ভাবে ঝনঝন শব্দ করে)<br>< ঝনক(অনুকার)<br>বউ-ট রাগ্যে ঝনকি উইঠ্‌ল। | ধল-মান- |

| | | |
|---|---|---|
| ঝন্ধে | jhandhe বি,-সাঁঝ, <সন্ধ্যা<br>তুর ঘরে ঝন্ধে বিলায় যাব। | বীর |
| ঝপ্ | jhap বি,-অনুকার শব্দ, পুকুরে জাল ফেলার শব্দ;<br>ঝপ্ করো্য এক খেপ জাল মেরো্য দে। | বীর |
| ঝপঝাইড় | jhapjhāiṛ বি,-ঝোপ ঝাড়; | ধল-মান |
| ঝমইর | jhamair বি,-ঝুমুর, একপ্রকার লোকসঙ্গীত, ঝুমুরগীত<br>লাচ্নী-ট ঝমইর জানে নাই। | ধল-মান-বাঁক |
| ঝমইরঘুটক্যা | jhamair ghuṭk'ā বিণ,-বহির্মুখী, —<br>যে মেয়ে আগে ঝুমুর গেয়ে ঘুরে বেড়াতো।<br>উ ঝমইরঘুটক্যা মেয়্যাকে বিহা করবি ? | বাঁক |
| ঝরকা | jharkā বি,-জানালা, <ফা-ঝরোখা<br>তুল: দ: প: বাঙ্লা-ঝুর্কা | বীর |
| ঝরিঝম্পা | jharijhampā বি,-মেয়েদের এক প্রকার অলঙ্কার<br>বিশেষ; | ধল |
| ঝল | jhal বি,-ঝোল, মাছের ঝল হয়্যেঁছে | ধল-মান |
| ঝলক[১] | jhalak বি,-বিদ্যুতের চমক <ঝল্(অনুকার)(উৎ+জ্বল্)<br>ঝিলিক;—<br>নামধাতু - মেঘ-ট কেমন ঝলকাছে গো — | মান-ধল |
| ঝলক[২] | jhalak ক্রি,-কোপ মারা, কোপ মারার জন্য অস্ত্রের<br>ব্যবহার;—<br>টাঙিটা ঝলকাইঁ দিল। | ধল-মান |
| ঝলখলি | jhalkhali বি,-ঝামেলা, ঝঞ্ঝাট —<br>দিনরাত কত আর ঝলখলি সইব়ো | বীর |
| ঝলা | jhalā বি,তাপ, প্রখর রৌদ্র,গরম হাওয়া,<জ্বালা,ঝলক<br>'হাল কইত্তে লারি বহু, রইদের বড় ঝলা।' সাঁ-ঝলা | মান-ধল-বীর |
| ঝলাস | jhalās বি,-দ্র: ঝলা | বীর |
| ঝাংড়ি | jhāṁṛi বি,-গুচ্ছ, ছোট ঝাড়;<br>তুল-বুটঝাংড়ি ছোলাগাছের গুচ্ছ<br>কত করি বিকছুরে ভাই বুটঝাংড়ি ? | মান-বাঁক |
| ঝাঁয় | jhā̃ĕ বি,-ঝামা পাথর | বীর |
| ঝাঁউরা | jhā̃urā ক্রি,-প্রখর রোদে নেতিয়ে পড়া —<br>রইদে গাছ গিলা ঝাঁউরি গেল্ছে। | বীর-ধল-মান-ঝাড় |

| | | |
|---|---|---|
| ঝাঁওটি | jhā̃ŏṭi বি ,-রোদের তাপ - | বীর |
| ঝাঁকড়া | jhā̃kṛā বিণ,-ঘন পত্রবিশিষ্ট, ঝাঁকড়াগাছ ; সাঁ-ঝাঁপ্‌ড়ু | ধল-মান |
| ঝাঁকা | jhā̃kā ক্রি ,-গায়ের জোরে টেনে বার করা - তুল ঝিঁকা বাঁশ ঝাড়েরলে এক-ট মটা মটা বাঁশ কাট্যে ঝাঁক্যে আন্‌। | ধল-মান |
| ঝাঁকুড়-ঝুঁকুড় | jhā̃kuṛjhūkuṛ বিণ,- ছোট কিন্তু ঘন পত্রবিশিষ্ট , ঝাঁকুড় ঝুঁকুড় গাছে মেনি বাঁদর নাচে। সাঁ-ঝাঙ্কুব | বাঁক-ধল |
| ঝাঁকুর-ঝুঁকুর | jhā̃kur jhūkur বিণ,-দ্র: ঝাঁকুড় ঝুঁকুড | বীব-ধল মান |
| ঝাঁজ | jhā̃j বি ,-রোদের তাপ, গরম হাওয়া, তেজ; সাঁ-ঝাঁজ রইদের কি ঝাঁজ হে, গা-ট যেম্‌নে পুড়ি যাব্যেক। | ধল-মান |
| ঝাঁজি | jhā̃ji বিণ,-তেজী কুকুরটা দমে ঝাঁজি। ঝাঁঝি লংকা খুব ঝাল। | ধল-ঝাড় |
| ঝাঁজড়া | jhā̃jṛā বি ,-এক প্রকার উদ্ভিদ, বড ধান | ধল-মান |
| ঝাঁজরা[১] | jhā̃jrā বি ,-ছানতা, বহুছিদ্রযুক্ত হাতা, ছাঁকাপিঠা করবি, ত ঝাঁজরা-ট আন। | ধল-মান-বীব |
| ঝাঁজরা[২] | jhā̃jrā বি ,-জীর্ণ, বহুছিদ্রযুক্ত, < সং জর্জর ঘুইন পকায় বাঁশ টকে ঝাঁজরা কর‍্যেছে। | ধল-মান-বীব |
| ঝাঁজরি | jhā̃jri বি ,-ধানের গুছিকে আছাড় দিয়ে ঝরিয়ে ফেলার জন্য তৈরী এক প্রকাব পাটা, যার উপর আছাড় দিলে, ঝরে পড়া ধান পাটার ফাঁক দিয়ে গলে নীচে স্তূপীকৃত হয় | বীর |
| ঝাঁঝা | jhā̃jhā বি ,-বড় ঝুড়ি বিশেষ; | বীর |
| ঝাঁঝুড়ি | jhā̃jhuṛi বি ,-মাথায় তুলে, আনাজপাতি ইত্যাদি বয়ে নিয়ে যাবার বড় ঝুড়ি;— | বীর |
| ঝাঁটা | jhā̃ṭā ক্রি,-ঝাঁট দেওয়া, উ-ঠান ট ঝাঁটাই দে, ঝেঁটিনদে নামধাতু | ধল-মান-বীর |
| ঝাঁটি | jhā̃ṭi বি ,-গাছের সরু শাখা; জ্বালানীর জন্য কিংবা বেড়া দেবার জন্য ব্যবহার করা হয় — সাঁ-ঝান্‌টি | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| ঝাঁপড়া | jhā̃pṛā বিণ,- কুঞ্চিত, ঝাপড়াচুল্যা লক্‌ | ধল-মান |
| ঝাঁপড়ি | jhā̃pṛi বিণ,-যে মেয়েদের মাথার চুল এলো মেলো, কুঞ্চিত— সাঁ-ঝাঁপড়ি | ধল-মান |

| | | |
|---|---|---|
| ঝাঁপর | jhā̃par বিণ,-ঢিলে, কামি-ট টুকুন ঝাঁপর হয়েঁছে | মান |
| ঝাঁপাইঝুড়া | jhā̃pāijhuṛā বি,-চিৎকার করে, হাত পা নেড়ে ঝগড়া করা; ঝগড়া করার জন্য ঝাঁপিয়ে পড়া — তর্কযুদ্ধ; দেখ্ ন উয়াদের ঝাঁপাই ঝুড়া! <ঝম্প(+আই)+ঝুড়া<√যুঝ্ | বীর |
| ঝাঁপান | jhā̃pān বি,-মনসা পূজা সম্পর্কিত অনুষ্ঠান বিশেষ; উক্ত অনুষ্ঠানে সাপের ঝাঁপি নিয়ে, গলায় সাপ ঝুলিয়ে, সশিষ্য ওঝা বা গুণীর শোভাযাত্রা। ওঝাকে বিশেষ ভাবে নির্মিত একটি বাঁশের মাচাব উপর চড়িয়ে চেলারা সেই মাচা বয়ে নিয়ে যায় ; <সং জম্পান সাঁ-কাঁপান | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| ঝাঁপঝেল্লু | jhā̃pjhellu বি,-এক প্রকার গ্রাম্যখেলা | বীর |
| ঝাঙ্রা | jhāṅrā বি,-ঝাঁউরে পড়া, নেতিয়ে পড়া, রোদের তাপে ঝাঁউলে যাওয়া, — দমে খরা, গাছ গুলা ঝাঙরি গেল। দ্র: ঝাঁউরা | মান-ধল |
| ঝাংরি | jhāṅri বি,- ছোলাগাছ | মান-ধল |
| ঝাড়ি | jhāṛi বি,-ঝোপঝাড় | মান-ধল |
| ঝাইড় | jhāiṛ বি,-ঝাড়; বাঁশ ঝাইড় | ধল-মান |
| ঝাইড়খঁড় | jhāiṛkhāḍ বি,-বনাঞ্চল, বন্যপ্রদেশ, ঝাড়খন্ড | ধল-মান |
| ঝাড়খাঁড়িয়া | jhāṛ khā̃ṛiā বিণ,-ঝুমুর গানের প্রকারভেদ, ঝুমুর গানের তাল বিশেষ; | ধল-মান |
| ঝায়্ল[১] | jhāĕl বিণ,- গুচ্ছ, এক ঝায়্ল তাস | ধল-ঝাড় |
| ঝায়্ল[২] | jhāĕl বি,-মন্দিরা, করতাল, এক প্রকার ধাতব বাদ্য যন্ত্র বিশেষ; — কীত্তনে হামি ঝায়্ল বাজাব। | ধল-ঝাড় |
| ঝাড়ফুঁক | jhāṛphūk বি,-মন্ত্র পাঠ করে ফুঁ দিয়ে ব্যাধি নিরাময় করার রীতি বিশেষ; ফুঁ দিয়ে বিষ ঝেড়ে দেওয়া (নামানো); ঝাড়ফুঁক কত হইল, কিন্তু বাঁইচ্‌ল নাই। সাঁ-ঝাড়ফুঁক | বীর-ধল-বাঁক-ঝাড়-মান |
| ঝাড়া[১] | jhāṛā ক্রি,-চুরি করা, সব কিছু ঝাড়্যে দিলেক চরে | বীর-মান-বাঁক ধল |
| ঝাড়া[২] | jhāṛā ক্রি,-মন্ত্রপড়ে বিষ নামানো — বিষ ঝাড়া | — ঐ — |

| | | |
|---|---|---|
| ঝাড়া[৩] | jhāṛā বি,-গাছ থেকে ফল পেড়ে নেওয়া, আজ আম ঝাড়া হব্যেক। | বীর-মান-ধল-বাঁক |
| ঝাড়া[৪] | jhāṛā ক্রি,-নামধাতু - ঝাড় বেঁধেছে, গাছ্ গিলা বেশ ঝাড়াইঁছে | বীর-মান-ধল |
| ঝাড়া[৫] | jhāṛā বি,-মল, মলত্যাগ, উ বাঁধের দিগে ঝাড়া ফিরতে যায়োঁছে | মান |
| ঝাড়া[৬] | jhāṛā বিণ,-মুক্ত, উয়ার আর কি, ছেল্যে পিল্যা নাই। ঝাড় হাত পা হয়োঁ বস্যে আছে। | বীব-ধল-মান |
| ঝাড়া[৭] | jhāṛā ক্রি-বিণ,-এক নাগাড়ে; ঝাড়া এক ঘন্টা দাঁড়াইঁ আছি। | ধল-মান |
| ঝাড়া[৮] | jhāṛā বি, ধান ক্ষেতে উদ্ভূত এক প্রকার দানাবিহীন ধান যা পেকে যাবার সঙ্গে সঙ্গে ঝরে পড়ে ; | ধল-ঝাড় |
| ঝাপড়া | jhāpṛā দ্র: ঝাঁপড়া | ধল-মান |
| ঝাপড়ি | jhāpṛi দ্র: ঝাঁপড়ি | ধল-মান |
| ঝামালা | jhāmālā বি,-ঝামেলা, ঝঞ্ঝাট — উ সব কাজে ঝামালা অনেক। | বীর |
| ঝারনা | jhārnā বি,-ঝর্ণা,<ঝর্(+না), ঝরণ+আ—সাঁ ঝার্না | বীর |
| ঝারলঝাঁপ | jhāraljhāp বি,-গাছ থেকে লাফ দিয়ে মাটিতে পড়ার খেলা। | বীর |
| ঝারাবাবা | jhārābārā বি, ঝারি থেকে ঠাকুরের মাথায় জল ফেলা ঝারা=একটু বড় আকারের জল সেচন পাত্র, বারা <বারি ঝারির বারি অর্থে—। | বীর |
| ঝারি | jhāṛi বি,-জলসেচনের জন্য বিশেষ আকারের পাত্র, যার নলের বন্ধ মুখে অনেক ছিদ্র থাকে এবং যে ছিদ্র দিয়ে জল সেচন করা হয় — <√ঝর্ | বীর-মান |
| ঝাল[১] | jhāl বি,-লংকা, ঝালগাছ্ লাগাইঁছি ; ঝালটা বড় রাগ বঠে। | ধল-ঝাড় |
| ঝাল[২] | jhāl বি,-যে কোন সর্ষের তরকারী; মাছের ঝাল, কুমড়োর ঝাল — | বীর |
| ঝাল[৩] | jhāl বিণ,-গুচ্ছ, এক ঝাল তাস; দ্র: ঝাইল | ধল-ঝাড় |
| ঝালা[১] | jhālā বি,-গরম হাওয়া, প্রখর রৌদ্র তাপ, লু, দ্র: ঝলা | বীর |

| | | |
|---|---|---|
| ঝালা[১] | jhālā ক্রি,-কুয়ো বা পুকুর পরিষ্কার করার জন্য জল তুলে বাইরে ফেলা; তুল-হি-উঝালা<br>ই-বার কুয়াটাকে ঝালাতে /ঝালায়্তে হব্যেক। সাঁ-ঝালা | বীর-মান-ধল |
| ঝিঁক[১] | jhĩk বি,-উনুনের উপরের তিনটি উঁচু অংশ, যার উপর হাঁড়ি বসানো হয়। | ধল-মান-বীর-বাঁক |
| ঝিঁক[২] | jhĩk বি,-সজারু;- তুল-ওড়িয়া ঝিঁকর মূষা। সাঁ-ঝিঁক | ধল-মান-বীর |
| ঝিঁক[৩] | jhĩk ক্রি,-টান, টানা, টেনে আনা; দড়াটা জোরে ঝিঁক; উয়াকে ঝিঁক্যে আন। | ধল-মান |
| ঝিঁকা | jhĩkā ক্রি,-টানা, বঁড়শী ট ঠিক টাইনে (সময়ে) ঝিঁকবি তবে ন মাছ উইঠব্যেক। | ধল-ঝাড় |
| ঝিঁকি | jhĩki বি,-সজারু; তুল-ওড়িয়া-ঝিঁকরমূষা | ধল |
| ঝিঁগাফুল | jhĩgāphul বি,-অলস, আমুদে, পাতানো সখা —<br>'ঝিঁগাফুল লিল্যেক জাতিকুল' সাঁ-ঝিঁগাফুলিয়া | ধল-ঝাড়-মান |
| ঝিঁগাফুলিয়া | jhĩgāphuliā বি,-ঝুমুর গানের সুর বিশেষ, ঝুমুর গানের প্রকার ভেদ — | মান |
| ঝিঁঝ | jhĩjh বি,-বীজ, অঙ্কুর; দ্রঃ ঝিঁঝা<br>পিয়াজ লাগাইছি, ইবারে ঝিঁঝ দেখাছে<br>ক্রি-পিঁয়াজ গিলা ঝিঁঝাছে (অঙ্কুরিত হচ্ছে) | ধল-মান |
| ঝিঁঝরি | jhĩjhri/jhĩjri বি,-শিকল, <ফা জঞ্জির<br>দরজার ঝিঁঝরিট লাগাইঁ দিবি, ঘর খুলা রাখবি নাই।<br>ডাহাল কুকুরকে ঝিঁঝরি দিয়েঁ বাঁধ্যে রাখ। | ধল-মান-ঝাড় |
| ঝিঁঝর্যা | jhĩjhr'ā বিণ,-বহুবর্ণের সমাহার যুক্ত —<br>ঝিঁঝর্যা ষাঁড়া (মোরগ) ট দমে লইড়তে পারে। সাঁ ঝিঁঝরা<br>ঝিঁঝর্যা ষাঁড়া টকে ইবারে কুখড়া লড়হাই-এ লেগব(নিয়ে যাব) | ধল-মান-ঝাড় |
| ঝিঁঝা | jhĩjhā বি,-কচুর গায়ে ছোট ছোট আব, দ্র: ঝিঁঝা | ধল-মান |
| ঝিঁঝিপকা | jhĩjhipakā বি,-ঝিঁজিপোকা; ঝিঁ-ঝিঁ শব্দকারী পতঙ্গ বিশেষ; সাঁ-রেরেঞ | ধল-মান |
| ঝিঁঝির | jhĩjhir বি,- দ্র: ঝিঁঝরি | ঝাড়-ধল |
| ঝিঁট | jhĩṭ বি, বৃষ্টির ছাঁট, ঝিঁট আইস্ছে জাংলা-ট লাগাইঁ দে। | ধল-মান |

| | | |
|---|---|---|
| ঝিঁটা[1] | jhĩṭā ক্রি,-জল ছিটানো, জল সেচন করা, জল তুলে দূরে নিক্ষেপ করা; ডভা-ট আগে ঝিঁট, তবে ত জল শুখাব্যেক ; সাঁ - আরে:চ আগে জল ঝিঁটাতে হব্যেক তারপর — ঝাঁটাইঁ দিবি। | ধল-ঝাড় |
| ঝিঁটা[2] | jhĩṭā বি,- উনুনের ঝিঁক; দ্র: ঝিঁক | ধল-মান |
| ঝিঁটা[3] | jhĩṭā বি,-হিক্কা, হেঁচকি | ধল-ঝাড় |
| ঝিঁটাস | jhĩṭās বি,-দ্র: ঝিঁট | ধল-মান |
| ঝিঁকরা | jhĩkrā বিণ,-বিরক্ত | ধল-মান |
| ঝিঁগাশাল | jhĩgāśāl বি,-ধানের নাম বিশেষ — | ধল-মান-বীর-ঝাড় |
| ঝিঙেফুলি | jhĩṅephuli বি,-চিতাবাঘ; (রাতে বাঘের নাম ধরতে নেঁই, এঁই লোক বিশ্বাস ) ঝিঙেফুলি-ট বাইতের বিলা ঘুর‍্যে বেড়ায়। | বীর |
| ঝিনঝিনা[1] | jhinjhinā বি,-এক প্রকার পতঙ্গ, বাগডুল — | ধল-ঝাড় |
| ঝিনঝিনা[2] | jhinjhinā বি,-এক প্রকার বাত; বাত-জ ব্যাধি বিশেষ যাতে হাতের ও পায়ের আঙুলে চিন্‌চিনে ব্যথা হয় এবং সাময়িক অসাড়তা আনে। ঝিনঝিনা লাগা — পা-টা মুড়্যে বস্যেছিলি তাই আঙুলে ঝিন্‌ঝিনা লাগ্যেছে। | ধল-ঝাড়-মান |
| ঝিনঝিনে | jhinjhine বি,-দ্র: ঝিনঝিনা | বীর |
| ঝিনিক | jhinik বি, জোনাকী, বনবাদাড়ে ঝিনিক জ্বলে রাইতের বেলা। ঝিনিক পকা = জোনাকী | ধল |
| ঝিল | jhĩl বি,-চিতাবাঘ | বীর |
| ঝুইল | jhuil বি,-ঘরের কোণের ঝুল ঘরের কোণে ঝুইল হয়েঁছে ঝাড়্যে দে — | ধল-মান-বীর |
| ঝুটা | jhuṭā বিণ,-মিথ্যা, ঝুটা বলমি নাই। তুল-হি-ঝুটবাত | মান |
| ঝুঁজকিবেলা | jhũjkibelā বি,-ভোর বেলা, সূর্যোদয়ের প্রাক্‌কাল | বীর-মান |
| ঝুঁট | jhũṭ বি,-হোঁচট; অমন ঝুঁট খালি যে আঙুল-ট ছেতরি গেল। তুল-মধ্য বাঙলা উঝঁট | ধল-ঝাড় মান |
| ঝুঁট্যা | jhũṭ'ā বি,-মেয়েদের পায়ের আঙুলে পরার অলঙ্কার বিশেষ ; | ধল-মান বাঁক |

| | | |
|---|---|---|
| ঝুঁড় | jhūṛ বি,-ঝোপঝাড়, ঝোড় | বীর |
| ঝুঁপার | jhūpār / jhūpāir বি,-দেবতার ভর; ধরম, মনসা, বোঁগা এবং অন্যান্য অপদেবতা 'ভর' করলে ভর গ্রস্ত ব্যক্তি ঘন ঘন মাথা নাড়তে থাকে এবং বিভিন্ন প্রশ্নের উত্তর দিতে থাকে। এই অবস্থাকে ঝুঁপার বলা হয়। সাঁ-রুমু:ক্ | মান-ধল-ঝাড়-বাঁক |
| ঝুড় | jhuṛ বি,-দ্র: ঝুঁড় | বীর |
| ঝুড়া[১] | jhuṛā বি,-তন্ন তন্ন করে খোঁজা, শিকার করার জন্য বন জঙ্গলের সর্বত্র অনুসন্ধান করা; – আজ বনঝুড়া হব্যেক ; তুল-হি-ঢুঁড়না | ধল-মান |
| ঝুড়া[২] | jhuṛā বি,-পাতা ঝাড়ার কাজ; আগঝুড়া — আখের পাতা ছেঁটে ফেলা; বাঁশ ঝুড়া —বাঁশের কঞ্চি ছেঁটে ফেলার কাজ — | ধল-মান |
| ঝুড়া[৩] | jhuṛā ক্রি,-বকুনী দেওয়া; আচ্ছা করে ঝুড়্যো দিল্যেক। | ধল-মান |
| ঝুনঝুনি | jhunjhuni বি,-এক প্রকার ছোট আকারের গাছ — যার শুকনো ফলে বাতাস লেগে ঝুনঝুন শব্দ করে। < ঝুনঝুন (অনুকার শব্দ) | ধল-মান-বীর |
| ঝুমইর | jhumair বি,-দ্র: ঝুমুর | মান |
| ঝুমুর | jhumur বি,-সঙ্গীত বিশেষ; একক কিংবা যৌথ কণ্ঠে গীত হয়। নাচনী নাচের সহযোগী গান; ছো নাচের প্রস্তাবনাতেও গাওয়া হয়। ঝুমুর গানের প্রকার ভেদ বর্তমান যথা, দাঁয়েড় বা দাঁড়শালিয়া, টাঁয়েড় ঝুমুর বা উধয়া; দরবারী বা বৈঠকী; নাচনীশালিয়া, ভাদরিয়া, ডমকচ্ ইত্যাদি। 'সঙ্গীত দামোদর' গ্রন্থে ঝুমুরকে একটি রাগিনী বলে উল্লেখ করা হয়েছে। তুল-হি ঝুম্মর, ঝুমরি; | ধল-মান-বীর বাঁক-ঝাড় |
| ঝুমরিয়া | jhumriā বি,-নাচনীনাচের মূল ঝুমুর গায়ক; ঝুমুর গায়ক; দ্র: রসিক/রসক্যা | ধল-মান |
| ঝুরগুণ্ডা | jhurguṇḍā বি,-চোরকাঁটা, ঝুরঝুর করে গুড়োঁ গুঁড়ো ভাবে ঝরে পড়ে < √ঝর্+গুণ্ডিক | বাঁক-মান |
| ঝুরা[১] | jhurā বি,-সিঁদুর | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| ঝুরা[২] | jhurā ক্রি,-দেবতার মূর্তির উপর জল ঝরানোর কাজ | বীর |
| ঝুরা[৩] | jhurā ক্রি,-চোখের জল ফেলা; | মান-ধল |
| ঝুরা[৪] | jhurā বি,-এক প্রকার ঝোড়া — যাতে সার ইত্যাদি বহন করা হয়। | বীর |
| ঝুল | jhul বি,-ঝোল, মাছের ঝুল দিয়েঁ ভাত খেলম। সাঁ-রাসে | বীর |
| ঝুলফুলি | jhulphuli বি,-প্রসবের শেষভাগের অস্ত্র বিশেষ; ফুল; গাই-টর ঝুলফুলি অখনো পড়ে নাই। | বীর |
| ঝুলুইর | jhuluir বি,-শস্য বিশেষ ; | মান |
| ঝেঁজে | jhẽje বি,-বাঁশের তৈরী ছোট ঝুড়ি। | বীর |
| ঝেল্লু | jhellu বি,-ঝিঙে জাতীয় এক প্রকার ফল ; আনাজ | বীর |
| ঝোঁল্লা | jhõllā বি,-মকাই, ভুট্টা | বীর |
| ঝোর | jhor বি,- ঝড়, < ঝটিকা ঝোর আইছে গো, ছাগলগিলা সামাল। | বীর |
| ঝোরোলঝাঁপ | jhoroljhā̃p বি,-দ্র: ঝারোল ঝাঁপ | বীর |

# ট - ṭ

| | | |
|---|---|---|
| ট | ṭa প্রত্যয় বিশেষ; তুল-হি টো | বীর-বাঁক- |
| | এক-ট (=একটা) | ধল-মান |
| | গোরু-ট (গোরুটা) | |
| | উ-ট-তে (ওটাতে) কিছু হবার লয় উয়ার গা-ট গরম হয়্যেছে। | |
| টং[1] | ṭaṁ বি,- উঁচু মাচান <সং তুঙ্গ; সাঁ - টং | ধল-মান-বীর- |
| | শিকার কবার জন্য কিংবা ক্ষেত পাহারা দেবার জন্য চারটি | বাঁক-ঝাড় |
| | লম্বা শক্ত খুঁটির উপর তৈরী আচ্ছাদন — | |
| | বনের মাঝু-এ টং বাঁধ্যেছে শিকার করার লেগ্যে। | |
| | উয়ার কাছে যাইস্ না, মদ খায়্যেঁ টং হয়্যেঁ আছে — | |
| টং[2] | ṭaṁ বি,-কুড়িটা ইটের সমাহার — এক টং ইট | বীর |
| টংটংগিয়া | ṭaṁṭaṁgiā বিণ, যে টো-টো করে ঘুরে বেড়ায়, টং টং-গিয়াকে ঘরে নাই পাবি; ইঠিন উঠিন ঘুর্য়ে বুলে। | ধল |
| টং পহব | ṭaṁpahar বি,-ভোর বেলা < তুঙ্গ+প্রহর | মান |
| | প্রহরের আদি কাল টং পহরে ঘরলে বেরহাইঁ যাবি। | |
| টঁকা | ṭãkā বি,-বাঁশের তৈরী ছোট ঝুড়ি বিশেষ; সাধারণত চাল ধোওয়ার কাজে ব্যবহৃত হয় ; | ধল-ঝাড় |
| | তুল-টোকা (তালপাতার তৈরী টুপি বিশেষ) | |
| | এক টঁকা চাইলের ভাত হব্যেক। | |
| টঁকি | ṭãki বি,-দ্র: টঁকা, সাঁ-টংকী | ধল-ঝাড় |
| টঁগসটঁগস | ṭãgas ṭãgas অব্যয়,-এক প্রকার চলনভংগী, পাতলা গড়নের লম্বাটে লোকের চলন ভংগী, | বীর-ধল-মান |
| | দেখন কেমন টঁগস টঁগস কর্য়ে যেছে। | |
| টুঁকি | ṭũki বি,-টঁকার চেয়ে ছোট ঝুড়ি বিশেষ ; —দ্র: টঁকি | ধল-ঝাড় |
| টট্না | ṭāṭnā বি,-গলা, কন্ঠদেশ, টুঁটি, তুল-ওড়িয়া তঁটা | ঝাড়-ধল |
| টক্ | ṭak অব্যয়,-টক্, অতিদ্রুত | বীর |
| | দেরী করবি নাই টক্ কর্য়ে আসবি। | |
| টকাস্ | ṭakās অব্যয়,- দ্র: টক্ | বীর |

| | | |
|---|---|---|
| টক্‌বক্ | ṭakbak অনুকার শব্দ , দ্রুতবেগে যাওয়া বা আসা নামধাতু - টক্ বকাইঁ আইস্‌ছে কেমন দেখ ন ভালা। টক্‌বকাইঁ ঘড়ায় চাপ্যে যাছে । বাজাব বেটা। সাঁ-টগ্‌বগ | ধল-মান |
| টকোই | ṭakoi বি,-বাঁশের তৈরী ছোট ঝুড়ি (টুকি) বিশেষ; মাছ ধোওয়ার জন্য ব্যবহাব করা হয়। | বীব |
| টগেল | ṭagel বি,-সবচেয়ে উঁচু ডগা < তুঙ্গ+আল বাঁশের টগেল ট নয়ে নয়ে (নুয়ে নুয়ে) পড়ছ্যে। | বীর |
| টন্‌কা | ṭankā বিণ,-শক্ত, টনকা মাটিতে কুদাল যাব্যেক নাই। | বীর |
| টটরস্ত | ṭaṭrasta বিণ,-ভয়ার্ত < সং তটস্থ বাঘের ভয়ে সব্বাই টটরস্ত হয়্যোঁ আছে। | বীর |
| টপ | ṭap বি,-গোরুর গাড়ীব ছই, গাড়ীব উপরের আচ্ছাদন; গাড়ীর টপ-ট বেঁধে ফ্যাল। | বীর |
| টব্‌কা[1] | ṭabkā বি,-মাছ ধরার ছিপ বিশেষ, যার বঁড়শিতে কেঁচো গেঁথে জলের মধ্যে বঁড়শিকে নামানো ওঠানো হয়; ফলে টবক টবক শব্দ হয় ; টব্‌কা খাড়া—টব্‌কানো হয় এমন ছিপ, টবকা লিয়্যোঁ যেছে ধানের ক্ষেতে। | বীর-ধল-মান |
| টবকা[2] | ṭabkā বি,-জমির নিম্নভাগের খাল বা পুকুরের জল তুলে, উপরিভাগের জমিতে জল সেচন করার পাত্র বিশেষ; পাত্রটির সম্মুখভাগের দু-দিকে চারটি লম্বা কঞ্চি বেঁধে দু-জন লোক দু-দিকে দাঁড়িয়ে পাত্রটিকে একই সঙ্গে জলে ফেলে এবং জল তুলে উপরের জমিতে ফেলে। দ্র: ডব্‌কা | বীর-মান |
| টর টর | ṭar ṭar বি,-হেঁটে যাওয়ার ভংগি বিশেষ; কাউকে গ্রাহ্য না করে দ্রুত চলে যাওয়া সাঁ-টিরটির, টিরটিরাউ কাতে ক্রি বিণ - মেয়্যাটা টর টরাইঁ চল্যে গেল; | ধল-মান |
| টরটর‍্যা | ṭarṭar'ā বিণ,-কোন কিছু গ্রাহ্য না করে যে ঘুরে বেড়ায় সাঁ-টরটুরিয়া | ধল-ঝাড় |
| টলান | ṭalāna বি,-নোয়ানো; ধানকাটার সুবিধার্থে লম্বা ধানের গুছিকে বাঁশ দিয়ে শুইয়ে দেওয়া — | বীর |
| টস্‌কর | ṭaskara বিণ,-পটু, দক্ষ; <তস্কর (অর্থান্তর) ছেল্যেট খুব টস্‌কর বেটে, কুনু কাজে না বলব্যেক নাই। | বীর |

| | | |
|---|---|---|
| টসর | ṭasar বি,-তসর, তসরগুটির রেশম থেকে তৈরী কাপড় <সং টসর | বীর |
| টসরপকা | ṭasarpakā বি,-তসরের গুটি নির্মাণকারী পোকা; | ধল-মান |
| টাইসকনা | ṭāiskanā বি,-পক্ষী বিশেষ; নীলকন্ঠ | বীর |
| টাংদড়ি | ṭāṁdaṛi বি,-লম্বা দড়ি, টানা দড়ি যাতে গবাদি পশুকে খোঁটায় বেঁধে চারদিকে চরে বেড়াবারসুযোগ করে দেওয়া হয়। | বীর |
| টাংনা[১] | ṭāṁnā বি,-জামা কাপড় ঝুলিয়ে রাখাব জন্য আলনা বিশেষ। জামা ট টাংনায় ঝুলাই রাখ। | মান |
| টাংনা[২] | ṭāṁnā বি,-মাটি খোঁড়ার কাজে ব্যবহৃত খোন্তা বিশেষ যার দুদিকের অগ্রভাগ ধারালো। < সং টঙ্ক সাঁ-টাঙ্গনা | মান-ধল |
| টাঁড়/টাঁয়েড় /টাঁইড় | ṭā̃ṛ/ṭā̃eṛ/ṭā̃iṛ বি,- পাথুরে অনুর্বর, শুকনো, রুক্ষ ডাঙা —যা চাষের উপযোগী নয়; ডাহি; গোড়াজমি; সাঁ-টান্ডি গোরুগিলাকে টাঁইড়ে লিয়্যেঁ কি হব্যেক উঠিনে ত ঘাসও নাই। | ধল-মান |
| | বিণ,-নির্বোধ (ব্যঙ্গার্থক) তুঁই টাঁইড় বঠিস, কুছু বুঝতে লারিস। | মান |
| টাঁকা | ṭā̃kā বি,-হাতে সেলাই করা, - তুল-হি-টাঁকনা উয়ার জামায় বুতামগুলা টাঁক্যে/টাঁকি দে | ধল-বীর-মান |
| টাঁগা[১] | ṭā̃gā বি,-গোরুর গাড়ীর চাকাবিহীন মূল অংশ, বা কাঠামো | ধল-ঝাড়-মান-বীর |
| টাঁগা[২] | ṭā̃gā বি,-লম্বা দড়ি, টানা দড়ি | বীর |
| টাঁগা[৩] | ṭā̃gā ক্রি,-টাঙিয়ে রাখা— ঝুলিয়ে রাখা বহুটকে মার্যে টাঁগাই দিয়্যেঁছে। খাসী টা টাঁগা রে ব (ঝুলিয়ে রাখ) | ধল-মান |
| টাঁগুরা | ṭā̃gurā ক্রি,-আঁটা, কুলানো ছট(ছোট) ঝুড়ি-এ অত আনাজ টাঙুরব্যেক নাই (ধরবেনা) | মান-বীর |
| টাঁটর | ṭā̃ṭar বি,-বাঁশের পাতলা পাত দিয়ে তৈরী চওড়া এবং শক্ত মাদুরের মত বস্তু যার বেড়া দিয়ে ঘরের কাঠামো | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| | তৈরী হয়; উৎসব উপলক্ষে উঠোনের আচ্ছাদনী রূপেও ব্যবহৃত হয়। টাটর | |
| টাঁটি | ṭā̃ṭi বি.-পদ্মের চাক, পদ্মফুলের বীজকোষ | বীর-মান-বাঁক |
| টাঁঠি | ṭā̃ṭhi বি,-মাটির পাত্র বিশেষ; মাটির ভাঁড় | ঝাড়-ধল |
| টাঁড় | ṭā̃ṛ বি,-অনুর্বর, শুষ্ক প্রস্তরময় প্রান্তর — সাঁ টান্ডি | মান-ধল |
| টাঁয়েড়টিকর | ṭā̃erṭikar বি,-অনুর্বর, উঁচু জায়গা, সাঁ-টান্ডিটিকুর টাঁয়েড়+টিকর; - ই বারে টাঁয়েড় টিকরে-ও ধান হব্যেক। | মান-ধল |
| টাঁড়বারো | ṭā̃ṛbāro বি,-বনভূমির দেবতা বিশেষ; বুনো মোষের রক্ষক দেবতা | মান |
| টাকু | ṭāku বি,-সুতো পাক দেবার জন্য ব্যবহৃত এক প্রকার চাকি — < সং তর্ক্কু | ধল-বীর-মান-বাঁক-ঝাড় |
| টাকুরি | ṭākuri বি,-শীতে কাঁপুনি ধরা, দাঁতে দাঁত লাগার শব্দ হি হি করে কাঁপা, জিভের সঙ্গে তালুর ঘন ঘন সংঘর্ষের শব্দ; টাকুরি লাগা— জাড়ে টাকুরি লাইগ্ছে। | বীর |
| টাঁগি | ṭā̃gi বি,-লোহার তৈরী এক প্রকার ধারালো অস্ত্র < সং টঙ্ক সাঁ-টাঁগি, টাঁগা টাঁগি-ট কাঁধে লিয়্যোঁ বনে যাবি। টাঁগি-ট ঝলকাইঁ দৌড়ি আইল —। | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| টাট | ṭāṭ বি, দ্র: টাঁটর | মান-বীর |
| টাটর | ṭāṭar দ্র: টাঁটর সাঁ-টাটর | মান-ধল-বাঁক-বীর |
| টাটান | ṭāṭān ক্রি,- টন টন করা - প্রা-টট্ট | বাঁক-মান-ধল-বীর |
| টাটরভ্যাট্ | ṭāṭarbhæ̃ṭ বি,-শালুক ফুলের বীজ কোষ — | ধল-মান |
| টাট্রি | ṭāṭri বি,-গোরুর গাড়ীর আচ্ছাদনী; ছৈ ; টাটরের বা টাটের ছাউনী — | মান |
| টাটোয়ার | ṭāṭoār বিণ,-চালাক চতুর, দালাল, চটপটে; সম্ভবত ইং টাউট ও বাং পাটোয়ার শব্দের মিশ্রণ টাটোঁয়ার-কে ধরগা, সব কাজ হয়্যে যাব্যেক। | বীর |
| টাঠোয়ার | ṭāṭhoār বিণ,-দ্র: টাটোয়ার | বীর |

| | | |
|---|---|---|
| টাটি | ṭāṭi বি,-দ্র: টাঠি | মান-ধল |
| টাঠি | ṭāṭhi বি,-বেড়ার কিংবা কুড়ে ঘরের প্রবেশ পথের আগল বিশেষ, বাঁশের তৈরী কপাট;<br>টাটের কপাট, ছোট টাট। সাঁ-টাটি; টাট্‌+ই —<br>টাঠি লাগাইঁ যাবি, খুলে রাখবি নাই। | মান-ধল |
| টাড় | ṭāṛ বি,-গোরু মোষকে জাব খাওয়াবার জন্য ব্যবহৃত চওড়া মুখের বড় মাটির গামলা;<br>তুল দ: প: বাং তাড়, তাড়ুয়া | ধল-মান |
| টাড়া¹ | ṭāṛā বি,-হুড়কো, ভিতর থেকে দরজা বন্ধ করার জন্য ব্যবহৃত বাঁশের বা কাঠের দণ্ড বিশেষ ; সাঁ-টাড়া<br>গহাল ঘরে টাড়া-ট লাগাইঁ দে। | ধল-মান-ঝাড় |
| টাড়া | ṭāṛā বি,- মাটি খোঁড়া<br>মাটি টাড়ার কত দাম লিবি ?<br>ক্রি-জমি টাইড়তে হব্যেক। তুল: দ: প: বাং-তাড়াখোঁড়া | ধল-মান |
| টানপড়িয়ান | ṭān pariānবি,-টানাটানি, উয়াকে লিয়েঁ টানপড়িয়ান চইলছে; কন্‌ দিগে যাব্যেক কে জানে। তুল-টানাপোড়েন<br>সাঁ-টানপুড়িয়ান | ধল-ঝাড় |
| টানা | ṭānā বি,-কাপড়বোনার আগে সুতোকে লম্বা করে টেনে বাঁধা ;<br>সুতার গাছিকে টানা দিয়েঁ রাখ। | বীর |
| টানান | ṭānān বি,-আখের ক্ষেতে, আখের পাতা দিয়ে কয়েকটি আখের ঝাড়কে একত্রে বাঁধার কাজ — | বীর |
| টানালাড়ু | ṭānālāṛu বি,-গুড় দিয়ে পাক করা 'সিঁড়ি চনার' লাড়ু — মিষ্টান্ন বিশেষ —। | বীর-মান |
| টানুন | ṭānun বি,-সুতো শুকোনোর বিশেষ পদ্ধতি | বীর |
| টাপ | ṭāp বি,-কানের অলঙ্কার বিশেষ | বীর |
| টাপু | ṭāpu বি,-পুকুরের মধ্যস্থিত উঁচু মাটির ঢিপি, ছোট দ্বীপ<br>সাঁ-টাপু | মান |
| টাভা | ṭābhā বি,-এক জাতীয় বড় লেবু | বীর-মান |
| টাম্‌না | ṭāmnā বি,-মাটি খোঁড়ার এক প্রকার খোন্‌তা বা কোদাল জাতীয় বস্তু ; সাঁ-টাংনা, দ্র: টাংনা² | বীর-মান |

| | | |
|---|---|---|
| টায়েটায়ে | ṭāeṭāe ক্রি বিণ, -চালাকীতে,<br>ওর টায়ে টায়ে ভুলিস না। | বীর |
| টায়েন | ṭāen বি. -সময় < ইং টাইম<br>টায়েন হন্যে যাব্যেক।<br>উয়ার সব টায়েন ধর‍্যে কাজ। | বীর |
| টালা | ṭālā বি, -ঢিল, চড় - তুল দ: প: বাঙ্‌—ট্যালা(ঢিল)<br>দ্র: হুটাল, সাঁ টালা<br>ক্ষেতের টালা গিলাকে ভাঙ্যে সমান করত্যে হব্যেক।<br>মার উয়াকে এক টালা;<br>নামধাতু - তকে টালাইঁ মরাব। | বীর-মান |
| টিঁহিঁক | ṭĩhĩk বি, -উঁকি, টিঁহ্‌কা, উঁকিমারা<br>অমন টিঁহকি করি কি দেখছু ? | ঝাড়-ধল |
| টি | ṭi বি, -টিক, টিকা, টি দিয়েঁ যা খকার কপালে , | ধল-মান-বীর |
| টিক | ṭik বি, -মাথার চাঁদি, টিকি রাখার জায়গায়। | বীর |
| টিকটিক | ṭikṭik বিণ, -গা-জ্বলুনে (কথা)<br>উ অমন টিকটিকানি কর‍্যে কথা বলব্যেক যে গা জ্বল্যে<br>যাব্যেক। উয়ার সব টিকটিকানি কথা। | বীর |
| টিকরিচড়ই | ṭikricaṛai বি, -এক প্রকার ক্ষুদ্রাকার পাখি —<br>দ্র: টিকচড়ং সাঁ-টিক্‌রি পোতম্‌ | ধল-ঝাড় |
| টিকচড়ং | ṭikcaṛaṁ বি, -এক প্রকার ক্ষুদ্রাকার পাখি ;<br>টিক্‌রি চড়ুই | মান |
| টিকচাঁদা | ṭikcā̃dā বিণ, -টেকো, টাকমাথা (লোক) | মান |
| টিক্‌রি[১] | ṭikri বি, -দ্র: টিকর | মান-বীর |
| টিকখর | ṭikkhar বিণ, -বদ্‌রাগী, যে হঠাৎ রেগে ওঠে। | বীর |
| টিকখরা | ṭikkharā বি, -দ্র: টিকখর | বীর |
| টিকরামুঁহা | ṭikrāmũhā বি, -রাগীস্বভাব যুক্ত, - যে সব সময়<br>মুখ ভার করে থাকে। | ধল-ঝাড় |
| টিক্‌লি | ṭikli বি, -মেয়েদের কপালে লাগিয়ে রাখার ধাতু নির্মিত<br>অলঙ্কার বিশেষ, সাঁ-টিকলি<br>'তগে দিব সনার টিকুলি/টিকলি'<br>'সিঁথায়ঁ পইরব সিঁথলি, কপালেতে টিক্‌লি, কানে লিব<br>সনার কানবালা' | ধল-মান-<br>বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| টিকর/টিকরা/টিক্‌রি/টিক্‌রো/টেকুরো/টিকুরি | | |
| | ṭikar/ṭikrā/ṭikri/ṭikro/ṭekuro/ṭikuri বি,- উঁচু টিলা, চাষ আবাদের পক্ষে প্রশস্ত নয় —এমন শুষ্ক- ভূমি, ডাঙা জায়গা, <পা-টেক্করং —(চারদিকে সমতল জলা বেষ্টিত উঁচু জায়গা) সাঁ-টিকুর, টিকুরিয়া | ঝাড়-ধল-বীর-মান-বাঁক |
| | টিকরে আর কত ধান হব্যেক ? | |
| | দমে বর্ষা হয়্যেঁছে, ই বার টাঁয়্‌ড়ে টিকরে ধান হব্যেক। | |
| | গ্রাম নাম - হাটটিক্‌রে, হাটটিকুবি, কুল টিক্‌রি, বালি টিকুরি ইত্যাদি। | |
| টিকা | ṭikā বি, কপালের টিকা, তিলক চিহ্ন;<তিলক; পা টিক্কং | বীর-ধল-মান |
| টিকিচাঁদি | ṭikicā̃di বি,-মাথার উপরিভাগ যেখানে টিকি রাখা হয়; টিকি রাখার চাঁদি। | মান |
| টিকগহ | ṭikgaha বিণ,-জ্বালাতন, বিরক্ত | বীর |
| | জীবন ট টিকগহ করো্য দিছে। | |
| টিটুয়া | ṭituā বি,-এক প্রকার পাখি , < সং টিট্টিভ | মান |
| টিট্টরি | ṭiṭṭari বি,- | ধল |
| টিপ্‌টিপি | ṭipṭipi বি,-টিকটিকি, | ধল-মান |
| টিপা | ṭipā বি,-সেলাই করা, | ধল-মান-বাঁক |
| | কাঁথা টিপা কাজ উয়ার , - | |
| | জামা টিপ্‌তে দিয়্যেঁছি। | |
| টিরটিরা | ṭirṭirā ক্রি বিণ,-রেগে দ্রুত চলে যাওয়া- | ধল |
| | কথা শুইন্‌ল নাই, টির টিরাইঁ চল্যোঁ গেল। | |
| টিরকা[1] | ṭirkā বি,-ভেঙে ছড়িয়ে দেওয়ার কাজ | মান |
| | ঢিল মার্যো বরহইল চাপ ট কে টিরকাইঁ দিল, সাঁ ডিলগাও | |
| টিরকা[2] | ṭirkā বিণ,-দ্র: টিরা | ধল-ঝাড় |
| টিরা | ṭirā বিণ,-খুব ছোট, হাঁস ছা গিলা টিরা বঠে, বাঢ়ে নাই; সাঁ-টিরা | মান-ধল |
| টিরিকবিরিক | ṭirikbirik ক্রি বিণ,-এদিক ওদিক | বীর |
| | অমুন টিরিক বিরিক কর্যো ঘুর্যো বেড়াল্যে হব্যেক ? কাজ কাম নাই ? | |

| | | |
|---|---|---|
| টিরে | ṭire বিণ,-অশান্ত , ছটফটে | বীর |
| টিলা | ṭilā বি,-মাটির ঢিপি, উঁচু প্রশস্ত জায়গা, উইটিলা<br>সাঁ-বুনুস, টিলা, টিল্‌হা | ঝাড়-ধল-<br>বীর-মান |
| টিল্‌হা | ṭilhā বি,- দ্র: টিলা | মান-ধল |
| টিস্‌কা | ṭiskā ক্রি,- উস্কানি দেওযা, হুজুক তোলা<br>উয়াকে এমন টিসকাছিস কেনে ! | ধল-ঝাড |
| টিহরপথা | ṭiharpathā বিণ,- একগুঁয়ে<br>চিটরপথা মবদ লিয়ৌ ঘর করি কন্‌-অ কথা শুইনবোক নাই। | ধল-মান |
| টু | ṭu অব্যয়,-অনুকার শব্দ বিশেষ, টুঁ<br>টু করোছিস ত মারো মরাইঁ দিব। | মান |
| টুঅর | ṭuar বিণ,-অনাথ, যার কেউ নেই; সাঁ টুওর | ঝাড়-ধল |
| টু-আ | ṭu-ā বি,-চিহ্ন, হদিশ<br>ছাগল-টা কুথায় হারাইঁ গেল<br>তার কন্‌-অ টু-আ পাছি নাই। | ধল-ঝাড় |
| টু-ই | ṭui বি,- ঘবের চালের উপরিভাগ, টুঙ্গি<br>টুঁই-এ খড় চাপায়্‌তে হব্যেক — < তুঙ্গ | ধল-মান-বীর<br>বাঁক-ঝাড় |
| টুইটুই | ṭuiṭui অব্যয়,-পায়রা অথবা যে কোন পাখি তাড়ানোর জন্য বলা হয়। | বীর |
| টুইলা | ṭuilā বি, - একপ্রকার বাঁশি,—সাঁওতালদের বাঁশি বিশেষ<br>সাঁ - টুইলা | ধল |
| টুঁই | ṭũi বি,- দ্রঃ টুঁই - | মান |
| টুঁকি | ṭũki বি,- বাঁশের তৈরী ছোট ঝুড়ি, চাল ধোওয়ার জন্য ব্যবহার করা হয়; —দ্রঃ টঁকি সাঁ - টুংকি | বীর-মান-ধল |
| টুঁগা | ṭũgā বি, - শাকের পাতা এক একটি করে ছিঁড়ে নেওয়া;<br>শাগ টুঁগা — | বীর |
| টুঁগানজমি | ṭũgānjami বি, - জলা জমি — | বীর |
| টুঁগি | ṭũgi বি,- ছোট টং, পায়রা পোষার জন্য তৈরী মাচান —<br>< সং তুল (+ই) সাঁ - টউঙ্গি<br>খটাশট পাইরা টুঁগি-এ উঠ্যেছিল। | বীর-ধল-মান |
| টুঁড় | ṭũṛ বি, - মুখ, < তুঙ্গ —<br>“জ্যান্তে দেয়না টুঁড়ে, | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| | মরল্যো পরে দিয়েঁ আসব্যেক<br>বেনাগাছের মূঁড়ে।" তুল দঃ পঃ বাং - তুঁড় | |
| টুঁড়ি | ṭūṛi বি, - গোরুর গাড়ীর সম্মুখভাগ যেখানে গাড়ীর কাঠামোর মোটা বাঁশ দুটিকে একত্রে খিল দিয়ে যুক্ত করা হয়; -- যার সঙ্গে জোয়াল আবদ্ধ থাকে; –<br>< তুল(+ই) সাঁ - টুন্ডি, টুঁড়ি<br>দঃ পঃ বাং - তুঁড়ি<br>টুঁড়ির দিগে আগাইঁ বস্, গাড়ীট উলাড় হয়্যে যেছে। | ঝাড়-ধল-বীর-মান-বাঁক |
| টুঁহ্রা | ṭūhrā ক্রি, - টো টো করে ঘুরে বেড়ানো<br>কোথায় টুঁহরিছে কে জানে। | বীর |
| টুঁহুকনুদ্যা | ṭūhuknud'ā বিণ, - অসহায়, –<br>মা-মরা টুঁহুকনুদ্যা ছেল্যা | বাঁক |
| টুক্‌চি/টুক্‌চে/টুক্‌চেন/টুক্‌চিন/টুকচিঁই/টুক্‌দেন | ṭukci/ṭukce/ṭukcen/ṭukcin/ṭukc̃ii/ṭukden<br>বিণ, - একটুক, একটু, সামান্য, খুব কম পরিমাণ –<br>টুকচিন দক্তা দে কেনে?<br>টুক্‌চে পারা মেয়্যাটি | বীর-বাঁক-মান |
| টুক্‌রি | ṭukri বি,-বাঁশের তৈরী ছোট ডালা, ঝুড়ি বিশেষ | বীর |
| টুক্‌লি | ṭukli বি,- দ্র: টুকলি, এক টুক্‌লি মুড়হি লিলি।<br>সাঁ-টুক্‌লি | ধল-মান |
| টুকা | ṭukā ক্রি,-সমালোচনা করা,<br>দেশশুদ্ধা লুক অ-কে টুকছ্যে | বীর |
| টুকু/টুকুন/টুকুদু | ṭuku/ṭukun/ṭuku-du বিণ,-সামান্য, খুব কম | বীর-ধল-মান-বাঁক |
| টুগ্‌-দু | ṭugdu বিণ, খুব অল্প পরিমাণ | বীর |
| টুগদুন | ṭugdun বিণ, তুল-পা-টিক্কা<br>ও-টিকে<br>সাঁও - টুকু<br>টুকু খায়্যেঁ যা –<br>টুকুন ঠা-র(অ) কেনে ? (একটু দাঁড়িয়ে যাও)<br>টুগদুন ভাত খেয়্যেঁ যাও। | বীর |

| | | |
|---|---|---|
| টুকুটুকু | ṭuku ṭuku বি,-একটু একটু<br>উয়াকে টুকুটুকু চিন্‌হি। সাঁ-টুকুটুকু<br>তুল-ও-টিকেটিকে | ধল-মান-বীর |
| টুনা[১] | ṭunā বি,-ছোট ছেলে, — সাঁ-টুনা<br>কাদের টুনা বঠে রে ? | বীব-ধল মান |
| টুনা[২] | ṭunā ক্রি,-খন্ড খন্ড করে, টুকরো টুকরো কবে কাটা<br>খড় গিলাকে টুনাইঁদে /টুনিন্ দে | বীর |
| টুনি | ṭuni বি,-ছোট মেয়ে; সাঁ-টুনি্ | বীব-ধল-মান |
| টুনিয়া | ṭuniā বি,-ছোট ছেলে — সাঁ - টুনিয়াঁউ | ধল-ঝাড |
| টুনকা | ṭunkā ক্রি,-ভেঙে দেওয়া,<br>মার‍্যে তর ঠ্যাং ট টুনকাইঁ দিব। | মান |
| টুটকা | ṭuṭkā বি,- টোট্‌কা, জড়িবুটি চিকিৎসা— সাঁ টুট্‌কা | ধল |
| টুড়[১] | ṭuṛ বি,-দ্র: টুঁড়ি | বীর |
| টুড়[২] | ṭuṛ বি,-এক প্রকার পাঁকাল মাছ ; | ধল |
| টুপ্ | ṭup বি,-জলের ফোঁটা | বীর |
| টুপকি | ṭupki বি,- উঁকি,<br>নামধাতু - মাছ গিলা খুব টুপ্‌কইছে (মাথা তুলছে) | বীর |
| টুপা | ṭupā বি,- বাঁশের তৈরী ছোট ঝুড়ি; ডালা<br>সাঁ-টুপলা:ক<br>টুপায় করি মুড়হি লিয়্যোঁ যা। | বীব-মান-<br>বাঁক-ধল |
| টুবকা | ṭubkā দ্র: টুপ্‌কি | ধল |
| টুর | ṭur বি,- মুখ, দ্র: টুঁড় | বীর |
| টুরি | ṭuri বি,- দ্র: টুঁড়ি | বীর |
| টুল | ṭul বি,- বাল্‌তি, তুল-হি-টোল, ডোল | বীর |
| টুস্‌কি | ṭuski বি,- চুটকি, দুই আঙুলের ঘর্ষণজাত শব্দ<br>মন্তর পড়্যে এক টুস্‌কি দিয়্যোঁ বিষ নামায়্‌ল। | ঝাড়-ধল |
| টুসু | ṭusu বি,- কুমারী মেয়েদের ব্রত বিশেষ; অঘ্রাণ<br>সংক্রান্তিতে টুসু ব্রতের সূচনা হয়। একটি ডালায় মাটি তুষ<br>ও গোবর রেখে তার উপর কিছু শস্য বীজ ছড়িয়ে দেওয়া<br>হয়। সেই সব বীজ ক্রমে ক্রমে অঙ্কুরে পরিণত হয়।<br>ঘরের কোন এক বিশেষ জায়গায় ঐ শস্য পাত্রটি রাখা হয়। | ধল-মান- ঝাড় |

| | | |
|---|---|---|
| | শস্য বীজ রাখার প্রাথমিক অনুষ্ঠানকে বলা হয় টুসু পাতা। প্রতিদিন সন্ধ্যায় সাধারণত: কুমারী মেয়েরা সন্ধ্যাবেলায় একত্র হয়ে টুসুগীত গায়। কুমারী ছাড়া সধবা মেয়েরাও গানে অংশ গ্রহণ করে। পৌষ সংক্রান্তির আগের রাতে জাগরণ। সারারাত ধরে গান চলে। পৌষ সংক্রান্তির ভোরে দলে দলে মেয়েরা টুসু গান গাইতে গাইতে নদী বা বাঁধে গিয়ে টুসু-র প্রতীক শস্যপাত্রটি বিসর্জন দেয়। শস্যপাএটি একটি চৌডোলের মধ্যে রেখে শোভাযাত্রা বেবোয়। কোন কোন অঞ্চলে টুসুর মূর্তি নির্মাণ করা হয়। পৌষ সংক্রান্তির দিন চৌডোল সহ্ শস্যপাত্রটি বিসর্জন দেবার পর সবাই্ স্নান করে, পৌষ পরবের পিঠে খায়। সীমান্ত বাঙলার একটি বিশিষ্ট লোক উৎসব। | |
| | টুসু < তুষু ; তুল-তুষ তুষলি | |
| | তুল - সাদ্‌রি — টুসু (অঙ্কুর) সাঁ - টুসু | |
| টুসটি | ṭusṭi বিণ,- একটু, সামানা | বীর |
| টেঁকসো | ṭẽkso বি,- খাজনা, রাজস্ব < ইং ট্যাক্স | বীর |
| টে | ṭe অব্যয়,-সম্বোধন সূচক, স্ত্রীলোকদের মুখে শ্রুত সম্বোধন; সাধারণত: সমবয়সী মেয়েরা কিংবা গুরুজন স্থানীয়া মেয়েরা অল্পবয়সীদের প্রতি সম্বোধন করার সময় ‘ও টে’ ব্যবহার করে। তুল - রে লো, লা; | বীর |
| | ওটে! হাট্‌কে যাবি না ? | |
| | না - টে ! না — | |
| | হ্যাঁ টে ! তুর হল্য কি ? | |
| | আমার কথা শুনছিস টে ! | |
| টেঙটেঙে | ṭeṅṭeṅe বিণ,-রোগাটে, লম্বা, কাঠির মত সরু | বীর |
| | তুল, দ: প: বাং - টঙটঙিয়া; < তুঙ্গ >টুঙ্গ >টঙ্গ(+ইয়া) | |
| টেঙটেঙিয়া | ṭeṅṭeṅiā বিণ,-দ্র: টেঙটেঙে | ধল-ঝাড়-মান-বাঁক |
| টেংরি | ṭeṅri বি,-পা, ঠ্যাং — হি-টেংরি | বীর-ধল-মান |
| | টেংরির ঝুল (ঝোল) খা, গা। সাঁ-টেঁটা | |
| টেঁটা | ṭẽṭā বিণ,-ঠ্যাঁটা ? সাঁ-টেঁটা | বীর |

| | | |
|---|---|---|
| টেঁড়চ্ | ṭẽṛac বিণ,-তেরছা, বাঁকা, < তীর্যক | ধল-মান বীব |
| টেঁড়া[1] | ṭẽṛā বিণ,-বাঁকা, তেরছা; < তীর্যক, টেঁড়া বাঁকা বাঁশে কাজ হব্যেক নাই, সরল বাঁশ লাগব্যেক।<br>দ: প: বাঙ্লা তেড়া | ধল মান-বাঁক |
| টেঁড়া[2]/ টেঁড়হা | ṭẽṛā/ṭẽṛha বি,-কুয়ো থেকে জল তোলার জন্য বাঁশ বা কাঠের তৈরী যন্ত্র বিশেষ। লম্বা বাঁশ বা কাঠের অগ্রভাগে লম্বমান দড়িতে বাল্তি বা টিনের বা লোহাব পাত্র বাঁধা থাকে। কুয়োর এক পাশে পোঁতা লম্বা খুঁটির সঙ্গে চড়ক গাছের মত বাঁশ বা কাঠকে খিল দিয়ে আবদ্ধ করা হয়। অগ্রভাগের দড়ি টেনে কুয়োর মধ্যে নামানো হয় এবং জল ভরা পাত্রকে টেঁড়ার টানে উপরে তোলা হয়।<তীর্যক<br>সাঁ টেঁড়হা, টেঁড়া<br>মুন ভারী - টেঁড়হা | ধল-মান-বীর-বাঁক |
| টেঁড়হা | ṭẽṛhā বিণ,-বাঁকা.— | ধল-মান |
| টেঁড়হি | ṭẽṛhi বি,-ক্রোধ, রাগ, কুটিল ভাব<br>অমন টেঁড়হি দেখাবি নাই ! | ধল-ঝাড় |
| টেঁপ | ṭẽp বি,-দ্র: ট্যাঁক, কোমরের উঁচু হাড়; টেঁপ মারা; ট্যাঁকের উপর কাপড় গুঁজে রাখা — ভাল কইর্যে টেঁপ মার। | ধল-মান-ঝাড়-ধল |
| টের্‌রা | ṭerrā ক্রি বিণ,-ঠেস দিয়ে ঈষৎ বাঁকা হয়ে দাঁড়ানো, তুল ত্যাড়া/তেড়া/টেড়া < তীর্যক<br>অমন টেররো দাঁড়াছিস কেনে, সজহা হয়োঁ দাঁড়া। | ধল-ঝাড় |
| টেস্‌কি/ টেঁসকি | ṭeski/ṭẽski বি,-<ইং ট্যাক্সী (মোটর গাড়ী)<br>হামদের টুসু টেস্‌কি চাপ্যে যাবে লো শ্বশুর বাড়ী। | বীর-মান |
| টেঙা | ṭeṅā বিণ,-টক, তুল-চেঁকা | বীর |
| টেনকা | ṭenkā ক্রি,-তাজা হওয়া, কুখড়া ছা গা টুকুন টেনকিছে। সাঁ - টেনকা | ধল-ঝাড় |
| টেনা | ṭenā বি,-ছেঁড়া কাপড়ের অংশ, সহজে ছিঁড়ে যায় এমন কাপড় — | ধল-মান |

| | | |
|---|---|---|
| | কাপড় ট পইরব নাই , টেনা হয়্যেঁ গেল্ছে | |
| | <বৈ–তন (ছেঁড়া কাপড়); তুল-ত্যানা | |
| | সাঁ-টেনা, গেঁদড়া:ক্ | |
| টেরা | ṭerā বিণ,-তীর্যক বাঁকা চক্ষুযুক্ত — <টেরক্ষ | বীর-ধল- |
| | লক টা টেরা বঠে। সাঁ টিরা | মান-বাঁক |
| | নামধাতু - দেখ্ ব, কাড়হা-ট কেমন টেরাই টেরাইঁ | |
| | ভাইল্ছে। | |
| টেলকা | ṭelkā বি,-ঢিল, কর্ষিত ক্ষেতেব শুকনো ড্যালা | ধল-ঝাড় |
| | টেল্কা গিলা ভাঙ্যে ক্ষেতটাকে সমান কইত্তে হব্যেক। | |
| | নামধাতু - সাপটকে টেলকাইঁ মরাইঁ দিল। | |
| টেলা | ṭelā বি,- দ্র: টালা | ধল-ঝাড় |
| টোকা | ṭokā বি,-বাঁশের তৈরী ঝুড়ি বিশেষ; বাঁশের পাত, | বীর |
| | তালপাতা দিয়ে তৈরী এক প্রকার টুপি ; | |
| | রৌদ্র নিবারণের জন্য অথবা বর্ষাকালে কৃষিজীবীরা মাথায় | |
| | দিয়ে কাজ করে। | |
| টোল | ṭol দ্র: টুল | মান-বীর |
| টোলা | ṭolā বি,-গ্রামের একটি অংশ; সাঁ-টোলা | মান |
| ট্যাং | ṭaeṁ বি,-পা-ঠ্যাং, তুর, ট্যাং ভাইঙ্ব। | বীর-মান |
| ট্যাংআল | ṭaeṁāl বিণ,-খুব লম্বা, লুক্ ট কি ট্যাঁগাল রে — | বীর |
| ট্যাংপোঁ | ṭaeṁpõ অব্যয়, - ট্যাঁ ফোঁ, তর্ক করা, | বীর |
| | কুনু ট্যাঁ পোঁ কর্যেছিস ত ভাল হব্যেক নাই। | |
| ট্যাঁক | ṭæ̃k বি,-কোমরের উঁচু হাঁড় | বীর-মান-ধল |
| | ঠিক ট্যাঁক টয় লাইগছে (ট্যাঁকে ব্যথা) | |
| ট্যাঁড়া | ṭæ̃ṛā বিণ,- দ্র: টেঁড়া | বীর |
| ট্যাঁঢ়া | ṭæ̃ṛhā বিণ,-বাঁকা, দ্র: টেঁড়া | মান |
| ট্যাঁড়া ডাং | ṭæ̃ṛā ḍāṁ বি,-টেঁড়ার(জল তোলার জন্য ব্যবহৃত যন্ত্র) | মান |
| | অংশ বিশেষ; যে দন্ডের সঙ্গে জল তোলার পাত্র লম্বা | |
| | দড়ি দিয়ে বাঁধা হয়। <তীর্যক+দন্ড | |
| ট্যাঁসা | ṭæ̃sā বি,-পক্ষী বিশেষ; ট্যাসকণা, ট্যাসকোনা | মান |
| ট্যাঙস-ট্যাঙস | ṭæ̃ṅas ṭæ̃ṅas ক্রি বিণ,-রাগ দেখিয়ে দ্রুত পায়ে চলে | বীর |

| | | |
|---|---|---|
| | যাওয়া—<br>কেমন ট্যাঙস ট্যাঙস করো্য যেছে দেখ --- | |
| ট্যাঙা | ṭæ̃ṅā বিণ,-খুব টক, আমানির পারা ট্যাঙা লাইগ্ছে।<br>তুল- চেঁকা | বীব |
| ট্যাটভেট্‌রা | ṭæṭbheṭrā বি,-শালুক ফুলের বীজ কোষ; ভেঁট | বাঁক |
| ট্যানা | ṭænā বি,-দ্র: টেনা | ঝাড়-ধল |
| ট্যাব | ṭæb বি,-ট্যাঁক, কাপড়ের আঁচল | বীব |
| ট্যাবনা | ṭæbnā বি,-কাপড়ের টুকরো | বীর |
| ট্যারা | ṭærā বিণ,-দ্র: টেরা <সং টেরক্ষ | ধল-মান-বীর |
| ট্যারে | ṭære পাশে, ধারে, এক ট্যারে রেখ্যোঁ দে। | বীর |

# ঠ - ṭh

| | | |
|---|---|---|
| ঠইরা | ṭhairā বিণ,-আবদ্ধ, বাধাপ্রাপ্ত, যে গোরুর গলায় ভারী লম্বা কাঠ বেঁধে ঝুলিয়ে দেওয়া হয়, যাতে সে দৌড়ে পালাতে না পারে; ঠইরা ষাঁড়, ঠইরা ষাঁড়ে আবাদ নাই <স্থির , তুল-হি-ঠাহর— | বাঁক |
| ঠক | ṭhak বিণ,-প্রতারক, যে লোককে ঠকায়; হি-ঠগ উয়ার কথায় বিশাস করিস না, উ মস্ত ঠক বটে। | মান-ধল-বাঁক |
| ঠকঠকি | ṭhakṭhaki বি,-তুকতাকেব একটি পদ্ধতি বিশেষ। চোর ধরার জন্য কিংবা কোন হারানো জিনিষ খুঁজে পাবার জন্য ওঝা বা গুনীর শরণাপন্ন হলে, ওঝার মন্ত্রে, ওঝার লাঠিতে 'ভর' হয়। হাতে ধরা অবস্থায় লাঠিটি ঠক ঠক শব্দ করতে করতে এগিয়ে গিয়ে চোরের বাড়ীর সামনে থেমে যায়। মন্ত্রঃপূত লাঠি বিশেষ ; ঠক্ ঠক্ (অনুকার শব্দ)+ই সাঁ-ঠকঠুকি | ঝাড়-ধল |
| ঠঠ্রা | ṭhaṭhrā বি,-জীর্ণ শীর্ণ, অথর্ব ঠঠ্রা বুড়্হা লইড়্তে নাই পারে, বইস্যে থাকে। | ধল-ঝাড় |
| ঠডকা | ṭhaṛkā বি, গোরু বা মোষ যাতে বনের মধ্যে হারিয়ে না যায়, তার জন্য গোরু বা মোষের গলায় কাঠের ঘন্টাবেঁধে দেওয়া হয; ঘাস খাবার সময় মাথা নাড়লে কিংবা চলতে থাকলে কাঠের ঘন্টা থেকে ঠড় ঠড়, ঠড়ক ঠড়ক শব্দ হয়; কাঠের তৈরী এক প্রকার বড় আকারের নূপুরের মত বস্তু। সাঁ-ঠেকড়া, টট্ক | মান |
| ঠপা | ṭhapā বি,-ফোঁটা, ঠপ্ ঠপ্ করে মাটিতে পড়ে; ঘরে এক ঠপা-ও তেল নাই<√ঠপ্(অনুকার শব্দ) সাঁ-ঠপ্ | ধল-মান |
| ঠরকা | ṭharkā বি,-দ্র: ঠড়কা | ধল-ঝাড় |
| ঠসরা | ṭhasrā ক্রি,-পিছ্লে পড়া, কাদার মাঝু-এ পা-ট ঠসরি পইড়ল। সাঁ - ঠসরা বিণ - পিচ্ছিল, ঠসরা জাইগায় পা হড়কাব্যেক | ধল-মান-বীর |
| ঠসা | ṭhasā বিণ,-বদ্ধ কালা, উ ঠসা বঠে, কুছুই শুইনতে লারে। | ধল-মান-বীব |

| | | |
|---|---|---|
| ঠহর | ṭhahar বি,- ভাবা, চিন্তা করা, মনে করা, ঠাওরানো | ঝাড়-ধল-মান |
| | ঠহর করো্য দেখ্ ঠিক বলো্যছি কি নাই ! <স্থির;স্থাবর? | |
| ঠং | ṭhaṁ বি,-কৌটা | বাঁক |
| ঠঁট | ṭhāṭ বি,-ঠোঁট, চঞ্চু সাঁ-ঠোন্টা | ধল-মান-ঝাড় |
| | জাড়ে ঠঁট ফাটো্য গেল। | |
| | জ্বরঠঁটা হয়োঁছে (জ্বরের নিমিত্ত, ঠোঁটের ঘা) | |
| ঠাঅর | ṭhā-ar বি,-দ্র: ঠহর | বীর |
| ঠাউকা | ṭhāukā বিণ,-ফাউ, বিনামূল্যে পাওয়া— বিনা ওজনে | বীর-বাঁক |
| | সাঁ-ঠাউকা | মান-ধল |
| | ই-বার বাইগন দমে সস্তা; এক সের বাইগনের লেগে ওজন করব্যেক নাই ঠাউকা-ই দিয়োঁ দেয়, তাথে সেরের লে বেশীই থাকে। | |
| ঠাউকো | ṭhāuko দ্র: ঠাউকা | |
| ঠাউর | ṭhāur বিণ,-দ্র: ঠহর | বীর |
| ঠাউরচোখা | ṭhāurcokhā বিণ,-যার দৃষ্টি তীক্ষ্ণ, যে খুটিঁয়ে নাটিয়ে দেখে, <স্থির চক্ষু ? | ধল-ঝাড় |
| | উয়াকে ওজনে কম দিতে পারব্যেক নাই উ ঠাউরচোখা বঠে। | |
| ঠাঁটি | ṭhā̃ṭi বিণ,-যার (স্ত্রী) ঠাঁট বেশী, যে সাজসজ্জা করে দেমাক দেখায়, অতিরিক্ত প্রসাধ- বিলাসী, | বীর |
| | ঠাঁটির ঠাঁট কত ! গিদেরে পা পড়ে না ভুঁয়েঁ। | |
| ঠাট | ṭhāṭ বি,- প্রতিমার পশ্চাদভাগের কাঠামো মেড়; | বীর |
| | অখনো ঠাট বাঁধা হয় নাই। হল্যে ঠাকুর বানাব্যেক। | |
| ঠাটবাট | ṭhāṭbāṭ বি,-সাজসজ্জা, চালচলন | ধল-ঝাড়- |
| | বাবা: উয়ার ঠাটবাট কত রে,দেইখ্লে ভাববি-রাজার বিটা | মান-বীর |
| ঠাটক | ṭhāṭak বি,-লোক দেখানো কাজ; মেকী; নকল | বীর |
| | উ সব ঠাটক বেটে; লুককে ভুলাইতে হল্যে — উ সব ভড়ং কইত্তে হয়। | |
| ঠাঠক | ṭhāṭhak ক্রি বিণ,-অকারণে | বীর |
| | কুনু কাজ নাই, তাই ঠাঠক দাঁড়িং/দাঁড়িঞ/দাঁড়িন আছে। | |
| ঠাটা | ṭhāṭā বি,-ঠাট্টা, রসিকতা | বীর |
| | ঠাটা করে বল্যেছে, ত তাতেই রেগ্যে গেলি। | |

| | | |
|---|---|---|
| ঠাড়-অ | ṭhāṛ-a বিণ,-স্থির, দন্ডায়মান, <স্থির<br>বাঁশগিলাকে আমগাছের গুঁড়িতে ঠাড়-অ করো্যে রাখ।<br>টুকুন ঠাড়-অ হ; | বীর |
| ঠার[১] | ṭhār বি,-ভান, ন্যাকামী | বীর-ধল-মান-বাঁক |
| ঠার[২] | ṭhār বি,-দুর্বোধ্য ভাষা, সাঁওতালদের ঠারভাষা সাঁ-হড়্বড়<br>ঠাব শিখ্যে লে, তবে-ন সাঁতালদের সঁগে মিশতে পারবি ! | ঝাড় |
| ঠার[৩] | ṭhār বি,-ইংগিত; আঁখি ঠারা চোখের ইংগিতে বলা;<br>উয়াকে ঠারে ঠোরে বুঝাইঁ দিবি। তুল সং,—ঠার মিল,ছন্দ | ধল-মান-ঝাড় |
| ঠার-অ | ṭhār-a বিণ,-দ্র: ঠাড়-অ<br>গাই-ট অখুন ঠার-অ আছে, দুধ দিছে নাই। | বীর |
| ঠারা | ṭhārā ক্রি,-ইংগিতে বলা, চোখ ঠারা, আঁখি ঠারা<br>" তুমার দেশের আমি লহি<br>চোইখ কেনে ঠার হে।"<br>"জুয়ান যত ছুঁড়াছুঁড়ি<br>চইখে চইখে ঠারাঠারি—" (লোকসংগীত) | ধল-মান-বীর |
| ঠারগুও | ṭhārguo বি,-মঙ্গলবারে দেবী মন্দিরে নারীদের বিশেষ পূজা অনুষ্ঠান। | বীর |
| ঠাওর | ṭhāor দ্র: ঠহ্র — রাস্তা ট ঠাওর হল্য নাই। সাঁ - ঠহ্র | বীর |
| ঠায়/ঠাঁয় | ṭhāĕ/ṭhā̃ĕ ক্রি বিণ,-যথাস্থানে,<br>< সং স্থান >ঠাম >ঠাঁই >ঠাঁয়্/ঠায় সাঁ-ঠায়<br>ঠায় বস্যে থাকবি বুঝলি ?<br>লাঙল চালানোর সময় গোরুকে নির্দেশ দেওয়া হয় ঠাঁয়/ঠায় — ঘুর্ — ঠায় ঘুরি আয় — | বীর-ধল-ঝাড় |
| ঠায়ঠায় | ṭhāĕ ṭhāĕ অব্যয়, চড় মারার শব্দ (অনুকার)<br>উয়ার গালে ঠায় ঠায় করি চড়াইঁ দিল। সাঁ-ঠায় ঠায়্ | ধল-মান-ঝাড় |
| ঠাহর | ṭhāhar দ্র: ঠহ্র | ধল-মান-ঝাড় |
| ঠিকরা | ṭhikrā বি,-হুঁকোর নল্ ও কল্কের মধ্যবর্তী ধাতব পাত্র বিশেষ ; | বাঁক-বীর-ধল- ঝাড় |
| ঠিকরে | ṭhikre দ্র: ঠিকরা | বীর |

| | | |
|---|---|---|
| ঠিন/ঠিনে | ṭhin /ṭhine বিভক্তির চিহ্ন, কাছে, নিকটে, স্থানে | মান-ধল-বাঁক |
| | উ ঠিন যাত্যে নাই। সাঁ-ঠেন | |
| | উয়ার ঠিনে যা, ঠিক পায়্যেঁ যাবি। | |
| | কার ঠিনে আছে, ব ? তুল-ঠেঁঙে/ঠেঁগে সাঁ- ঠেন | |
| ঠিলি | ṭhili বি,-মাটির ছোট কলসী, সাঁ -ঠিলি | ধল-বীর- |
| | এক ঠিলি জল আন্যেছি বাঁধের লে। | বাঁক-মান |
| ঠুঁ | ṭhū ৫মী বিভক্তির চিহ্ন, থেকে, নিকট থেকে | ঝাড-ধল |
| | উয়ার ঠুঁ কদাল টা মাগ্যে আন। (তুল-ও – ঠারু) | |
| ঠুঁট্ | ṭhūṭ বি,-ডালপালাহীন গাছের গুঁড়ি; ঠুঁটোগাছ | ধল-ঝাড় |
| | গাছটার ডালপালা নাই, শুধাই ঠুঁট-ট দাঁড়াই আছে। | |
| | আমগাছের ঠুঁট-টা কেট্যে আইন্ত্যে হব্যেক। | |
| ঠুঁটা | ṭhūṭā বিণ,-কুষ্ঠরোগগ্রস্ত (পুং), পা-টুংটো (যার হাত | মান-ধল-ঝাড় |
| | কেটে নেওয়া হয়েছে ) সাঁ-ঠুনটা | |
| ঠুঁটহামুঁড়হা | ṭhūṭhāmūṛhā বিণ,-তিরস্কার বিশেষ | ধল-ঝাড় |
| | ঠুঁটহামুঁড়হার মরণ নাই ! | |
| ঠুঁটি | ṭhūṭi বিণ,-তিরস্কার বিশেষ, কুষ্ঠরোগ গ্রস্তা | ধল-মান |
| ঠুঁঠিমুড়হি | ṭhūṭhimuṛhi বিণ,-তিরস্কার বিশেষ (স্ত্রী লোকদের | ধল-মান |
| | প্রতি প্রযোজ্য) কুষ্ঠরোগগ্রস্তা | |
| ঠু | ṭhu কারক বিভক্তি বিশেষ — দ্র: ঠুঁ | ধল-ঝাড় |
| ঠুঠকু আটি | ṭhuṭhku āṭi বি,-মুড়ো ঝাঁটা — | বাঁক |
| ঠুড়ুং | ṭhuṛuṁ বি,-দ্র: ঠরকা | বাঁক |
| ঠুরকা | ṭhurkā বিণ,-বেঁটে, সাঁ-ঠুরকা, ঠুরকু | ঝাড়-ধল |
| | ঠুরকা পারা লকটা কে বটে ? | |
| ঠুরকি | ṭhurki বিণ,-বেঁটে, (স্ত্রী) | ঝাড়-ধল |
| | ঠুরকী বহু কাজের বটে। ·সাঁ-ঠুরকি | |
| ঠুসা | ṭhusā ক্রি বিণ,-ভরে দেওয়া | ধল-মান |
| | ছা-ট কে এমন ঠুসি ঠুসি খাওয়াছিস কেনে ? | |
| | তর মুঁহে জুমড়াকাঠ ঠুস্যে দিব। | |
| ঠঁগা | ṭhãgā বি,-বড় লাঠি,— সাঁ-ঠেঁগা | ধল-মান- |
| | তখে ঠেঙায় পিটি করি মরাই দিব। তখে ঠেঙাই মরাব | বীর-বাঁক |
| | (নামধাতু) — এক ঠেঙা করি দাঁড় করাই দিল। | |

| | | |
|---|---|---|
| ঠেঙে | ṭheṅe দ্র: ঠিনে | বীর |
| ঠেঁটরি | ṭhẽṭri বি,-দ্র: ঠেঠ্‌রি | ধল-মান-বাঁক |
| ঠেঁঠরি | ṭhẽṭhri বি,-ধাতু গলানোর কাজে দক্ষ এক শ্রেণীর কর্মকার সম্প্রদায়; ঠেঁঠ্‌রি কাম্‌হার — ধাতু গলিয়ে দেবদেবীর মূর্তি প্রস্তুতকারী 'ঢোকরা' সম্প্রদায় । সাঁ-ঠাঠোরি , ঠিটরি | ধল -মান-বাঁক |
| ঠেঁটা[১] | ṭhẽṭā বি,-ঠাট্টা | বীর |
| ঠেঁটা[২] | ṭhẽṭā বিণ,-ঠ্যাঁটা, যে না জানার ভাণ করে। | বীর-বাঁক-মান-ধল |
| ঠেঁটি[১] | ṭhẽṭi বিণ,-স্ত্রী, যে না জানার ভাণ করে। | বীর-মান-ধল-বাঁক |
| ঠেঁটি[২] | ṭhẽṭi বি,-এক প্রকার মোটা এবং খাটো কাপড়; ঠেঁটি পইর‍্যে দিন যাছে। | বীর-ধল-মান |
| ঠেকন[১] | ṭhekan বি,-অভিচার ক্রিয়া বিশেষ — | বীর |
| ঠেকন[২] | ṭhekan বি,-ঠেকিয়ে রাখার কাষ্ঠদন্ড; দ্র: ঠেকনো | |
| ঠেকনো | ṭhekno বি,-যার উপর ঠেক দিয়ে কোন কিছু রাখা হয় ; | বীর |
| ঠেকা[১] | ṭhekā/ṭhækā বি,-বাঁশের পাত দিয়ে তৈরী বড় ঝুড়ি এক ঠেকা ধান; ঠেকায় কর‍্যে আনাজ পাতি গিলা লিবি। সাঁ-ঠেকা | বীর-ধল-বাঁক-ঝাড়-মান |
| ঠেকা[২] | ṭhekā বি,-গোরুর গাড়ীর কুমীর (কুম্‌হ্‌রিয়া) যে দু-টি মোটা লোহার সঙ্গে সংযুক্ত থাকে — | বীর |
| ঠেকা[৩] | ṭhekā বি,-বিপদে পড়া, বড় ঠেকায় পড়্যেছি হে — দশটা টাকা ধার দাও কেনে ? | বীর-ধল-মান |
| ঠেস | ṭhes বি,-বিদ্রূপাত্মক কথা, — অমন ঠেস দিয়্যেঁ বলছিস কেনে ? | বীর-ধল-মান |
| ঠেসা | ṭhesā বি,-ঘেঁসা, ঘেঁসে বসা— ঠেস দিয়ে রাখা নামধাতু - ঠেঙা-টকে কাঁথে ঠেসাইঁ রাখ। টুকু ঠেসি বস উয়ার কাছে। | ধল-ঝাড় |
| ঠ্যাক | ṭhæk বি,-আড্ডার জায়গা, ঠেক— 'ছেল্যে গিলাকে দেখ্‌ গা যেয়েঁ. অ-দের ঠ্যাক/ঠেক-এ" | বীর |
| ঠ্যাকাব | ṭhækār বি,-অহঙ্কার, দেমাক — মাগীর ঠ্যাকার কত ! | বীর |

| | | |
|---|---|---|
| ঠ্যাপ | ṭhæp বি,-গোরুর গাড়ীর অংশ বিশেষ — | বীর |
| ঠোকার | ṭhokār বি, জিভ ও তালুর সংযোগজাত শব্দ(অনুকাব) ঠো+কার; ঠোকার মারা — (মুখের মধ্যে ঠক ঠক/ঠো ঠো শব্দ করা); গোরুর গাড়ী বা লাঙল চালানোর সময— 'ঠোকার' দিয়ে চলার নির্দেশ দেওয়ার কাজ। | বীর |
| ঠোর | ṭhor ক্রি বিণ,- নির্ঘাৎ, সঙ্গে সঙ্গে, এমন মাইরব যে ঠোর মরো্য যাবি ; সাঁ-ঠোব | ধল-ঝাড়-মান |
| ঠোলা | ṭholā বি,-শাল পাতার তৈরী ঠোঙা, দোনা — তুল - দ: প: বাঙ - খলা (পাতার তৈরী বাটি) | বীর |

# ড - ḍ

| | | |
|---|---|---|
| ডংডং | ḍaṁḍaṁ ক্রি বিণ,-অকারণে, টো টো করে (ঘোরা) উয়ার কামকাজ কুছুই নাই, ডং ডং কর‍্যে ঘুরি বুলছে। | ধল-ঝাড় |
| ডংডঁগিয়া | ḍaṁḍāgiā বিণ,-ভবঘুরে, যে অকারণে ঘুরে বেড়ায়,- উ ডংডঁগিয়া বঠে, কুথায় কুথায় ঘুরি বুলে, তার কন্-অ ঠিকানা নাই। | ঝাড়-ধল |
| ডংলা | ḍaṁlā বি,-শালপাতার তৈরী বড় বাটি; এক ডংলা মাঁস খালি (খেলি), তভু তর আশ মিটল নাই ? | ঝাড়-ধল-মান |
| ডংশা | ḍaṁśā ক্রি, দংশন করা,<দংশন; সাপে ডংশালে বাঁচায় কে! উ কে সাপে ডংশ্যেছে। | বীর |
| ডঁকা | ḍākā বি,- নারকেলমালার ছোট বাটি -যার সঙ্গে কাঠের হাত যুক্ত থাকে; দুধ উৎলানোব জন্য ব্যবহার করা হয়; লোহার ছোট হাতা; | ধল-ঝাড় |
| ডঁগা | ḍāgā বি,-ডিঙি, ছোট নৌকা ডঁগায় চাপ্যে যাব লদীর পার। | ধল-ঝাড়-মান |
| ডঁড়রা | ḍāṛrā বি,-পাতার তৈরী বড় ঠোঙা বিশেষ; দোনা | মান |
| ডঁড়বৎ | ḍāṛbat প্রণাম — দ্র: ডন্ডবৎ | ধল-ঝাড় |
| ডঁড়া | ḍāṛā বি,-কালো রঙের এক প্রকার বড় পিঁপড়ে ডেঞো, ডঁড়া একবার যদি কাম্ড়ি ধরে, তা হলে ছাড়ায়তে লারবি। দ্র: জঁদা | ধল-ঝাড় |
| ডকা | ḍakā বি,-এক প্রকার গাছ | মান |
| ডগ | ḍag বি,-আগা, লতার অগ্রভাগ, ডগা পুঁই গাছট ডগ মেল্যেছে নামধাতু -পিঁয়াজ ঝাড় গা কেমুন ডগডগাইঁ বাড়ছ্যে দেখ। উয়ার শরীরট ইবার ডগডগাছে। | বীর-ধল-মান-বাঁক |
| ডগ্রা | ḍagrā বিণ,-বুড়ো, অথর্ব; তুল-ডোক্রা, ড্যাকরা বুঢ়া ডগরার মরণ নাই। | ধল-মান |
| ডড্ডশান | ḍaḍḍaśān বি,-ভয় দেখানো, ডর(ভয়)+✓দশ্+আন ডর দর্শানো; | বীর |
| ডন্ডবৎ | ḍanḍabat বি,-প্রণাম, ডন্ডবৎ আইজ্ঞা (আজ্ঞে, প্রণাম করি) | ধল-মান |

| | | |
|---|---|---|
| | মূল — দন্ডবৎ প্রণাম-দন্ডের বা লাঠির মত ভূলুণ্ঠিত প্রণাম <দন্ডবৎ সাঁ-উঁড়বৎ, ডন্ডবৎ, অত্যতাবেব | |
| ডব্‌কা[1] | ḍabkā বি,-জল সেচনের পাত্র বিশেষ; সাঁ-ডবকা ডবকা দিয়ে নিচু জায়গার জল উপরেব উঁচু ক্ষেতে সেচন করা হয়। | ধল-ঝাড় |
| | নামধাতু - সব ক্ষেত ডব্‌কালি ? | |
| ডবকা | ḍabkā বিণ,-চন্‌মনে, যৌবনবতী, ডবকা ছঁড়ি, মরদ খুঁজ্যে বুলছে। | ধল-ঝাড়-মান |
| ডবডব | ḍabḍab বিণ,-জলপূর্ণ, জমি গিলা জলে ডবডব হয়্যৌ আছে। | ধল-ঝাড় |
| ডবডবা | ḍabḍabā ক্রি,-জলে ভরে দেওয়া— ক্ষেত গিলাকে জলে ডবডবাইঁ দিতে হব্যেক। | ধল-ঝাড় |
| ডনডন্যা[1] | ḍanḍan'ā বি,-নীলরঙের এক প্রকার বড় মাছি, ডন্‌ডনে - ডনডন্যা মাছি; ডন্‌ডন্‌+ইযা (অনুকার) কাঁঠায়লের গন্ধ পায়্যেঁ ডনডন্যা গিলা বস্যেছে। | ধল-ঝাড় |
| ডনডন্যা[2] | ḍanḍan'ā বিণ,-ভবঘুরে, যে ডংডং করে ঘুরে বেড়ায়, দ্র: ডং ডংগিয়া | ধল-ঝাড় |
| ডগপাকি | ḍagpāki বি,-পাকা ফলার; বিয়্যে ঘরের ভুজ (ভোজ) আগে ভাত, তারপর ডগপাকি (লুচি ইত্যাদি); ডগ+পাকা; (যাব শেষ ভাগ পাকা) ভুজবাড়ীতে ডগপাকি হব্যেক, না ুধাই ভাত ? | বীর |
| ডভা | ḍabhā বি,-ডোবা, ডভায় মাছ্ ধইর্‌ব। | ধল-ঝাড় |
| ডম | ḍam বি,-ডোম, বাদ্যকর সম্প্রদায় বিশেষ; <সং ডম | ধল-ঝাড়-মান |
| ডম্‌কচ্‌ | ḍamkac বি,-এক প্রকার ঝুমুর গান; ডোম সম্প্রদায়ের ঝুমুর; | মান |
| ডম্‌নী | ḍamni বি,-ডুমনী, ডোম জাতীয়া স্ত্রী <ডম+নি | ধল-মান-ঝাড় |
| ডরপাকুরে | ḍarpākure বি,-ভীতু, তুল-হি-ডরপুক রাইত্‌ হল্যো আর বাইরে যাব্যেক নাই— মস্ত ডরপাকুরে বেটে। যাকে ডর (ভয়) পাকড়ে ধরে—, পাকড়ায়? | বীর |
| ডরিয়াপুত | ḍariāput ভীতু, ডর+ইয়া+পুত্র উ ডরিয়াপুত লয়; তেজী বেটে। | বীর |

| | | |
|---|---|---|
| ডহর | ḍahar বি,-গো-পথ, মাঠের মধ্যবর্তী পায়ে চলার রাস্তা; গোচারণ ভূমি; উঁচু প্রশস্ত মাঠ; <সং হ্রদ >হরদ >দহর(ডহর) অর্থান্তর। ডাঙা ডহর (সমার্থক যুগ্ম শব্দ) সাঁ-ডহর<br>ডহরে ডহরে চল্যে যা।<br>ডহর বাটে একা যাইও না।<br>নামধাতু - গোরু গিলাকে ডহরাইঁ দে (মাঠে নিয়ে যা) | ধল-ঝাড়-বীর-মান-বাঁক |
| ডহরিয়া | ḍaharia বি,-অহিরা গীতের প্রকার ভেদ; বাঁধনা পরবের সময় গোরু খুঁটানোব অনুষ্ঠানে, এক খুঁটি থেকে আর এক খুঁটিতে যাবার সময় — বিশেষ ধরণের গান সাঁ-ডহর এনেচ্ (ডহর নাচ) | ধল-মান |
| ডহিরা | ḍahirā বি,-দ্র: ডহরিয়া | মান |
| ডাঅর | ḍāar বি, বাদ্‌লা, একটানা বৃষ্টি, ঝড়োবাতাস সহ কয়েক দিন ধরে অনর্গল বৃষ্টি;<br>কি ডাঅর চইল্‌ছে হে। | বীর |
| ডাইন | ḍāin বি,-ডাইনী; <ডাকিনী; উয়াদের বহু ট কে ডাইন লাগ্যেছে। | ধল-মান-ঝাড় |
| ডাউরি | ḍāuri বি,-দ্র: ডা-অর | বীর |
| ডাওর | ḍāor বি,-দ্র: ডা-অর | বীর |
| ডাং[1] | ḍāṁ বি,-ছোট লাঠি, গাছের সরু শুকনো ডাল,<দন্ড<br>মার উয়াকে দু-ডাং সাঁ-ডাং<br>নামধাতু - কি ডাঁগায়্‌ল হে উয়াকে !<br>উয়ার শরীরট শুখাইঁ ডাং পারা হয়্যেঁছে। | ধল-মান-বীর |
| ডাং[2] | ḍāṁ বিণ, -অনেকটা, পরিমাণ সূচক, এক ডাং ভাত খেল্যেক। | বীর |
| ডাংবল্লভ | ḍāṁballabh বিণ,- বোকা<br>উ এক-ট ডাংবল্লভ রে, কুনু কাজের লয়। | বীর |
| ডাংরা | ḍāṁrā বি,-গোরু, বলদ সাঁ-ডাংরা<br>(সাধারণত: সাঁওতাল সম্প্রদায়ের মধ্যে ব্যবহৃত) | ধল-মান |
| ডাংরি | ḍāṁri বি,-গাই সাঁ-ডাংরি | ধল-মান |
| ডাংড়োনো | ḍāṁṛono ক্রি,-লাঠি মারা, লাঠিপেটা করা<br>তুকে আচ্ছা কর্যে ডাংড়োনো দরকাব। | বীর |

| | | |
|---|---|---|
| ডাঁগস | d̤ãgas বি,-হাতীকে চালানোর জন্য লোহার অস্ত্র বিশেষ অঙ্কুশ— | বীর |
| ডাঁগা | d̤ãgā বিণ,-উচ্চভূমি, শুকনো জায়গা—<br>ডাঙা জমি-এ চাষ নাই — | ধল-মান-<br>বীর-বাঁক |
| ডাঁগা-ডহর | d̤ãgād̤ahar বি,-উচ্চভূমি, শুষ্কভূমি<br>ডাঁগা+ডহর (সমার্থক)<br>ডাঁগা-ডহরে করি চাষ—<br>উয়াতে কি জুটে পেটেব ভাত ? | ধল-মান-<br>বীর-বাঁক |
| ডাঁগাঢিপা | d̤ãgād̤hipā দ্র: ডাঁগা-ডহর (সমার্থক) ডাঙা+ঢিপা<br>সাঁ-ঘুটু, ডাঙ্গর | ধল-মান-ঝাড় |
| ডাঁগাল | d̤ãgāl বিণ,-ডাঙা, উচ্চস্থান, শুকনো জায়গা<br>ডাঙা+আল— ডাঁগা, ডাঁগাল, সমার্থক; সাঁ ডাঁগাল<br>"দহের মাছ না পড় ভাই ডাঁগালে;<br>সাঁতার দিছ ভব জলে।"<br>ডাঙাল জমি; ডাঙাল পাড়া—। | বীর-মান |
| ডাঁগুয়া | d̤ãguā বিণ,-একক, অবিবাহিত, নি:সন্তান, বিপত্নীক<br>সাঁ-ডাঁগুয়া, ডাঙ্গুওয়া<br>ডাঁগুয়া মরদ, খাছে দাছে মকমকাছে।<br>ছেল্যা-পিল্যা কিছু নাই ;— ডাঁগুয়া ঘর। | ধল-মান |
| ডাঁগুসা | d̤ãgusā ক্রি,-লাঠি দিয়ে মারা. ডাঙুশে দেওয়া —<br>ছেল্যেটকে ডাঙুস্যে দিল্যেক। | বীর |
| ডাঁট | d̤ãt̤ বি,- তেজ, অত ডাঁট দেখাবি নাই — সাঁ-ডান্‌টা | মান |
| ডাঁটা | d̤ãt̤ā বি,-তিরস্কার করা, সাঁ-ডান্‌টা<br>ছেল্যেটকে দমে ডাঁট্যে দিল্যেক। | মান-ধল-<br>বীর-বাঁক |
| ডাঁটো | d̤ãt̤o বিণ,-শক্ত; লুক্‌ ট বেশ ডাঁটো আছে, বুড়ো হল্যে কি হবে ! | বীর |
| ডাঁড়নাচ/<br>ডাঁয়্ড় | d̤ãr̤nāc/d̤ãēr̤ বি,-এক প্রকার লোকনৃত্য, ডাঁয়ড়লাচ;<br>ডাঁড় শালিয়া; করম-পূজার অনুষ্ঠানের নাচ ;<br>দন্ড(দাঁড়)ডাঁড়রাস্তা)+নৃত্য<br>ঘরের বাইরে, রাস্তায় বা উন্মুক্ত স্থানের নাচ। | মান-ধল |

| | | |
|---|---|---|
| ডাঁড়শাল/ ডাঁড়শালিয়া | ḍā̃ṛśāl/ḍā̃ṛśāliā বি,-দ্র: ডাঁড় নাচ | ধল-মান |
| ডাঁড়কা/ডাঁড়কা/ডাঁড়কে/ডাঁড়িকা | ḍā̃ṛkā/dā̃rkā/ḍā̃ṛke/ḍā̃ṛikā বি,-এক প্রকার ছোট মাছ, দাঁড়কুনি; সাঁ-ডাঁড়কা | ধল-মান-বীর-বাঁক |
| ডাঁড়কুনি | ḍā̃ṛkuni বি,-দ্র: ডাঁডকা | মান-ধল |
| ডাঁড়া | ḍā̃ṛā বি,-মাছ ধরার ছিপ; <দন্ড | বীর |
| ডাঁড়ি[1] | ḍā̃ṛi বি,-ঝর্ণা, প্রস্রবণ, খাল সাঁ - দাড়ি/দারি | ধল-মান-বীর |
| ডাঁড়ি[2] | ḍā̃ṛi বি,-ছোট হাতল, তুল-হি ডানটা; দন্ড+(ই) | ধল-বীর-মান |
| ডাঁড়িয়া[1] | ḍā̃ṛiā বি,-দ্র: ডাঁড়কা | ধল-ঝাড় |
| ডাঁড়িয়া[2] | ḍā̃ṛiā বি,-এক প্রকার গ্রাম্য খেলা; সাঁ ডান্ডিয়া | ধল-ঝাড় |
| ডাঁঢ়া | ḍā̃ṛhā ক্রি,-দাঁড়া, টুকুন ডাঁঢ়া, আমিও যাছি। ডাঁঢ়াইঁ=দাঁড়িয়ে; টুকুন ডাঁঢ়াইঁ যা/ডাঁঢ়াবি হে! ডাঁঢ়াইঁ ছিলি (দাঁড়িয়েছিলাম) | ধল-মান |
| ডাকবিচাল | ḍākbicāl বি,-চৌকিদার; ডাক দিয়ে যে রাত পাহারা দেয়। | বীর |
| ডাকরুল | ḍākrul বি,-যে মোরগ সবে মাত্র গলা ছেড়ে ডাকবার চেষ্টা করছে, কিন্তু যার গলার স্বর স্পষ্ট নয় — কুকড়ছা-টা ডাকরুল হয়েঁছে, আর কদিন বাদে ককর কঁ করোঁ ডাক ছইড়ব্যেক। | ধল-ঝাড় |
| ডাকসাঁক-রাইত | ḍāksā̃krāit বি,-ডাকসংক্রান্তি, আশ্বিনমাসের সংক্রান্তি সে দিন ধান গাছকে সাধ ভক্ষণ করানো হয়। ক্ষেতে ক্ষেতে শর গাছি পুঁতে দেওয়া হয়, যার সঙ্গে পুঁটুলি করে বাঁধা থাকে হলুদ, ওল, শালুক ডাঁটা ইত্যাদি। শরগাছি পুঁতে দেবার সময় ছড়া বলা হয়, তারপর ডাক দেওয়া হয়। 'ধান ফুলে-এ-ফুলে' বলে | ধল-ঝাড় |
| ডাকুর | ḍākur বি,-মাকড়শা | বীর |
| ডাগর | ḍāgar বি,-বড় হওয়ার মুখে (এমন ছেলে বা মেয়ে) ডাগর বিটির বিহা দিলি নাই ? সাঁ ডাগোর | ধল-ঝাড়-মান-বীর |
| ডাবাকডুবুক | ḍābākḍubuk বি,-জলে ডোবা ওঠা সাঁ ডাবাকডুবুক 'ডাবাকডুবুক ছেল্যা মুতে দিল কাদা করে হে'। (লোকসংগীত) | মান |

| | | |
|---|---|---|
| ডেঁগো | ḍẽgo বিণ,- দ্র: ডাঁগুয়া | বীব |
| ডানালি | ḍānāli বিণ,-ডানদিকে অবস্থিত; লাঙল টানা বা গাড়ী টানার সময় যে বলদ ডানদিকে থাকে; ডানালি হাল্যা; ডানালি বলদটাকে পিট্‌বি নাই। ডান < দক্ষিণ+ (আলি) | বীব |
| ডাব | ḍāb বি,- আগুন ধরানোর জন্য ব্যবহৃত গুল-বা কয়লার গুঁড়ো দিয়ে তৈরী জ্বালানী ;— | বীর |
| ডাবর[1] | ḍābar বি,-পানের বাটা, পাথরের বাটি , | বীব |
| ডাবর[2] | ḍābar বি,-জলা জমি, সাঁ- ডাবর | মান |
| ডাবু[1] | ḍābu বি,-হাতা সাঁ-ডাবু এক ডাবু খিচ্‌ড়ি ভাত। | বীর |
| ডাবু[2] | ḍābu বিণ,-বেশী ভারী, গোরুর গাড়ীর সম্মুখ দিকের ভার যখন বেশী হয়, তখন গোরুর কাঁধে বেশী চাপ পড়ে, সেই অবস্থাকে ডাবু বলা হয় — অত ডাবু হল্যে বলদগিলা গাড়ী টানত্যে পারব্যেক নাই। | ধল-ঝাড় |
| ডার | ḍār বি,-বড় ছাগলী; দ্র: ধায়ড় (ধাড়ি >ধাইড় >ধায়ড় >ধাড় >ডার) | বীব |
| ডারকোয়ো | ḍārkoĕo বি,-দাঁড়কাক | বীর |
| ডারপারি | ḍārpāri বি,-দুরন্তপনা, বাহাদুরী দেখানো , — বেশী ডারপারি দেখাস না ! | বীর |
| ডারপালি | ḍārpāli বি,-দ্র: ডারপারি | বীর |
| ডালা[1] | ḍālā বি,-ছোট ঝুড়ি বিশেষ; এক ডালা মুড়হি দিব, পা–ডলো <সং দল ডালা ডালা ফুল তুল্যেছি বাবুর বাগানে। | বীর-মান-বাঁক-ঝাড়-ধল |
| ডালা[2] | ḍālā বি,-গাছের ডাল, শাখা ;— ডালাপালা দিয়্যেঁ জ্বালানী হব্যেক। মকরডালা-মকরসংক্রান্তির সময়, গাছের শাখা কেটে, সেই শাখা বা ডাল মাটিতে পুঁতে, তার উপর খড়কুটো চাপিয়ে আগুন ধরানো হয়। তাকেই বলে মকর ডাল+(আ) নামধাতু - গাছটকে ডালিস না (ডাল কেটো না) | ধল-ঝাড় |
| ডালি | ḍāli বি,- ছোট ডালা, ফুলের ডালি - ফুল তুলে রাখার জন্য বাঁশের তৈরী ঝুড়ি বিশেষ | ধল-মান-বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| ডালুয়ামুষা | ḍāluāmuṣā বি,-এক প্রকাব বড় ইঁদুর যা গাছের ডালে থাকে— সাঁ-ডারক:ক্ | ধল-ঝাড় |
| ডাহন | ḍāhan বি,-মড়া পোড়ানো <দাহন<br>ডাহনের লেগে সতী ঘাটায় যেত্যে হব্যেক। | বীর |
| ডাহা[১] | ḍāhā বি,-জ্বালা, গুমোট গরম, <সং দাহ<br>ক দিনলে দমে ডাহা চইল্‌ছে। সাঁ-ডাহা<br>"চোত বইশাখ মাসে<br>রইদের বড় ডাহা হে —" | বীর-ধল-মান |
| ডাহা[২] | ḍāhā বিণ,-নিছক, পুরোপুরি<br>তুই ডাহা মিছা বলছিস। | ধল-মান-বীর-বাঁক |
| ডায়হা | ḍāĕhā বি,-ডেঞ্জো পিঁপড়ে; মাঠে বা ডাহিতে থাকে—তাই ডাহি+আ >ডায়হা<br>ডায়হার কামড় যেম্‌নে বিষের লেকান জ্বলন। | ধল-ঝাড় |
| ডাহাল | ḍāhāl বি,- ডালকুত্তা, বন্যকুকুর, — সাঁ-ডাহাল<br>(নেকড়ে বাঘ ও কুকুরের মিশ্রণ জাত)<br>বাবুরা ডাহাল পুষ্যেছে। | বীর-মান-ধল |
| ডাহি | ḍāhi বি,-অনুর্বর প্রান্তর, গোড়াজমি, ধান চাষের অনুপযুক্ত উঁচু মাঠ; ডাঙা জমি, সাঁ-ডাহি; আতার ঝোপঝাড় পুড়িয়ে (দাহ করে) যে অনুর্বর জমি —<br>ডাহি জমি-এ ধান হব্যেক নাই , কুড়থি বুন্যে দে। | ধল-মান-বাঁক-ঝাড়-বীর |
| ডাহিন[১] | ḍāhin বি,-দ্র: ডাইন সাঁ-ডাহিন, এতম | ধল-মান-ঝাড় |
| ডাহিন[২] | ḍāhin বিণ,-ডান(দিক) <দক্ষিণ<br>"ডাহিন দিগে আছে যমের ঘর " | |
| ডাহিনা[১] | ḍāhinā বিণ,-ডানদিকে অবস্থিত; ডাহিনা গোরু লাঙল চালানোর সময় যে বলদ ডানদিকে থাকে | ধল-মান |
| ডাহিনা[২] | ḍāhinā বিণ,- অনুপার্জিত অর্থ, জমি ইত্যাদি,<br>উ মামাঘরের লে ডাহিনা কিছু পায়্যেঁছে। | ধল-মান |
| ডাহিনা[৩] | ḍāhinā বি,-পুরুষ ডান, ডাইনীবিদ্যা জানে এমন লোক | ধল-ঝাড় |
| ডাহুক | ḍāhuk বি,-এক প্রকার জলচর পাখি, সাধারণত: জলের ধারে থাকে, ডাক পাখি < সং দাত্যূহ সাঁ-ডাক | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |

| | | |
|---|---|---|
| ড্যাডেম্যাডে | ḍæḍemæḍe ক্রি বিণ,-কোনরূপে<br>ড্যাডেম্যাডে কাজট হল্যেই হল্য।<br>কাজট ঠিকভাবে করে নাই, ড্যাডেম্যাডে কর্যে কর্যেছে। | বীর |
| ডি | ḍi বি,-ডিহি, ছোটগ্রাম, বসতবাটির সংলগ্ন ভূমি, ভিটে,<br>গ্রামের নাম, তিরুল ডি, নয়া ডি, নূতন ডি ;সাঁ-ডিহি, ডি<br><ফা -দিহ্ | ধল-মান-বীর |
| ডিহা | ḍihā বি,-দ্র: ডিহি<br>গ্রামের নাম - শালডিহা, বেগ্না ডিহা | ধল-মান ঝাড় |
| ডিহি | ḍihi বি,-দ্র: ডি<br>ডিহিবাড়ি সব বিকি দিল। | ধল ঝাড় |
| ডিং | ḍiṁ বি,- গাদা, স্তূপ<br>ধান বিড়া গিলাকে এক জাইগায় ডিং করি রাখ! | ধল-ঝাড় |
| ডিংচাল | ḍiṁcāl বি,-ভেংচি— | ঝাড়-ধল |
| ডিংলা | ḍiṁlā বি,- মিষ্টি কুম্ড়ো<br>ভাত খায়্যেঁছি ডিংলা রাঁধা দিযেঁ। সাঁ কহন্ডা | ধল-মান-বীর-<br>বাঁক-ঝাড় |
| ডিংলে | ḍiṁle বি,-দ্র: ডিংলা | বীর |
| ডিঁগর | ḍĩgar বিণ,-বাচাল, ফচকে, সাঁ ডিগর | বীর |
| ডিঁগা[১] | ḍĩgā বিণ,-ডাঙা, উঁচু জায়গা<br>"ডিঙা কাইট্তে কদাল বাঁকা।" সাঁ ঘুটু/টন্ডাং | ধল-ঝাড় |
| ডিঁগা[২] | ḍĩgā ক্রি,-ডিঙিয়ে যাওয়া, লাফানো,লাফিয়ে পার হওয়া<br>খাল ট ডিঁগাইতে পারবি ? | ধল-ঝাড় |
| ডিগা | ḍigā বি,-গ্রাম্য খেলার সময় হঠাৎ বিরতির নির্দেশ।<br>ডিগা বল্যেছি তভু ছুঁয়্যে দিলিস ? | ধল-ঝাড় |
| ডিগর | ḍigar বিণ,-দ্র: ডিঁগর সাঁ-ডিগর | বীর |
| ডিঞা[১] | ḍiñā বি,-ডেয়োঁ পিঁপড়ে — | ধল-মান |
| ডিঞা[২] | ḍiñā বি,-লাফ, ডিঞা মার্যে দৌড়ি আইল্য। | ধল-ঝাড় |
| ডিপ | ḍip বি,-উঁচু জায়গা, টিপি, ঢিপ —< দ্বীপে | বীর |
| ডিপু | ḍipu বি,-মালপত্র জমা রাখার নির্দিষ্ট স্থান —<br>কয়লা ডিপু ; < ইং ডিপো | ধল-বীর-মান |
| ডিবরি | ḍibri বি,-কুপি, ডিবরিট জ্বালাহঁ দে — সাঁ ডিব্রি | ধল-ঝাড় |
| ডিভা | ḍibhā বি,-ডোবা, ছোট জলাধার<br>ডিভায় যায়্যেঁ দাঁড়কুনি মাছ ধইচ্ছে। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| ডিভি | ḍibhi বি,- দ্র: ডিব্‌রি, | |
| ডিমা | ḍimā বি,- চোখের ডিম | ধল-ঝাড় |
| ডিহাত | ḍihāt বি,-গ্রামাঞ্চল, তুল-হি-দেহাত | ঝাড়-ধল-মান |
| | ডিহাতের লক শহরে গেল্যে হকচকাইঁ যায়। | |
| ডুং/ডুম | ḍuṁ/ḍum বিণ,- সামান্য একটু | বীর |
| | এক ডুং গুড় দাও কেনে ? মুড়ি খাব। | |
| | গুড্ডুং (গুড়+ডুং); গুড্ডুং ট লিয়্যে লিছে। সাঁ-টুং | |
| ডিরানি | ḍirāni উপর থেকে গড়িয়ে আসা তরল পদার্থ, জল বা | বীর |
| | রক্তের ডিরানি | |
| ডুংরি | ḍuṁri বি,-ছোট পাহাড়, উঁচু পাহাড়ী টিলা— | ধল-মান-ঝাড় |
| | "এ ডুংরি সে ডুংরি খেজুর পাকিল।" সাঁ-ডুঙ্গরি | ঝাড় |
| ডুঁগা | ḍũgā বি,-ডিঙ্গি, ছোট ডিঙা, ডোঁগা | বীর |
| ডুঁর | ḍũr বি,-ডোর, মাছ ধরার জন্য ছিপের সুতো <ডোর | বীর |
| ডুঁরুলি | ḍũruli বি,-পুকুরের পানা বিশেষ — | বীর |
| ডুকুলি | ḍukuli বি,-শ্যাওলা | বীর |
| ডুগরা | ḍugrā বি,-গোরুর জাবনা খাওয়ার মাটির পাত্র বিশেষ | বীর |
| ডুঁঠু | ḍũṭhu বি,-গাছের শিকড়, মূল — | ধল-ঝাড় |
| ডুবকা | ḍubkā বি,-ঝোপঝাড়ভরা ছোট বন — | ধল-মান |
| | "ডুবকা বনে ল ছঁড়ি, ঝুঁট্যা হারালি।" | |
| ডুব্‌কি | ḍubki বি,-চামড়ার আবরণযুক্ত এক প্রকার বাদ্য যন্ত্র; | ঝাড়-ধল |
| | খঞ্জনী, যা ডুবডুব শব্দ করে, বাজে; ডুবকি বাজাই গীত | |
| | লাগাইঁছে। | |
| ডুবংখুর | ḍubaṁkhur বিণ,-যে দেনা শোধ করে না, — | বীর |
| | অন্যের অর্থ ধার নিয়ে যে ডুবিয়ে দেয় — | |
| | ডুবংখুর লুককে টাকা দিস না। | |
| ডুবি | ḍubi বি,-পাথরের বাটি। | বীর |
| ডুভা | ḍubhā বি,-পাথরের বাটি। সাঁ-ডুভা | ধল-ঝাড় |
| | এক ডুভা বাসি ভাত বিহানে খায়্যেঁছি। | |
| ডুমকা[১] | ḍumkā বিণ,-ফোলা | ধল-মান-ঝাড় |
| | গাল ডুমকা বাবুর বাপ; | |
| | ডুমকাগালিকে কে বিহা করব্যেক ভাই ? | |

| | | |
|---|---|---|
| ডুমকা[2] | ḍumkā বি,-দ্র: ডুবকা; — সাঁ-ডুমকা<br>ডুমকা বনে যায়্যোঁছিলি, – ছাতু কুড়াতে | বীর-মান |
| ডুমনি | ḍumni বি,-কপাটের পাল্লার সঙ্গে চৌকাঠ যুক্ত করার কাজে ব্যবহৃত লোহার কল বিশেষ — | বীর |
| ডুরি | ḍuri বি,- মঙ্গলসূত্র —<ডোর(+ই) | বীর |
| ডুল[1] | ḍul বি,-বালতি, জল তোলার পাত্র বিশেষ, | বীর |
| ডুল[2] | ḍul বি,-বাঁশের তৈরী বৃহৎ আকারেব ঝুড়ি বিশেষ, যার মধ্যে ধান রাখা হয়, দ্র: ডোল | বীব |
| ডুলি | ḍuli বি,-পাল্‌কি বিশেষ, খাটিয়ার চাব পায়ে দড়ি বেঁধে একটি লম্বা বাঁশের সাহায্যে দোলার মত বহন করা হয়—<ডল্লক/ডলক<br>ডুলি চাপ্যে যাব বাপের ঘর। | বীব-মান |
| ডুমইর | ḍumair বি,-ডুমুর < সং উডুম্বর | মান-ধল |
| ডুমহুইর | ḍumhuir বি,- দ্র: ডুমইর সাঁ-লওয়া | ঝাড়-ধল-মান |
| ডেঁকচুরণ | ḍēkcuraṇ বি,-একপ্রকার পাখি, ফিঙা,— দ্র: ঢেঁকচু | মান |
| ডেঁকা | ḍēkā বি,-সাপের ছানা <ডঙ্ক | বীর |
| ডেঁগা | ḍēgā বিণ,-লম্বা,ঢ্যাঙা, দীর্ঘ অবয়বযুক্ত (পুং)সাঁ-ডেঙ্গা | ধল-ঝাড় |
| ডেঁগি | ḍēgi বিণ,-লম্বা ঢ্যাঙা, (স্ত্রী ডেঁগা মরদের ডেঁগি বহু) | বীর |
| ডেঁগর | ḍēgar বি,-দ্র: ডেঁগুর | বীর |
| ডেঁগুর | ḍēgur বি,-বড় উকুন, ডেঁগি মায়্যার পুটকু মরদ। | ধল-মান-বীর |
| ডেঁগো | ḍēgo বিণ,-দ্র: ডাঁগুয়া | বীর |
| ডেঁগোশালা | ḍēgośālā বি,-কয়েকজন ব্যক্তির একত্রে থাকার জায়গা (ইং মেস)<br>ডেঙোদের থাকার জায়গা যেখানে স্ত্রীলোক থাকে না। | বীর |
| ডেঁহগা | ḍēhgā ক্রি,-লাফিয়ে পার হওয়া, ডিঙিয়ে যাওয়া — | ধল-ঝাড় |
| ডেগ[1] | ḍeg বি,-পদক্ষেপ, ছোনাচের পদক্ষেপ পদ্ধতি | মান |
| ডেগ[2] | ḍeg বি,-গুড় তৈরীর করার জন্য আখের রস জ্বাল দেবার গোলাকার বা নৌকার মত লোহার বড় পাত্র | বীর-ধল-মান |
| ডেগাডেগি | ḍegāḍegi বি,-লম্ফ ঝম্ফ, লাফিয়ে এক জায়গা থেকে আর এক জায়গায় যাওয়া ও ঐ ভাবে ফিরে আসা | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| ডেগার | ḍegār বিণ,-ডাগর<br>ডেগার হল্য বিটি ছানা —<br>বাপের গেল ঘুম। | মান |
| ডেনা | ḍenā বি,-পাখির ডানা, | ধল-ঝাড় |
| ডেমর্যা | ḍemar'ā বি,-মাদুলি, ডম্বরুর আকার যুক্ত তাবিজ<br><ডম্বরু + (ইয়া)<br>ছা টার গলায় ডেমর্যা বাঁধ্যে দে, জ্বর জাড়ি হব্যেক নাই। | ধল-ঝাড় |
| ডেমরাচখ্যা | ḍemrācakh'ā বিণ,-যার চোখ বড় বড়<br>যাব চোখের ডিমা বেশ বড় সাঁ-লুন্ডু | ধল-ঝাড় |
| ডেমা | ḍemā বি,-চোখের ডিম— দ্র: ডিমা <ডিম্ব(+আ) | ধল-ঝাড় |
| ডেমুর | ḍemur বি,-ডুমুর <উডুম্বর | বাঁক |
| ডেয়ো | ḍeo বি,-এক প্রকার ফল, ডাহুয়া | বীর |
| ডেরকো | ḍerko বি,-দেরখো, প্রদীপ বসানোর জন্য কাঠের বা<br>ধাতুর দন্ড বিশেষ <দীপরক্ষক >দিয়ারাখুয়া >দেরখুয়া<br>>দেরখো >দেরকা >ডেরকো > ডেলকো | বীর |
| ডেবখা | ḍerkhā বি,-দ্র: ডেরকো | বাঁক-ধল-মান |
| ডেলকো | ḍelko বি,-দ্র: ডেরকো | বীর |
| ডেলা | ḍelā বি,-ঢিল, ঢেলা; পা-ডলো<br>এক ডেলায় মরিন দুব।<br>নামধাতু - ডেল্‌ছি কি পল্‌ছে কি মল্‌ছে/মইছে (ঢিল<br>মেরেছি কি - পড়েছে কি মরেছে।)<br>তুকে ডেলাইঁ মরায়্‌ব। | বীর |
| ডেলুই | ḍelui বি,-মাটির প্রদীপ | বীর |
| ডোঁড়া | ḍõṛā বি,- দ্র: ডোঁরা | বীর |
| ডোঁরা | ḍõrā বি,-ডেঞো পিঁপড়ে, দাঁড়াযুক্ত পিঁপড়ে | বীর |
| ডোকরা | ḍokrā বি,-দ্র: ঢোকরা | বীর |
| ডোক্‌লা | ḍoklā বিণ,-দরিদ্র, নি:স্ব | বীর |
| ডোগরা | ḍogrā বিণ,-বৃদ্ধ, — দ্র: ডগরা | বীর |
| ডোগি | ḍogi বি,-গাছের শাখার অগ্রভাগের কচিপাতা, নরম<br>পাতা, ছোট ডগা; সাঁ-ডোগ, ডোগি | বীর |
| ডোংলা | ḍoṁlā বি,-শালপাতার ঠোঙা, দোনা,<br>এক ডোঙ্‌লা মাছ — | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| ডোঙলি | ḍoṅli বি,-গৃহপালিত পশুদের খাবার পাত্র বিশেষ | বীর |
| ডোমচাটি | ḍomcāṭi বি,-বাক্যকুশলতা, ডোমসম্প্রদায়ের চাটি (হামবড়াই কথা) অমুন ডোমচাটি মারিস না। | বীর |
| ডোনডোনে | dondone বি,-দ্র: ডনডন্যা(এক প্রকার মাছ) | বীর |
| ডোমনাচিতি | ḍomnāciti বি,-এক জাতীয় সাপ | বীর |
| ডোহার | ḍohār বিণ,-নিচু, ভূমিসংলগ্ন, মাটি থেকে খুব উঁচু নয়, ডোহার মাচায় কাল্লা ফলে। | বীর-বাঁক |
| ডোল | ḍol বি,-ধান সংরক্ষণের জন্য বাঁশের তৈরী অতি বৃহৎ ঝুড়ি <সং কন্ডোল, পা-ডোলা | ধল-মান-বাঁক-ঝাড় |
| ডোলা | ḍolā বি,-দোলা, এক প্রকার পাল্‌কী বিশেষ < ডল্লক/ডলক সাঁ-ডোলা | বীব |
| ডৌয়া | ḍauā বি,- দ্র: ডেয়ো, ডাহুয়া | বীর-মান |

# ঢ - ḍh

| | | |
|---|---|---|
| ঢকরঢাই[1] | ḍhākarḍhā̃i বিণ,-ফাঁপা, ফাঁকা, শূন্য<br>"বাথান তলা ঢঁকর ঢাঁই"<br>নাই বাগাল্যা নাই গাই।" | বাঁক |
| ঢকরঢাই[2] | ḍhākarḍhā̃i অনুকার শব্দ - ঢেঁকিতে পাড় দেবার শব্দ<br>তুল -দ: প: বাঙ্ - ধক্কড়ধাই<br>"ঢেঁকির পাহার ঢঁকর ঢাঁই<br>চায়ল্ কাঁড়্ত্যে , ধান নাই।" | বাঁক |
| ঢক[1] | ḍhak অনুকার শব্দ - ঢোক, এক ঢক মদ খায়েঁছি ––<br>বাঁধনা পরবে। | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| ঢক[2] | ḍhak বি,-ধাঁধা, ই ঢকের ভাঙানি ট বল্। | ধল-ঝাড় |
| ঢকঢকী | ḍhakḍhaki বিণ,-মদ্যপায়ী, যে ঢক ঢক করে মদ খায়;<br>লোভী | ঝাড়-ধল |
| ঢকভারী | ḍhakbhārī বিণ,-দলে ভারী, বেশী<br>অখন উয়ারাই ঢকভারী –– | ঝাড়-ধল |
| ঢনঢইন্যা | ḍhanḍhain'ā বি,-দ্র: ডোনডোনে; সাঁ-ঢনঢন্যা | ঝাড়-ধল |
| ঢঁড় | ḍhāṛ বি,-ঢোঁড়াসাপ, <সং ডুন্ডুভ | ঝাড়-ধল |
| ঢড়া | ḍhaṛā বি,-গভীর গর্ত, খানাখন্দ<br>উদিগে গোরুর গাড়ীর রাস্তা নাই শুধাই ঢড়া খানা ––<br>মদ খায়েঁ কন ঢড়ায় পডি আছে কে জানে। | ঝাড়-ধল-মান |
| ঢড়র | ḍhaṛar বি,-গভীর গর্ত, গাছের কোটর<br>পা-ঢংডরিও; সাঁ-ঢোড়র<br>উ ঢডর-টয় সাপের বাসা। | ঝাড়-ধল-মান |
| ঢড়রা | ḍhaṛarā বিণ,-ফাঁপা, ফোঁপরা<br>ঢড়রা গাছে তক্তা হব্যেক নাই। | ধল-মান |
| ঢড়রো | ḍhaṛro বিণ,-ফাঁপা, ফোঁপরা, পচা –– সাঁ-ঢোড়রো<br>কাটা গাছ গিলা জলে ভিজ্যে পচা ঢড়রো হয়েঁ গেলছে। | ঝাড়-ধল |
| ঢরকা | ḍharkā ক্রি,-চোখের মধ্যে জল দেখা দেওয়া –– | ধল-মান |
| ঢল্কী | ḍhalkī বি,-ছোট ঢোলক, ঢুলকী, ছোট আকারের ঢোল<br>বাদ্যযন্ত্র বিশেষ ; | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| ঢলঢল্যা | ḍhalḍhal'ā বিণ,-ঢিলে, ঢলঢলে<br>এক-ট ঢলঢল্যা কামিজ পইর‍্যেছে। | ধল-মান |
| ঢায়্ড় | ḍhāĕṛ বি,-ধাড়ীছাগল, যে ছাগী বেশ কয়েকবার বাচ্চা প্রসব করেছে; ধাড়ী; তুল- দ: প: বাঙ্ —ধাড় | ধল-ঝাড়-মান |
| ঢাঁকি | ḍhā̃ki বি,-ফসল তোলার কাজে ব্যবহৃত বস্তু বিশেষ | বীর |
| ঢাঙড় | ḍhāṅaṛ বি,-বুড়ো; সাঁ-ধাঙড়(বুড়ো)<br>একটা ঢাঙড়কে বাগাল রাগ্যেছি। | ধল-ঝাড় |
| ঢাঁকা | ḍhā̃kā বি,-চাদর, গায়ে ঢাকা দেবার কাপড়, কাঁথা<br>এক-ট ঢাঁকা দে রে বাবু ! | ধল-মান |
| ঢাঁগা | ḍhā̃gā বিণ,-লম্বা, ঢেঙা<br>লক্ টা দমে ঢাঁগা — সাঁ-ঢাঙ্গা | ধল-মান |
| ঢাঁচা[১] | ḍhā̃cā বি,-গোরুর গাড়ীর ছৈ, আচ্ছাদনী<br>গাড়ীর ঢাঁচা ট বাঁধ্যে ফেল, বহু আইন তে যাব্যেক। | ধল-ঝাড় |
| ঢাঁচা[২] | ḍhā̃cā বি,-শরীরের গড়ন; দেখ্ ন উয়ার ঢাঁচা, যেমন হাড়গিলা বঠে। | ধল-ঝাড়-মান |
| ঢাঁচা[৩] | ḍhā̃cā বি,-আচরণ, রকমসকম, ধাঁচ<br>উয়ার কথাবাতরার ঢাঁচা ভালো লয়। | ধল-মান |
| ঢাকনকালা | ḍhākankālā বিণ,-যে মেয়ে পরণের কাপড় গুছিয়ে পরতে পারে না, বাগে রাখতে পারে না —<br>শরীরকে ঠিক ভাবে ঢেকে রাখতে পারে না – | বীর |
| ঢাকনথিমা | ḍhākanthimā বিণ,-দ্র: ঢাকনকালা | বীর |
| ঢাকাঢরা | ḍhākāḍharā বি,-মুড়িসুড়ি-চাদরে আপাদ মস্তক ঢেকে শুয়ে থাকার অবস্থা- কেমন ঢাকাঢরা হয়্যেঁ শুয়্যেঁ আছে দেখ। | বীর |
| ঢাকার | ḍhākār বি,-ঢাকী, ঢাকবাদ্যকর—<br>ঢাকার গুলা আস্যেছে কি রে ? বাজায়্তে বল। | বীর |
| ঢাকি | ḍhāki বি,-বড় ঝুড়ি, ঝাঁকা<br>এক ঢাকি আনাজ - | বীর |
| ঢাপা | ḍhāpā বিণ,-বেশ বড়, বড়সড়—<br>ঢাপা পারা — | বীর |
| ঢাম | ḍhām বি,-অহঙ্কার, হামবড়াই — | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| ঢামুয়াঁ | ḍhāmuā̃ বিণ,-অহঙ্কারী,<br>ঢামুয়াঁ লক ঢামে মরে। সাঁ-ঢামুয়াঁ | ধল-ঝাড় |
| ঢার | ḍhār বি,-দ্র: ঢায়্ড় | বীর |
| ঢাল[১] | ḍhāl বি,-সুতো শুকোনোর প্রক্রিয়া | বীর |
| ঢাল[২] | ḍhāl বিণ,-প্রচুর<br>বৌটির মাথায় এক ঢাল চুল। | বীর |
| ঢিকশাল | ḍhikśāl বি,-ঢেঁকিশাল;<br>রাঁধনা ঘরের কাছেই ঢিকশাল। | বীর |
| ঢিট্লি | ḍhiṭli বি,-দুষ্টুমী, রসিকতা, ইয়ারকি<br>উয়ার সঁগে ঢিট্লি নাই করবি। উ-কি তর শালা বঠে! | ধল-ঝাড় |
| ঢিপসা | ḍhipsā বিণ,-মোটা সোটা, মেদবহুল, থলথলে<br>উয়ার কেমন ঢিপসা গঢ়ণ। | ধল-মান |
| ঢিপা[১] | ḍhipā ক্রি,- ঘুষি মারা, এমন ঢিপাব যে বুঝবি মজ্হা।<br>কি ঢিপানি টা ঢিপাল্যেক। ঢিপ্ শব্দের অনুকরণ জাত — | ধল-মান-<br>বীর-ঝাড় |
| ঢিপা[২] | ḍhipā ক্রি,-নষ্ট হয়ে যাওয়া, শেষ হয়ে যাওয়া<br>অমন কাজ করিস না, কইল্লে ঢিপাই যাবি। | ধল-মান |
| ঢিপা[৩] | ḍhipā বি,-ভিটে<br>উয়ার ঢিপা মাইড়ব নাই;<br>অত পাপ কইল্লে মরব্যেক নাই, ঢিপা উছন হব্যেক নাই। | ধল-ঝাড় |
| ঢিপি | ḍhipi বি,-উঁচুজায়গা;যে জায়গার উপর বসতবাটি ভিটে | বীর-ধল-মান |
| ঢিপান | ḍhipān বি,-ঘুষি, দ্র: ঢিপা | ধল-ঝাড়-বীর |
| ঢিমা[১] | ḍhimā বিণ,-শিথিল, মন্থর, কুঁড়ে, যে তাড়াতাড়ি কাজ করতে পারে না —<br>উ টুকুন ঢিমা বঠে, কাজে দঢ় লয়। | ধল-ঝাড় |
| ঢিমা[২] | ḍhimā বিণ,-শক্ত, ঢিমাগুড় (ভেলি গুড়) সাঁ-ঢেম্বা | ধল-মান |
| ঢিসা | ḍhısā বিণ,-ঢিমে, অলস, দ্র: ঢিমা[১] | ধল-মান |
| ঢিল | ḍhil বি,-উকুন, উয়ার চুলে দমে ঢিল হয়্যেঁছে। তাই ঢিল বাছত্যে বস্যেছে। | ধল-ঝাড় |
| ঢিলা[১] | ḍhilā বিণ,-ঢিলে, শিথিল, ঢিলা জামা | ধল-ঝাড়-মান |
| ঢিলা[২] | ḍhilā বি,-দ্র: ঢিল | ধল-ঝাড় |
| ঢুঁড় | ḍhū̃r বি,-ঢোঁড়াসাপ, <ডুণ্ডুভ | বীর |

| | | |
|---|---|---|
| ঢুঁড়া | ḍhūṛā বি,-খোঁজা, তুল-হি ঢুঁড়না <সং ঢুন্ডন<br>উয়াকে এখন কুথায় ঢুঁড়বি। | মান |
| ঢুঁড়গিলা | ḍhūṛgilā বিণ,-ভুজ খেঁয়্যে ঢুঁড়গিলা হয়্যেঁ পড়্যে আছে<br>(ঢোঁড়াসাপ যেমন ভাবে ব্যাঙ খেয়ে চুপচাপ পড়ে থাকে ) | বীর |
| ঢুঁসা | ḍhūsā ক্রি,-ঢুঁ মারা,<br>কাড়হা-ট দমে রাগী, ঢুঁসাইঁ মরাব্যেক পালা বে ব,<br>কাড়্হা-ট ঢুঁসাব্যেক/ ঢুঁসিন দিব্যেক। | ধল-মান-<br>বীর-বাঁক |
| ঢুই | ḍhui অব্যয়-(অনুকার শব্দ), দুয়ো দেওয়া; পরাজিতকে<br>'ঢুই' বলে বিদ্রূপ করা; বন্দুকের গুলির শব্দ<br>ঢুই ঢুই করে গুলি চালায়্ল। | বীর |
| ঢুকনো | ḍhukno বি,- ঘানির অংশ বিশেষ | বীর |
| ঢুকা | ḍhukā বি,-শিশুকে দুধ খাওয়ানোর ঝিনুক<br>ঢুকা দিয়্যেঁ দুধ খুয়া (খাওয়া) | বাঁক |
| ঢুকার | ḍhukār বি,-ঢুকঢুক করে দুধ খাওয়া;<br>কেমন ঢুকারছে দেখ। | বাঁক |
| ঢুপচাপড়া | ḍhupcāpṛā বিণ,যে চুপচাপ থাকে,বেশী কথা বলে না,<br>সে সব কিছু গোপন করে, —<br>উ ঢুপচাপড়া বঠে, রা-টি কাঢ়ব্যেক নাই। | বাঁক |
| ঢুয়া | ḍhuā বি,-গানেব ধুয়ো, ধ্রুবপদ, ঝুমুর গানের রঙ<br><সং ধ্রুব >ধুয়া >ঢুয়া<br>উ ঢুয়া ধর্য়ে বসোঁ আছে (বারবার একই কথা বলা) | বাঁক-মান |
| ঢুসা | ḍhusā দ্র: ঢুঁসা | ধল-ঝাড় |
| ঢুল | ḍhul বি,-ঢোল, ঢুল বাজছে <সং ঢৌল্ল | বীর |
| ঢুলকা | ḍhulkā বিণ,-খন্ড, ছোট ঢিলের আকারযুক্ত;<br>'এক ঢুলকা সনা (সোনা) দিব বাবুর বিহাতে।' | ধল |
| ঢেঁকচু | ḍhẽkcu বি,-ফিঙে, এক প্রকার পাখি; ফিঙের ডাকের<br>অনুকার শব্দ; মুনডা-ঢেঁকচু সাঁ-ঢিপচুই | মান-ধল-ঝাড় |
| ঢেঁকচুই | ḍhẽkcui বি,-দ্র: ঢেঁকচ্ | ধল-মান |
| ঢেঁকরো | ḍhẽkro বি,-দুষ্ট গোরুর গলায় ঝোলানো<br>লম্বা বাঁশের ত্রিকোণাকৃতি বস্তু যাতে গোরু দৌড়ে<br>পালাতে না পারে। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| | দাম্‌ড়ার গলায় ডেঁক্‌রো বাঁধ্যে ছাড়্যে দে, পালায়্‌তে লারব্যেক | |
| ঢেঁকি | ḍhẽki বি,-ধান ভানার জন্য কাঠের মুষল বিশেষ, ঢেঁকির বিভিন্ন অংশ — প্রা-ঢেঁকি<br>১ আঁকশলাই <অঙ্ক শলাকা<br>২ গড় <গর্ত; যেখানে ধান ফেলে দেওয়া হয় যার উপর মুষলের আঘাত পড়ে।<br>৩ টুঁসুলি, ধুসলা— ঢেঁকির অগ্রভাগে সংযুক্ত মুষল<br>৪ পওয়া, পায়া, পায়্‌হা, ঢেঁকির পিছনের দিকের যূপকাষ্ঠের মত আকার বিশিষ্ট অংশ; পওয়ার খিল(কীলক) এর সঙ্গে ঢেঁকির পিছনের অংশ যুক্ত থাকে। <পাদ<br>৫ শামা, শামি,—টুঁসলি বা মুষলের মুখের লোহার বেড়ী<br>৬ সিকেলড়ি, আঁকশি—<br>যে লম্বা বাঁশের সাহায্যে গড়ের মধ্যে ধান ফেলা হয়<br>৭ গাঁতা —চালের পরিমাণ<br>৮ খোওয়া — ধানভানার পারিশ্রমিক<br>৯ ভাচাভানা — ধান কুটে চাল তৈরী করা হয়<br>১০ ভানারি — যে পারিশ্রমিকের পরিবর্তে ধান ভানে<br>১১ সেঁকা—গর্তের মধ্যে ধান ফেলা এবং ঢেঁকির পাড় পড়ার আগে দ্রুতবেগে গড়ের ধানকে নেড়ে দেওয়া ; উ ধান সেঁকাছে —<br>১২ পাহার, পাহাড়, পাড় —<br>ঢেঁকির পিছনের অংশে পায়ে চাপ দেওয়ার কাজ<br>< প্রহার >পাহার, পাহাড়, পাড় | ধল-মান-বীর |
| ঢেঁকুর | ḍhẽkur বি,- হাতুড়ি | বীর |
| ঢেঁগা | ḍhẽgā বিণ,- লম্বা, ঢেঙা পারা লক্‌/লুকট কে বঠে<br>'ঢেঙা বরের ঢেঙি বহু' | ধল-মান-<br>বীর-বাঁক |
| ঢেঁগি | ḍhẽgi বিণ,-লম্বা(মেয়ে) সাঁ-ঢাঙ্গী | ধল-মান-ঝাড় |
| ঢেঁগানমুড়া | ḍhẽgānmuṛā বিণ,-বুদ্ধিমান, ঢেঙা+আন্‌+মুঁড় < মুন্ড+আ<br>লম্বা মাথাওয়ালা; বেশী বুদ্ধি সম্পন্ন লোক — | বাঁক |

| | | |
|---|---|---|
| ঢেঁড় | ḍhēṛ বিণ,-অকর্মণ্য, উ এক-ট ঢেঁড় কানা | ধল |
| ঢেঁড়-অ | ḍhēṛ-a বিণ,-অকর্মণ্য, তুল-ঢেঁড়স;<br>ঢেঁড়-অ কে দিয়েঁ কাজ হব্যেক নাই। | মান |
| ঢেঁড়রা | ḍhēṛrā বি,-ঢ্যাঁড়া, ঢোলপিটিয়ে প্রচার করা<br>ঢ্যাঁড়রা পিটা —ঢেঁড়া দেওয়া | ধল-মান |
| ঢেঁড়া | ḍhēṛā বি,-শনের দড়ি পাকানোর কাজে ব্যবহৃত আড়া-আড়ি ভাবে সংযুক্ত দুটি স্বল্প দৈর্ঘ্যের কাষ্ঠদন্ড, যেটিকে বারবার আবর্তিত কবে শনকে পাক দিয়ে দড়ি করা হয়। | বীর |
| ঢেঁড়ো | ḍhēṛo বি,-গাছের ফুল, এক প্রকার মূলো(মূলা)<br>যা খাওয়া হয় না। | বীর |
| ঢেক | ḍhek বিণ,-অনেক, প্রচুর, ঢের<br>ঢেক্ খেয়েঁছি, আর লয় — | বীর |
| ঢেকট | ḍhekaṭ বিণ,- দ্র: ঢেক | বীর |
| ঢেকা | ḍhekā বিণ,-জমাট, পিন্ডবৎ<br>ভাত-ট ঢেকা হইঁন্ছে —<br>ঢেকা ভাত — (ভাতের পিন্ড) | বীর |
| ঢেকার | ḍhekār বি,-ঢেঁকুর, বেশী খাওয়ার পর উদ্গারের শব্দ<br>অনুকার শব্দ - ঢেউ+কার;—<br>খুব ঢেকার উঠ্ছে। সাঁ-ঢেকার | বীর |
| ঢেকরো | ḍhekro বি,-দ্র: ঢেঁকরো | বীর |
| ঢেঙ-অ | ḍheṅ-a বিণ,-ঢ্যাঙা, লম্বা, ঢেঙ অ পারা লুক(লোক) | বীর |
| ঢেড়রা | ḍheṛrā বিণ,-পচা, ঘুণে ধরা<br>ঢেড়রা বাঁশ সাঁ-ঢেড়রা | ধল-মান |
| ঢেণ্ডি[১] | ḍhenḍi বি,-জুয়াখেলার প্রকার বিশেষ;—<br>ঢেন্ডি খেলা; তুল-হি-ঝান্ডি | বীর-ধল-মান-ঝাড় |
| ঢেণ্ডি[২] | ḍhenḍi বিণ,-সর্বশষ; | বীর |
| ঢেপচু | ḍhepcu বি,-পাখি বিশেষ - ফিঙে, দ্র: ঢেঁপচু<br>সাঁ-ঢেপচুই | ধল |
| ঢেপসী | ḍhepsī বিণ,-ঘুব মোটা(স্ত্রী) সাঁ-ঢেপ্সী | বীর-মান-ধল-ঝাড় |
| ঢেপো | ḍhepo বি,-ওজনের পরিমাণ বিশেষ<br>এক সেরের ৩৬ ভাগের ১ ভাগ | বীর |

| | | |
|---|---|---|
| ঢেমনা[1] | ḍhemnā বি,এক প্রকার সাপ; ঢ্যামনা সাপের বিষ নাই | ধল-মান-বীর-বাঁক |
| ঢেমনা[2] | ḍhemnā বি,-উপপতি; তিরস্কার বিশেষ | -- ঐ – |
| ঢেমনী | ḍhemnī বি,-রক্ষিতা, উপপত্নী; তিরস্কার বিশেষ | ধল-মান- |
| | বিহা ও করেছে এক-ট ঢেমনীও রাখ্যেছে। সাঁ-ঢেমনি | বীর-বাঁক |
| | ঢেমনী মাগীর ঢং বেশী। | |
| ঢেমার | ḍhemār বি,-ঢেউ | বীর |
| | লদীতে ঢেমার উঠিনছে। | |
| ঢেলকা | ḍhelkā বি,-ছোট ঢিল, দ্র: ঢেলা | ধল-মান-বীর |
| | নামধাতু-সাপ-টকে ঢেলকাইঁ মরায়্‌ল। | |
| | সাঁ-ঢেলকা, ঢেলা:ক্‌ | |
| ঢেলা | ḍhelā বি,-ঢিল, ঢেলা গিলাকে ভাঙ্যে ক্ষেত-টকে | বীর-মান-ধল |
| | সমান কইত্যে হব্যেক। | |
| | নামধাতু-তকে ঢেলাইঁ মরাব। | |
| | ঢেলা গুড় - ঢিলের মত জমাট গুড়। | |
| ঢেরা | ḍherā/ḍhæra কাঠের তৈরী যন্ত্র বিশেষ, দড়ি | বীর-মান- |
| | পাকানোর কাজে লাগে — সাঁ-ঢেরা | বাঁক-ঝাড়-ধল |
| | বস্যে বস্যে ঢেরা কাইটছে। | |
| ঢোংদুয়ারা | ḍhoṁduārā বি,-যার বাড়ীর সামনে ডোবা আছে | বাঁক |
| ঢোঁড় | ḍhõṛ বি,-ঢোঁড়া সাপ; < ডুন্ডুভ | ধল-মান- |
| | ঢোঁড় মাইত্তে পারে না, বলে খরিস মাইর্‌ব। সাঁ-ঢোঁড় | বীর-বাঁক |
| ঢোঁড়র | ḍhõrar দ্র: ঢঁড়র (প্রা -ঢঢ্ঢর=ফাঁদ) | বীর |
| ঢোকরা | ḍhokrā বি,-দ্র: ঢোকরা; তুল-সাঁ-ঢোকরা(দরিদ্র) | বীর |
| ঢোকার | ḍhokār বিণ,-ঢোক, এক ঢোকে যতটুকু পান করা যায়- | ধল |
| | বেশী খাত্যে হব্যেক নাই, এক ঢোকার খায়োঁ লে | |
| ঢোপো | ḍhopo বিণ,-মোটা, অলস, অকর্মণ্য | বীর |
| ঢোল[1] | ḍhol বি,-বাদ্যযন্ত্র বিশেষ সং ঢল | ধল-মান-বাঁক |
| ঢোল[2] | ḍhol বি,-গোরুর গাড়ীর চাকার মধ্যভাগ-যার আকার | বীর |
| | ঢোলকের মত; যার সঙ্গে ধুরো বা লিগে সংযুক্ত থাকে; | |
| | বেলুন | |
| ঢ্যাঁক | ḍhæ̃k অব্যয়-ইত্যাদি, ফলমূল, ওষুধ ঢ্যাঁক-কত কি | বীর |
| | আইনতে হব্যেক। | |

| | | |
|---|---|---|
| ঢ্যাঁক-বগ | ḍhæ̃kbag বি,-অর্থহীন কথা; ঢ্যাঁক বগ যা হয় কিছু এক-ট বইল্লেই হল্য ! | বীর-ধল-মান |
| ঢ্যাঁরা | ḍhæ̃rā/ḍhæ̃rā দ্রঃ ঢ্যাঁড়া/ঢেঁড়া | বীর |
| ঢ্যা-নো | ḍhæ no বি,- জল দিয়ে মেজে ধোওয়ার কাজ <ধৌত+আনো(ধু আনো ধোয়ানো-ঢ্যা-নো) | বীব |
| ঢ্যাবনা | ḍhæbnā বি,-কাপড়ের ফালি, টুকবো কাপড় | বীর |
| ঢ্যামন | ḍhæman বিণ,-লম্পট, চরিত্রহীন, ঢ্যামনা | বীর |
| ঢ্যামনা | ḍhæmnā বি,-দ্র: ঢেমনা | বীর |
| ঢ্যামপেইট্যা | ḍhæmpeit'ā বিণ,-যে খেয়ে হজম করতে পাবে না। | ধল |
| ঢ্যারা | ḍhærā বি,-দ্র: ঢেরা ঢ্যারা সই — কোন লেখাব অংশকে কেটে দেওয়ার চিহ্ন। | বীর-ধল |

# ত - t

| | | |
|---|---|---|
| ত[1] | ta বি,-তওয়া, ভাজার জন্য ব্যবহৃত লৌহ পাত্র বিশেষ | বীর |
| | <তাপ>তাপীয় | |
| ত[2] | ta বি,-ত <ততস্ >তৎ(ত:কথম্ তো কি! তা'হলে কি?) | বীর-মান- |
| | আমি ত তুকে বল্যেছিলম। ত, নাই যাবি ? | বাঁক-ঝাড় |
| | তুঁই ই ত বললিস্ ব! | ধল |
| তওলা | taolā ক্রি,-ওজন কবা, <তৌল; | মান-ধল |
| তং | taṁ বি,-বিরক্ত, তং করা, অত তং করবি নাই -সাঁ তঙ্গ | মান-ধল-বীর |
| তক্‌ক | takka অব্যয় - পর্যন্ত; তুল-হি-তক | বীর-মান |
| | কাল তক্‌ক থাইকত্যে হব্যেক | |
| | উয়ার ঘর তক্‌ক যেছিলম/গেইছিলম | |
| তকড়রা | takaṛrā বি,-তর্ক, ঝগড়া, <তর্ক, সাঁ-তকরাড় | মান |
| | অত তকড়রা ভাল লয়; | |
| | উয়াদের সভ সময় তকড়রা চইলছ্যে। | |
| তক্‌রাড় | takrāṛ বি,-তর্ক, তর্কবিতর্ক, ঝগড়া; দ্র: তকড়রা | ধল-মান |
| তখনেই | takhnei ক্রি বিণ,-তখনই, তক্ষুণি, <তৎক্ষণ(+ই) | ধল-মান |
| | সেই সময় ;— | |
| | উ তখনেই চল্যে গেল্‌ছে। | |
| | তকে তখনেই বল্যেছিলি, ত শুনলি নাই। | |
| তটা | taṭā বি,-বাগান, আমতটা, তুল -ওড়িয়া-টোটা, তোটা | ঝাড়-ধল |
| তড়কা | taṛkā বি,-শিশুদের ব্যাধি বিশেষ: | ধল-মান- |
| | | বাঁক-বীর |
| তড়কা লাচ | taṛkā lāc বি,-লম্ফঝম্ফ করা, তাল-মানহীন নাচের | মান-ধল |
| | ভংগী, তুল-তুরকিনাচন | |
| | উ যেদি রাগ্যে যায়, ত দেখ না উয়ার তড়কা লাচ। | |
| তড়বড়্যা | taṛbar'ā বিণ,-তড়বড়ে, যে ধীরে সুস্থে কাজ করে না | ধল-মান |
| | যে বেশী কথা বলে, যে কোনরূপে কাজ শেষ করতে চায় | |
| | তুল-পা-তড়ফড়িং | |
| তড়া[1] | taṛā বি,-তোড়া, গুচ্ছ; ফুলের তড়া | ধল-মান-বাঁক |
| তড়া[2] | taṛā বি,-এক প্রকার ধান, তড়া ধান | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| তড়া[২] | taṛā বি,-তলা, বীজতলা | |
| তড়ামারা | taṛāmārā বি, বীজতলা থেকে ধানের চারা তুলে গোছা গোছা করে আঁটি বাঁধাব কাজ —তলা মারা | মান-ধল |
| তত্কালি | tatkāli ক্রি বিণ,-সে সময়, <তৎ+কাল(+ই) | বীব |
| তত্কে | tatke ক্রি বিণ,-ততক্ষণে, আমি যখন যাই তত্কে উ চল্যোঁ গেছে | ধল মান |
| তত্ক্ষণ | tatkhaṇ ক্রি বিণ,-ততক্ষণ আমি ঘুব্যে আসি, ততক্ষণ তুই বস্যে থাকবি। | ধল-মান বাঁক বাঁক |
| তৎলা | tatlā বিণ,-তোতলা সাঁ-তৎড়া | বীব বাক |
| তন | tan বি,-মনোযোগ, কুনু কাজে তন নাই ; <তনু গা লাগিয়ে কাজ না করা | বীর |
| তনকালা | tankālā বিণ, এক চোখো, যাব দৃষ্টি শুধু সামনের দিকে অন্যদিকে দেখে না ; অগ্রপশ্চাৎ ভেবে যে কাজ করে না, একপেশে < তনু+কালা ? | বীব বাঁক |
| তনছিট | tanchiṭ বি,-বিব্রত হওয়া, খুব ব্যগ্রতা প্রকাশ করা, কোন সিদ্ধান্তে না আসা কতক্ষণে বৃষ্টি ছাড়ে, তার জন্য তন্ছিট। উ তন্ছিট কইচ্ছে | বীর |
| তন্ত | tanta বি,-কাজ, ধান্দা <তন্ত্র উয়াব নানা তন্ত , ওকে পাবি ন থা। | বীর |
| তন্নাস্তি | tannāsti বি,-তছনছ <তৎ+নাস্তি জীবন টা তন্নাস্তি হয়্যেঁ গেল। | বীর |
| তপরখানা | taparkhānā বিণ,-নষ্ট, এলোমেলো। ছিঁড়্যে খুঁড়্যে সব তপরখানা কর্যে দিল্যেক। | বীর-ধল-মান-বাঁক |
| তব্ড়া | tabṛā বিণ,-চুপসানো, তব্ড়া গাল গাল তব্ড়া, দাঁতফুগগ্। | বীর |
| তভু | tabhu/tobhu ক্রি বিণ,- তবু অত কর্যে বলছি তভু তুই যাবি নাই ? | মান-ধল |
| তভে | tabhe ক্রি বিণ,-তবেই, তা হলে, তো; চাইল আইন্লে তভে ন ভাত হব্যেক তভে, আমি কি আর সাধে বল্যেছি। | মান-ধল-বাঁক |

| | | |
|---|---|---|
| | তভে! (— তা হলে!)<br>তভে-ন (তা'হলে-না) | |
| তরফ | taraph বি,-পক্ষ, অঞ্চল <ফা-তরফ্ দিক্— | ধল-মান |
| তরফসানি | taraphsāni বিণ,-এক তরফা, তরফসানি বিচার, যথাযথ ভাবে বিচার না করে, এক পক্ষের কথায় গুরুত্ব দেওয়া; একপেশে<br>উ তরফসানি বিচার আমরা নাই মাইন্ব।<br>উ তবফসানি বঠে। | মান-বাঁক |
| তবল | taral বিণ,-সরল, সোজা, তরল দেখ্যে বাঁশ কাঁটবি | ধল-মান-বীব |
| তরপা | tarpā বি,-বিষিয়ে যাওয়া, ত্যাল লাগায়লে ঘা-ট তরপ্যে যাব্যেক | বীর |
| তরহা | tarhā সর্ব, তোরা, তোমরা<br>তরহা মেলায় যাভি ন নাই। | ধল-মান |
| তবা | tarā অনুসর্গ বিশেষ, আগুতরা(আগেভাগে) <ত্বর<br>টুকুন আগুতরা আসবি। | ধল-মান |
| তরাল/ তরায়্ল | tarāl/tarāil বি,-তরোয়াল < তববার(ই)<br>সাঁ-তাবওয়াড়ে/খান্ডে | ধল |
| তরিবতর | taribatar বি,-ভান, ঢং— আসল কাজে কিছু নাই, উয়ার তরিবতর-টই বেশী। তুল-হি-তবিবৎ | মান |
| তলবিচ | talbic বিণ,-কমবেশী, <তল +(হি-বিচ্ মধ্য)<br>দাম-ট ঠিকেই বল্যেছে, তভে দু পাঁচ টাকার তল-বিচ হব্যেক। | মান |
| তলনি | talni বি,-তলানি, জলীয় বস্তুর শেষাংশ, ঘোলের তলনি | বীব |
| তলা | talā বি, -জায়গা, আচ্ছাদনের নিচের অংশ<br>দ্র: ছামডাতলা<br>বীজ ফেলে অঙ্কুর উৎপাদনের স্থান -বীজতলা, বিহনতলা | ধল-মান-বাঁক-বীর |
| তলাগাড়ি | talāgāri বি,-বীজতলা, সাঁ-তলাগাড়ি | ধল-ঝাড় |
| তলান্ত | talānta বিণ,-ক্লান্ত; কাজ কইত্তে কইত্তে তলান্ত—<br><ক্লান্ত (>ত্লান্ত >তলান্ত | বীর |
| তল্লি | talli বি,-গলা, কন্ঠদেশ | বীর |

| | | |
|---|---|---|
| তস্‌টি | tasṭi বি,-অপেক্ষা করা, আকুল হয়ে প্রতীক্ষা করা<br>তস্টি দিয়েঁ বসে আছি। | বীর |
| তস্‌লি | tasli বি,-পার্কাদিয়ে সুতো গুটিযে রাখার দন্ড বিশেষ | বীব |
| তা-অ | tā-a বি,-তাওয়া, রুটি সেঁকার পাত্র বিশেষ;<সং তাপক | বীব |
| তাঁগুরা | tā̃gurā ক্রি,-আঁটা, কুলোনো, সংকুলান হওয়া<br>ঐ টুকুন খোবাতে এতটা দুধ তাঁগুরব্যেক নাই।<br>সাং-তাঁগুড়া | বীব |
| তাকত্তে | tākatte ক্রি বিণ,- তারপব | বীর |
| তাকাৎ | tākāt অব্যয়,-নাগাৎ, তক—<br>কবে তাকাৎ আসব্যেক ? | বীব |
| তাকুন | tākun বি,-ঢাকা, তাকুন দিয়েঁা রাখ(ঢেকে রাখ ঢাকা<br>দিয়ে রাখ) | বীর |
| তাগৎ | tāgat বি,-শক্তি, ক্ষমতা,<br>দেখি তর কত তাগৎ! <ফা তাগৎ সাঁ-তাগৎ | বীর-ধল-মান |
| তাগা | tāgā বি,-সুতো, কবচ, <পা তগগং =সূত্রম<br>তাগা তাবিজ কত বাঁইধ্‌লম, কুছুই হল্য নাই। | বীব-ধল-মান |
| তাগাড় | tāgāṛ বি,-পাকাবাড়ীর কাজে ব্যবহৃত চুন সুরকি ইত্যাদি<br>রাখার জায়গা — তুল-হি তাগাড় | বীব |
| তাঠি | tāṭhi বি,-দরজাব আগল; পা-তট্টি, তাট্ট<br>বেড়ার আগল,—<br>তাঠি লাগাইঁ যাবি, নাঁই-ত গোরু ছাগল ঢুকব্যেক। | ধল-ঝাড় |
| তাড়¹ | tāṛ বি,- মেয়েদের বাহুতে পরাব অলঙ্কার বিশেষ;<br>সাঁ- তাড় | বীব-ধল-মান |
| তাড়² | tāṛ বি,-গোরুকে জাবনা দেবার মাটির তৈরী বড় গামলা। | ঝাড়-ধল |
| তাড়া¹ | tāṛā বি,-কাঠের তৈরী মোটা হুড়কো<br>গুহাল তাড়া(গোয়াল বন্ধ করার হুড়কো)<br>সাঁ-টাড়া, গগ:ক্‌ | ঝাড়-ধল |
| তাড়া² | tāṛā বি,-খোঁড়া, খনন করা, মাটি তাডা<br>কোদাল দিয়ে খোঁড়া—<br>উ জাইগায় পখইর তাড়া হব্যেক।<br>উ মাটি তাড়ত্যে যায়েঁছে। | ঝাড় ধল |

| | | |
|---|---|---|
| তাড়াডাং | tāṛāḍāṁ বি,-হুড়কো সাঁ-গগ:ক ডাং | |
| তাড়ি | tāṛi বি,-মদ, তালের রস থেকে তৈরী মদ, | ধল-বীর- |
| | তাড়ি খায়েঁ নিশা হল্য — <তাল (>তাড়)+ই | বাঁক-মান |
| তাড়ুয়া | tāṛuā বি,-দ্র: তাড়' | ঝাড়-ধল |
| তাতলা | tātlā বি,-গরম, তপ্ত(+ল) - তুল মৈ-তাতল | ঝাড়-ধল |
| | তাত্‌লা ভাত দিয়োঁছে, জুড়াব্যেক তভে ত খাব। | |
| তাতা | tātā বিণ,-গরম, <তপ্ত- – | ধল-মান-বীব |
| | তাতা ভাতে ঘি দিহ খাতে। সাঁ -ল-ল | |
| তাঁতান | tā̃tān বি,-তেঁতেন, তাঁতির স্ত্রী <তাঁতি+আনী আন তন্তু+ আন) | ঝাড-ধল-মান |
| তাতাতাহি | tātātāhi ক্রি বিণ,- তাড়াতাড়ি, সদ্য, সত্বর | বীর |
| | কাজ-টা তাতাতাহি কইত্তে হব্যেক। | |
| তাথে | tāṭhe সর্ব, তা'তে; তাহাতে | ধল-মান |
| | তাথে আর কি হব্যেক ! | |
| তানমান | tānmān বি,-ঝোঁক, এক গুঁয়েমি | বীর |
| | তানমান ছেড়্যে নিজের কাজ করগা যেয়েঁ। | |
| তানমেনে | tānmene বিণ,-জেদী, একগুঁয়ে | বীর |
| তাপ্‌সা/ ত্যাপসা | tāpsā/tæpsā বি,-চেপ্টে যাওয়া | বীর |
| তাপত্তে | tāpatte ক্রি বিণ,-তারপব; তার+পর+তে | বীব |
| | তাপত্তে কি হল্যে শুন্; দ্র; তাকত্তে | |
| তাব্‌লা | tāblā বি,-টাঙি, লোহার অস্ত্র বিশেষ | ধল-মান- |
| | বনেবাদাড়ে যাব্‌হি, ত তাবলা কাঁধ্যে লিবে। | বাঁক-ঝাড় |
| তাবাক | tābāk বিণ,-অবাক, | বীর |
| | অ-র কথা শুন্যে আমি ত তাবাক হয়েঁ গেলম। | |
| তামস | tāmas বি,-ক্রোধ, রোষ <তমস্ | বীর |
| তামাড়িয়া | tāmāṛiā বিণ,-তামাড় অঞ্চলের ঝুমুর গান | মান-ধল |
| | তামাড় অঞ্চলের লোক, তামাড়িয়া লাচ্‌নী, সাঁ-তামাড়িয়া | |
| তায়েন | tāĕn বি,- অনুমান, আন্দাজ, ঠাওর, আনুমানিক মূল্য; টুকুন তায়েন কর্যে দেখ — | বীর |
| তারাজুড় | tārājuṛ বি, -দাঁড়িপাল্লা, <ফা তরাজু | বীর |

| | | |
|---|---|---|
| তারামাচা | tārāmācā বি,-মঞ্চ, উঁচু মঞ্চ তারা+মঞ্চ<br>অ-র দেমাক কত, যেমনে তাবামাচায় চড়্যে আছে। | বীর |
| তারুল | tārul ক্রি বিণ,-তড়বড়িয়ে যাওয়া, দ্রুত চলে যাওয়া;<br>লুক্-ট দাঁড়ায়্ল নাই, তারুল্যে চল্যে গেল। | বীব |
| তালবাগ্রো | tālbāgro বি,-তালগাছের বাকল <তাল+বল্কল | বীর |
| তালাই | tālāi বি,-চাটাই, তালপাতা দিয়ে বোনা মাদুর<br>তাল+(আই) < সং তালপত্রিক | বীর-মান-ধল |
| তালান্ত | tālānta বিণ,-দ্র: তলান্ত | বীর |
| তাসকুনা | tāskunā বি,-ট্যাঁসকোনা, এক প্রকার পাখি—<br>নীলকন্ঠ পাখি | বীর |
| তাসির | tāsir বি,-মর্জি, খেয়াল খুশী— | বীর |
| তিগুরা | tigurā বি,-চমকে ওঠা | বীর |
| তিড়খা | tiṛkhā বি,-ছিট্‌কে পড়া— | বীর |
| তিঁৎ কুট্যা | t̃itkuṭ'ā বিণ,-তিত্‌কুটে, তেতো <তিক্ত(+কুট+ইয়া)<br>পুঁঠি মাছ গিলা তিত্‌কুট্যা লাইগ্ছে। | মান-ধল |
| তিত্‌কা | titkā বি,-ছ্যাঁকা, আগুনের তাপ লাগা —<br>নামধাতু - বিঁড়ির আগুন-টয় তিতকাঁই দিল্যেক। | মান |
| তিত্‌কি | titki বি,-পোড়াকাঠ, আগুনযুক্ত কাঠ | মান |
| তিত্‌রিঁগা | titr̃igā বি,-সব্‌জী বিশেষ, চিচিঙ্গা | ধল |
| তিত্‌পুঁটি | titpūti বি,-এক প্রকার পুঁটি মাছ; যে পুঁটিমাছের মধ্যে<br>তেতো স্বাদ আছে; তিক্ত+পুষ্ঠিকা | ধল-ঝাড় |
| তিত্‌কাল্লা | titkāllā বি,-একপ্রকার লতা/ফল; করলা জাতীয় ফল<br>তিক্ত+(করলা) | ধল-ঝাড় |
| তিতা[1] | titā বিণ,-তেতো, <তিক্ত | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| তিতা[2] | titā বি,-তিক্তান্নের দিন, মৃতাশৌচের তৃতীয় দিনে<br>আলোনা ভাত ও আলোনা ব্যঞ্জন খাওয়া — তিতা খাওয়া<br>আজ উয়াদের তিতা/তিতা খাবার দিন। সাঁ-হেওয়ের | ধল-মান-<br>ঝাড় |
| তিতা[3] | titā বি,-ভেজা <সিক্ত<br>ভিজা তিতা হয়্যোঁ ঘরে সামায়্ল।<br>"জল্যের ছাঁটে তিতাঁই গেল, ঘরে শুখা ধান " | ধল-মান-ঝাড |

| | | |
|---|---|---|
| তি-তি | ti ti অব্যয়,- পায়রাকে ডাকার শব্দ—<br>আয় তি-তি-তি— | ধল-ঝাড় |
| তিতির | titir বি,-এক প্রকার পাখি- বি- সং তিত্তির সাঁ তিতির | ধল-ঝাড়-বীর-মান |
| তিদ্দশে | বিণ,-মেয়েলী তিরস্কার বিশেষ; ত্রি-দোষযুক্ত, যার জন্ম লগ্নে তিনটি দোষেব সমাহার ঘটে —<br><ত্রি+দোষ (+ইয়া)এ)<br>তিদ্দশে, তুব মরণ হয় না। | বীর |
| তিনবিয়েনী | tinbienī বিণ,-তিনবার বাচ্চা প্রসবকারিণী (গৃহপালিত প্রাণীদের ক্ষেত্রে প্রযোজ্য) তিনবিয়েনী গাই। | বীর |
| তিনমুড়্যা | tinmur'ā বিণ,-অতিবৃদ্ধ; <ত্রি+মুন্ড(+ইয়া),<br>দ্র: তেমুন্ডে | ধল-মান-ঝাড় |
| তিযন | tian বি,-ব্যঞ্জন, তরকারী, তুল-ওড়িয়া-তন্-অ<br>কন্হ তিয়ন নাইখে, শুধাই ভাত খালি। | মান-ধল |
| তিয়ার | tiār বি,-প্রস্তুত, তৈয়ারী, তুল-হি-তৈয়ার; সাঁ-তিয়ার | ধল-ঝাড়-মান |
| তিরছা | tirchā বিণ,-তেরছা, <তীর্যক, সাঁ-তেরংভাবিয়া | ধল-ঝাড় |
| তিরপিন্ডা | tirpindā বিণ,-যে এক জায়গায় স্থির থাকে না, ভিক্ষাজীবী; চঞ্চলপ্রকৃতি; যার কাজের কোন উদ্দেশ্য বা লক্ষ্য থাকে না —<br>উ মস্ত তিরপিন্ডা বঠে, আজ দেখবি ইখানে ত কাল দেখবি উখানে।<br>(মূলত: কপালে ও বাহুতে চন্দনের তিনটি চিহ্নধারী ভিক্ষাজীবী বৈষ্ণব) < ত্রি পুন্ড্রক | মান |
| তিরপুন্ডিযা | tirpundiā বিণ,- দ্র: তিরপিন্ডা | ধল-ঝাড় |
| তিবি | tiri বি,-স্ত্রীলোক, <স্ত্রী | ধল-মান |
| তিরিংরিঁগা | tirimrīgā বিণ,-বদরাগী, যে রেগে লাফাতে থাকে। | মান-ধল |
| তিরুল | tirul বি,-<ত্রিশূল, >তিরশুল >তিবস্থূল >তিরুল | মান |
| তি-সে | ti se বি,-পিপাসা <তৃষ্ণা, তুল-হি-তিয়াস<br>খুব তি-সে লেগ্যেছে। | বীর |
| তু | tu সর্ব,- তুই, তুই কথা বলিস্ নাই ! | বীর |
| তু-তু | tu tu অনুকার শব্দ, অব্যয়, --- কুকুর ছানাকে আদর করে ডাকার শব্দ। আ-তু-তু-তু— | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| তুংভুঁই | tuṁbhũi বি,-তুঙ্গভূমি, বাঁকুড়া জেলার অন্তর্গত অঞ্চল বিশেষ; | বাঁক |
| তুঁই/তুঁহি | tũi/tũhi সর্ব,-তুই, <ত্বয়<br>তুঁই যাবি-ত যা।<br>সে তর তুঁহি জানিস ! | ঝাড়-ধল-মান |
| তুঁড় | tũṛ বি,-মুখ,<তুন্ড; তুল-ওড়িয়া-তুন্ড, তুঁড়-অ দ্র:টুঁড় | ধল-মান |
| তুঁড়ি | tũṛi বি,-দ্র: টুঁড়ি | ধল-ঝাড |
| তুঁতা | tũtā বিণ,-তোতলা, তোৎলা | বীর |
| তুখড় | tukhaṛ বিণ,-তুখোড়, কর্মপটু<br>< সং অতিখর>তিখর >তিখড>তুখড় সাঁ-তুখড় | মান-ধল |
| তুঘটবিছা | tughaṭbichā বি,-কাঁকড়াবিছা | বাঁক |
| তুড় | tuṛ বি,-এক প্রকার পাঁকাল মাছ, ছোট আকারের বান মাছ <সং তুড়িকা সাঁ-দুড়িহাতু | ঝাড়-ধল-মান |
| তুড়কিধুনা | tuṛkidhunā বি,-প্রতিপক্ষকে পর্যুদস্ত করা;<br>তুল-তুলোধুনা(প্রসঙ্গ: তুড়কি বা তুর্কিদের যুদ্ধে হারানো) | বাঁক |
| তুড়ুকতুপা | tuṛuktupā বি,-মেরে পুঁতে ফেলা, একটি গ্রামনাম তুড়ুক তুপা; কোন সময় তুর্কিদের মেরে পুঁতে ফেলা হয়েছিল। (তুড়ুক=তুর্ক, তুরকি+ তুপা(=পোঁতা) <স্তূপ | মান |
| তুড়া | tuṛā বি,- তিরস্কার করা, এমন তুড়লোক যে পালাতে বাট পাইল নাই। | মান |
| তুড়ে | tuṛe ক্রি বিণ,-তোড়ে, খুব জোরে,<br>ছেল্যাট তুড়ে গাঁগাছে; | মান |
| তুড়ুক | tuṛuk বি,-মুসলমান সম্প্রদায়ের লোক; <ফা-তুর্ক সাঁ-তুড়ুক<br>তুড়ুক পাড়ায় যায়্যেঁ দেখ্ কুখড়া ছা পাওয়া যাব্যেক কি নাই। | মান |
| তুত্কা | tutkā বি,-মাথার পিছনের অংশ—<br>তুতকায় লেগ্যেছে কুদালের চোট। | বীর |
| তুতাবাতা | tutābātā বি,-বোঝানো, বুঝানো সুঝানো<br>ক্রি বিণ — তুতিয়ে বাতিয়ে ওকে পাঠাইঁছি(বুঝিয়ে সুঝিয়ে পাঠিয়েছি ) <স্তুতি+ বার্তা | বীর |
| তুতুড় | tutuṛ বি,-এক প্রকার সাপ | ধল-ঝাড |

| | | |
|---|---|---|
| তুপা[1] | tupā বি,-পোঁতা, পুঁতে দেওয়া; পুতা,<br><স্তূপ >পুত(+আ) >তুপা<br>মার‍্যে তকে তুপি/তুপ্যে দিব।<br>চাবা গাছগিলাকে ভাল কর‍্যে তুপ্যে লাগাবি -<br>সাঁ-তুপা,তোপা | ধল-মান |
| তুপা[2] | tupā বি,-কৌপীন, নেংটি<br>তুপা পরহিয়্যে দিন যাছে। | ঝাড়-ধল |
| তুমদাক | tumdāk বি,-মাদোলের মত লম্বাটে বাদ্যযন্ত্র বিশেষ<br>সাঁ-তুমদা:ক্ | ধল-মান-বীর |
| তুমা | tumā বিণ,-ফোলা, তুমা গাল—(ফোলা গাল)<br>তুল-তুম্বা (লাউ তুম্বা)<br>তুমাগালে তিলের ফঁটা(ফোঁটা) | ধল-মান |
| তুম্বা | tumbā বি,-লাউয়ের খোলা, লাউ তুমা -সাঁ-তুম্বা, টুম্বা | ধল-মান |
| তুমার/ তুমহার | tumār/tumhār সর্ব,-তোমার, তুল-শ্রী কৃকী তুহ্মাব | ঝাড়-ধল-মান |
| তুর | tur সর্ব,-তোর | বীর |
| তুরুৎ/তুরঁৎ | turut/turāt ক্রি বিণ,-দ্রুত, সত্বর, তুল-হি তুরন্ত<br><ত্বরিৎ, কাজ -ট তুরৎ/তুরঁৎ কইত্তে হব্যেক। সাঁ-তুঁরৎ | মান-ধল-ঝাড় |
| তুষকা | tuṣkā বিণ,-কেউ, কোন একজন, অখ্যাত কেউ;<br>সাঁ-তুসকা | ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| তুসতুসলি | tustusli বি,-ব্রত বিশেষ; দ্র: টুসু | বাঁক |
| তুষু | tuṣu বি,-দ্র: টুসু | বাঁক |
| তেউরা | teurā বিণ,-বাঁকা, ত্যাড়া, <তীর্যক<br>তেউরা কাঠে না খাট হব্যেক, না পাল্লা হব্যেক। | বীর |
| তে-এঁঠে | teẽṭhe বিণ,-তিন আঁটিযুক্ত; তেএঁঠে তাল | বীর |
| তেঁতইল | tẽtail বি,-তেঁতুল;— সাঁ-জ জ | ধল-মান |
| তেঁতলা | tẽtlā বি,-গোরুর গাড়ীর চাকার অংশ বিশেষ— | বাঁক |
| তেঁতল্যা | tẽtal'ā বিণ,-তেঁতুলে, বদরাগী,<br>তেঁতল্যা খরিস(এক প্রকার সাপ)<br>তেঁতল্যা বিছা (এক প্রকার বিছে, বৃশ্চিক)<br>তেঁতুলের ছড়ার মত আকার যুক্ত | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| তেঁতা | tētā বিণ,-ভিজে <সিক্ত | বীর |
| তেঁত্যেন | tēt'en বি,-তাঁতিনী, তাঁতি(স্ত্রী), তাঁতিআনী <তন্তু(+আনী) সাঁ-পেঁড়ে এবা | বীর |
| তেঁদড় | tēdar বিণ,-পাজী, একগুঁয়ে, একরোখা; দ্র: চেঁচড় সাঁ-তেঁদোড় | ধল-মান |
| তেঁহর | tēhar সর্ব,-তাঁর, তাঁহার— হামরা তেঁহর পেরজা বঠে। আমরা তেঁহর পরজা বঠি। | মান |
| তেখনি | tēkhani ক্রি বিণ,-তক্ষুণি, তখনই, সঙ্গে সঙ্গে শুন্যেছে কি, তেখনি চলি যাব্যেক। <তৎ+ক্ষণ(+ই) | বীর-মান-ধল |
| তেখনেই | tekhnei, ক্রি বিণ,-দ্র: তিখ্‌নি | মান |
| তেখ্‌নু,তখ্‌নু | tekhnu, takhnu দ্র: তেখনি | ঝাড়-ধল |
| তেডেলে | teḍele বি,-এক প্রকার গাছ, সিজ গাছ, তিনটি ডাল (শিরা) যুক্ত গাছ— তুল-তেশিরা | বীর |
| তেনা/ ত্যানা | tenā/tænā বি,-কাপড়ের ছেঁড়া টুকরো, ট্যানা, <বৈ-তন(=ছেঁড়াকাপড়ের অংশ) | বীর-মান-বাঁক |
| তেপ্‌সা | tepsā বি,-শরীরের(পায়ের বা হাতের) ফোলা অংশের যে জায়গা আঙুল দিয়ে চাপ দিলে বসে যায়। দেখনা পায়ে পাতা-ট টিপ্যো দিলে. কেমুন তেপসা হইন্‌ যেছে। | বীর |
| তেপাখা | tepākhā বি,-তিনটি হাঁড়ি বসানোর উপযোগী, তিনমুখ যুক্ত উনুন; একত্রে তিনটি "আখা"—<ত্রি+পক্ষ | বীর |
| তেমুন্ডে | temunḍe বিণ,-অতিবৃদ্ধ; বার্ধক্যের জন্য পাছায় ভর দিয়ে বসলে যার মাথা ও দুই হাঁটু পাশাপাশি অবস্থান করে; <ত্রি+মুন্ড(+ইয়া) তেমুন্ডে বুড়-অর কাছে যা আনেক খবর পাবি। | বীর |
| তেশিরা | teśirā বি,- এক প্রকার সিজ গাছ তিনটি বড় শিরাযুক্ত ক্যাক্‌টাস জাতীয় গাছ। | ধল-মান |
| তে-সামালা | tesāmālā বি,- ধান্যরোপনের প্রথানুযায়ী তৃতীয় চাষ | বীর |
| তেল/ত্যাল | tel/tæl বি,-চর্বি, অহঙ্কার তুর খুব ত্যাল হয়্যেছে লয় ! | বীর-ধল-বাঁক-মান |

| | | |
|---|---|---|
| | খাসীটর খুব তেল, ত্যাল (চর্বি)<br>তেল দেওয়া = তোষামোদ করা<br>নামধাতু-উয়াকে অত তেলাইছিস্ কেনে ?<br>তেলমারা = তোষামোদ করা | |
| তেলকাঁড়িয়া | telkāṛiā বি,-এক খন্ড বাঁশের ফাঁপা অংশ, যার মধ্যে তেল রাখা হয়— তৈল+কান্ড(+ইয়া) সাঁ-সুনুম ঠঁগা | ধল-মান-ঝাড় |
| তেলচাম | telcām বি,-শরীরের ত্বকের পাতলা উপরিভাগ, ছড়ে গেলে যা উঠে যায়, <তৈল+চর্ম<br>অমুন ধাক্কা খেলম যি, হাতের তেল চাম-ট উঠিং গেল | বীর |
| তেলতেলিয়া | telteliā বি,-কেঁচোর মত এক প্রকার প্রাণী,তেলতেলে সাপ; যার শরীর তৈলাক্ত, চক্‌চকে — সাঁ-সুনুম বিঞ | ধল-মান |
| তেলপারা | telpārā/tælpārā বিণ,-মসৃণ, চক্‌চকে<br>ত্যাল পারা তেলের মত চক্‌চকে —<br>দেখনা, গাইটর কেমুন তেলপারা গা। | বীর |
| তেলাই | telāi বি,-মাটির তৈরী পাত্র বিশেষ; মালসা | বীর |
| তেলান | telān বি,-মাটির তৈরী বড় আকারের চওড়া মুখের পাত্র বিশেষ; | ধল-ঝাড় |
| তেলানি | telāni বি,-দ্র: তেলান | বীর-মান-বাঁক-ধল |
| তেলুয়া | teluā বিণ,-চর্বিযুক্ত, তেলুয়া খাসী; সাঁ-লেঞ্জরা | ধল-মান-বাঁক |
| তোইতোই | toitoi অনুকার অব্যয়,- পায়রাকে ডাকার শব্দ | বীর |
| তোঁর | tõr বি,-ধান গাছের রোগ বিশেষ; তোঁর লাগা; এই রোগে আক্রান্ত হলে ধানের শিস্ উদ্গত হয় না — | বীর |
| তোগি | togi বি,-মাছ ধরার সুতো, তগি; < ফা তাগা | বীর |
| তোনছিট | tonchit দ্র: তন্‌ছিট | |
| তোলান | tolān বি,-কোন কিছু কাটার সুবিধার্থে নিচে রাখা ঠেকনো বিশেষ; তল(+আ)+আন | বীর |
| ত্যাঁতলা | tæ̃tlā দ্র: তেঁতুইল্যা | বীর |
| ত্যাঁতোইল | tæ̃toil দ্র: তেঁতইল | বীর |
| ত্যানা | tæ̃nā দ্র: তেনা | বীর |

# থ - th

| | | |
|---|---|---|
| থ | th বি,-থই, থই পাওয়া, নদী-এ আনেক জল, থ পালি নাই;—থ হওয়া—স্থলবৎ নিশ্চল থাকা —<br>অমন থ হয়্যেঁ দাড়াই রহলি যে ! <স্থূল | মান |
| থইল্যা | thail'ā বি,-থলে, থলিয়া, থলি | মান |
| থঁৎলা | thātlā বিণ,-থোঁতা, কদাল-ট থঁৎলা বঠে।<br>তর মু ট থঁথলাই দিব। | ধল-মান-বাঁক |
| থঁতা | thātā বিণ,-থোঁতা<br>থঁতা কুড়হায়রে গাছ কাটবি ? সাঁ-থোতা | মান-ধল |
| থঁপরৎ | thāparat বিণ,-ভূতগ্রস্ত, যে রোগী দীর্ঘদিন ধরে অসুস্থ | ধল-ঝাড় |
| থকা[1] | thakā বিণ,-থোকা, গুচ্ছ, এক থকা ফুল, স্তবক<br>সাঁ-থকা | ধল-মান |
| থকা[2] | thakā বি,-ক্লান্ত হওয়া, তুল-হি থক্না<br>দমে থকা লাইগ্ছে।<br>কাম কইত্তে কইত্তে থক্যো/থকি গেলি।<br>পা-থক্কো(অবসর) সাঁ - থকাও | ধল-মান-বীর-বাঁক |
| থকামারা | thakāmārā বিণ,-ক্লান্ত, একদম থকামারা হয়্যেঁ গেল্ছি | বীর |
| থকিৎ | thakit বিণ,-ক্লান্ত, তুল-হি থকনা সাঁ থকিৎ, থাকাও | |
| থঙ্গ | thaṅga বিণ,-হতভম্ব | বীর |
| থড়রা | thaṛrā বি,-পিছলে পড়া, গড়িয়ে পড়া-—<br>উ থড়রি পইড়্ল।<br>কাদায় থড়রালি (পিছলে পড়লাম)<br>টুকুন পা টিপি টিপি যাবি, নাই ত থড়রাবি।<br>সাঁ-লেক্থ্যে, থাড়রাও | মান-ধল-ঝাড় |
| থৎনা | thatnā বি,-থুত্নি, চিবুক | মান |
| থৎল | thatla বিণ,-থোঁতা, সাঁ-থৎল | ধল-মান |
| থতা/থঁতা | thatā/thātā ভোঁতা সাঁ-থতা | ধল-মান |
| থন | thaṇ বি,-স্তন, ছা-ট কাঁইদ্ছে, টুকুন থন দে বহু। | মান-ধল |
| থপ্কা | thapkā বি,-টোপ, থোপ, বঁড়শি দিয়ে মাছ ধরার জন্য ব্যবহৃত কেঁচো, বোলতার ডিম , ময়দার গুলি প্রভৃতি; | বীর |

| | | |
|---|---|---|
| থম | tham বি,-বিশ্রাম, চুপ করে বসা,— | ধল-মান |
| | থম মারা—বিশ্রাম করা <স্তম্ভ (থামের মত নিশ্চল) | |
| | টুকুন থম মার, অমন রদবদাছিস কেনে ? | |
| থম্ব | thamba বিণ,-অসাড়, নিশ্চল, <স্তম্ভ; দ্র: থম | বীর |
| থলকূল | thalkūl বি,-থই, থই পাওয়া, <স্থল+কূল | ধল-ঝাড় |
| | লদী-এ দমে জল, থলকূল পাবি নাই। | |
| থলা[১] | thalā বি,-গুচ্ছ, স্তবক, থোকা | মান |
| থলা[২] | thalā বি,-অন্ডকোষ | ধল-মান-ঝাড় |
| থসড়া | thasṛā ক্রি,-আছাড়মারা, আছাড় দেওয়া | ঝাড়-ধল-মান |
| | দে উয়াকে থসড়াইঁ মার-— সাঁ-তাওয়া:ক্ কাতে, থসড়া | |
| | এমন থসড়াব যে মঝা বুঝবি | |
| | তকে থসড়াইঁ মরাব — | |
| থাঁসা | thā̃sā ক্রি,-পা দিয়ে মাড়িয়ে কাদা করার কাজ | বীর |
| | দ্র: থাসা সাঁ-থাসা | |
| থা | thā বি,-থই, জলের গভীরের মাটি <স্থল | বীর |
| | থা পাওয়া — | |
| থাই | thāi বিণ,-স্থিতি, <স্থায়ী | ধল-মান-ঝাড় |
| | উয়ার ঘর দুয়ার থাই-থিতি কুছুই নাই; | |
| | কন্‌হ জাইগায় থাই হ; অমন ঘুটকা ঘুটকি কইল্লে হব্যেক! | |
| থাইকথ | thāiktha ক্রি,-থাকতো, থাকিত | মান-ধল |
| | আজ উ থাইক্‌থ তভে ই কথা বলতিস নাই। | |
| থাউক্ | thāük ক্রি,-থাকুক <√স্থা(থা) | বীর |
| থাকরা | thākrā বিণ,-আঘাত, মাথায় চোট লাগা | বীর |
| থান | thān বি,-দেবতার আবাস স্থল, দেবস্থান, গ্রামদেবতার | বীর-ধল- |
| | পূজাস্থান; <স্থান(দেবস্থান) | বাঁক-ঝাড়-মান |
| | মায়ের থানে পূজা দিতে যাব। | |
| | বড়াম থানে পাঁঠা বলি হব্যেক। | |
| | বড়াম থান, কুদ্‌রা থান, জাহের থান, গরাম থান, মনসা | |
| | থান— | |
| থানকুনি | thānkuni বি,-এক প্রকার উদ্ভিদ; ভেষজ গুণ যুক্ত গুল্ম | বীর-মান-ধল- |
| | জাতীয় গাছ — | ঝাড়-বাঁক |

| | | |
|---|---|---|
| থানা | thānā বি,-গাছের গোড়ায জল ধবে রাখার জন্য খনিত | বীব |
| | গর্ত যা গাছেব গোড়াকে ঘিরে থাকে --- <স্থান | |
| থাপনা | thāpnā বি,-স্থাপন করা, ঠাকুরের মূর্তি বসানো, <স্থাপন | ধল-ঝাড় |
| থাপসী | thāpsī বিণ,-চুপসানো, তোবড়া, | বীব |
| | থাপসী-গালি(যে মেয়ের গাল নিটোল নয়, চুপসে গেছে) | |
| | থাপসী-গালি মেয্যের ব্যা হব্যেক নাই। | |
| থাপা | thāpā ক্রি,-স্থাপন করা, গাছের গোড়ায় মাটির স্তূপ | ধল-মান |
| | তৈরী কবা সাঁ-তাপা:ক্ | |
| থাম্বা | thāmbā বি,-থাম, <স্তম্ভ | ধল-মান-বীর |
| | থাম্বা গাড়্যেছে, ইবারে ইলেকটিরির লাইন আইসব্যেক। | |
| থাসা | thāsā ক্রি,-ঠাসা, ঠেসে দেওয়া, মর্দন করা, | বীর-ধল-মান- |
| | আঙুলের চাপে ময়দা ইত্যাদি নরম করা, দলাই মলাই করা | বাঁক |
| | ময়দা টকে আচ্ছা কর্যে থাসবি। | |
| থিতা | thitā ক্রি,-থিতোনো, থিতানো, স্থির হযে যাওয়া | বীর-ধল-মান |
| | জল-ট থিতাব্যেক তভে ন মাছ ধরবি <স্থিত(+আ) | |
| থিতু | thitu বিণ,-স্থায়ী, স্থিতি লাভ করা, | ধল-বীর-মান |
| | আগে উয়াকে থিতু হত্যে দে। <স্থিত+(উ) | |
| থিনা | thinā ক্রি,-বিরাম দেওয়া, স্থির বাখা | বীর |
| | জল-ট থিনাব্যেক তবে-না পবিষ্কার হব্যেক। | |
| থিমাখলা | thimākhalā বি,-মাটির খোলা বা পাত্র বিশেষ যা | ধল-মান |
| | আগে রান্না করার কাজে ব্যবহৃত হতো কিন্তু বর্তমানে | |
| | অব্যবহৃত; | |
| | উ টা থিমাখলা বঠে, রাঁধনা নাই হয। | |
| থির | thir বি,-বিশ্রাম, <স্থির, সাঁ-থির | ধল-মান |
| | টুকুন থির মার (একটু বিশ্রাম কর) | |
| | নামধাতু -টুকুন থিরাইঁ যা,গোরুটা কুথাও থিরাব্যেক নাই। | |
| থুতড়ামি | thutṛāmi/thuitṛāmi বি,-ফাজলামি | বীর |
| থুকথুকদাঁড়ি | thukthukdāṛi বি,-মেয়েলী খেলা বিশেষ | ধল |
| থুকাম | thukām অব্যয়,-খেলার মধ্যে হঠাৎ বিরতি ঘোষণা | ধল-ঝাড় |
| | করার জন্য থু থু ছিটানোর ভংগীতে উচ্চারিত শব্দ বিশেষ; | |
| | <থুৎকর্ম সাঁ-থুকুম | |

| | | |
|---|---|---|
| থুকু | thuku অব্যয়,-দ্র: থুকাম | বীর |
| থুক্কু | thukku অব্যয়,-দ্র: থুকু, থুকাম | বীর |
| থুকুম | thukum অব্যয়,-দ্র: থুকাম | মান |
| থুকুমবা | thukumbā অব্যয়,-দ্র: থুকাম | বীর |
| থুতুর | thutur বি,-বিষহীন সাপ ; | মান |
| থুন | thun বি,-<স্তন, মায়ের থুনে দুধ নাই। | বীর |
| থুৎকুড়ি | thutkuṛi বি,-থুথুর ছিটে; ভূতের ভয় কাটাবার জন্য বুকে থুৎ কুড়ি দেয় | ধল-মান-বীর |
| থুৎনা | thutnā বি,-থুৎনি, চিবুক | ধল-মান |
| থুৎমা | thutmā বিণ,-উপাদানহীন, লবনহীন তরকারীহীন, থুৎমা ভাত — | মান |
| থুথুইড়া | thuthuiṛā বিণ,-থুত্থুড়ে, থুত্থুরে, বার্ধক্যের জন্য যার শরীর কাঁপে; থুত্থুইড়া বুঢ়া <থরথর(+ইয়া) | ধল-মান |
| থুপি | thupi বি,-গুচ্ছ, গোছা, স্তূপ(+ই) | ধল-মান |
| থুবড়া | thubṛā বিণ,-বয়স হলেও যে অবিবাহিত অতিবৃদ্ধ, বুঢ়া- থুবড়া হয়্যেঁ মইত্তে বইস্‌ল, তভু দেখ্ ন উয়ার লালচ।<স্থবির<br>বুঢ়া থুবড়াকে কে মেয়্যাঁ দিবেক ! | ঝাড়-ধল-মান |
| থুবড়ি | thubṛī বিণ,-বয়স হলেও যে মেয়ে অবিবাহিতা; থুবড়ি হয়্যেঁ বস্যে আছে, আজও বিহা হয় নাই। <স্থবিরা (স্থবির+ই) | ধল-মান-বীর-ঝাড় |
| থেপড় | thepaṛ বিণ,-চুপচাপ <স্থাবর<br>অমন থেপড় হয়্যেঁ বস্যে আছু কেনে ? | বাঁক-ঝাড় |
| থেপ্‌ড়া | thepṛā ক্রি বিণ,-দ্র: থেপড় | ধল-মান |
| থেবড়া | thebṛā ক্রি বিণ,-দ্র: থেপড় | ধল-মান |
| থেরপহরা | therpaharā বি,-রাত্রির তৃতীয় প্রহর—<br>অউক (উলুক, পেঁচা) ডাকে থের পহরা<br>(রাতের তৃতীয় প্রহরে পেঁচা ডাকে) | বাঁক |
| থৈ | thai বি,-দ্র: থই, জলের তলার মাটি,জলের নিচের স্থল<br>অত জল যে, থৈ নাই।<br>বিহাঘরে কত খরচ ! থৈ পাছি নাই। | বীর-ধল-মান |

| | | | |
|---|---|---|---|
| থৈ থৈ | thai thai বিণ,-প্রচুর, ভরা<br>লদী-এ জল থৈ থৈ<br>লদী থৈ থৈ লাউড়্যা নাই। | | ধল-বীর-ঝাড় |
| থোক | thok বিণ,-এককালীন<br>থোক উয়াকে একশ টাকা দিয়েঁছি। | সাঁ-থোক | ধল-মান-<br>বাঁক-বীব |
| থোকলা | thoklā বিণ,-চুপসানো, থোক্লা পেটে এক পাই<br>চায়্লের ভাত ধরে। | | বাঁক |
| থোকলা-<br>পেটা | thoklāpeṭā বিণ,-যার পেট চুপসানো;<br>থোকলা পেটা বেশী খাব্যেক। | | বাঁক |
| থো | tho ক্রি,-রাখ্; ঐখেনে থো (ঐ খানে রাখ)<br>কুথায় থুলি, জিনিষ গুলি ?<br>বাটি-ট ঐখানে থুয়্যে দে/থুয়্যে রাখ <স্থিত | | বীর |
| থোঁড়া | thõṛā ক্রি,-নিক্ষেপ করা, ছুঁড়ে মারা | | বীর |
| থোতা | thotā বি,-থুৎনি; | | বীর |
| থোড় | thoṛ বি,-কলার ফুল; ধানগাছের পাতাব মধ্যে আবদ্ধ<br>কচি ধান, যা শিস হয়ে বেরিয়ে আসে নি <স্তর | | বাঁক-ধল-ঝাড় |
| থোপা | thopā বিণ,-বড় আকাবের গোছা, <স্তবক<br>থোপা কুল (বড় আকারের কুল) | | বীর |
| থোপো | thopo বিণ,-মোটা, ভারী, থপ্থপে; যে থপথপ করে<br>হাঁটে; অলস;<br>উ মস্ত থোপো, উর গতর লড়ে না। | | বীর |
| থোবল | thobal বিণ,-গুচ্ছ <স্তবক | | বীর |
| থোরুলা | thorulā ক্রি বিণ,- পিছ্লে পড়ে যাওয়া,<br>কাদায় থোরুল্যে পড়লো। তুল - থড়রা | | বীর |
| থ্যানাংথ্যানাং | thænāṁ thænāṁ বি,-অমনোযোগ,<br>ছাড়া-ছাড়াভাব;অমন থ্যানাং থ্যানাং কর্য়ো কাজ কল্লে হয়। | | বীর্ |

# দ - d

| | | |
|---|---|---|
| দ[১] | da ক্রি,- দোওয়া, দোহন করা <√দুহ্ | বীর |
| | অখুন গাই ট দ-অ-ব (এখন গাই দোহন করাবো) | |
| | গাই-ট কে আগে দ; তাপত্তে জাব দিবি | |
| | গাই-ট-দব(গাই দুইবো) | |
| দ[২] | da বি,-দোওয়া, দোহন | বীর |
| | গাই দ হল্য (গাই দোওয়া হলো) | |
| | আগে দ হোক তাপত্তে জাব দিবি | |
| দ[৩] | da -দাওয়া, খাওয়া দাওয়া | বীব |
| | উ বেলায়, খ-দ-করে যাবি | |
| | ভুজনো তে খ-দ-ট ভালোই হব্যেক।(খাওয়া দাওযা টা ভালোই হবে ) | |
| দ[৪] | da বি,-বিপদ, উর কপালে দ লেগ্যেছে; পোড়া কপাল - অর্থে <দহন | বীব |
| দ[৫] | da বি,-দহ, নদীর গভীর অংশ | বীর |
| | <সং হ্রদ >দর্হ্ >দহ্ >দ | |
| | দ-টতে বড় বড় মাছ আছে | |
| দই | dai বি,-দৈ, দধি সাঁ-দাহে | বীর |
| দইচিকা | daicikā বি,-এক প্রকার পাখি, দোয়েল | বীর |
| দঁক | dāk বি,-পাঁক, পাঁকে ভবা জলা জায়গা | মান-ধল-বাঁক |
| | দঁকে পইড়্ল্যে তলাইঁ যাবি | |
| | <উদক >দক >দঁক্ তুল সাঁ-দা:ক(জল) | |
| দঁকি | dāki বি,-পাঁকে ভরা জলা জায়গা, দ্র: দঁক | ধল-মান |
| | দঁকি-এ চাষ হব্যেক নাই। | |
| দঁড় | dāṛ বি,-সাজা, শাস্তি <দন্ড; পাপ কইল্লে দঁড় হব্যেক। | ধল |
| | পাপের দঁড় ত হব্যেকেই । | |
| দঁদ | dād বি,- ভূত প্রেত, অপদেবতা | মান |
| | দঁদে ধইল্লে অঝা ডাক।(ভূতে ধরলে, ওঝাকে ডাক) | |
| দঁদড় | dādaṛ বি, -গর্ত, তুল-খোঁদড়: ইঁদুরের গর্ত | বীর |

| | | |
|---|---|---|
| দঁ-ন | dā-na বি,-গোরুকে প্রথম লাঙল বা গাড়ীতে জোতার কাজ; দাউন (জোয়ালের যে দড়ির সঙ্গে গোরুকে আবদ্ধ করা হয়) এর সঙ্গে যুক্ত করা। | বীর |
| দক্কসা | dakkasā বিণ,-জাঁহাবাজ, ধূর্ত | বীর |
| দকড়কচা | dakaṛkacā বিণ,-দ্র: দকরকচ | বীর |
| দকরকচ | dakarkac বিণ,-দরকচা, আধ-কাঁচা, আধপাকা কচি অবস্থায় শুকিয়ে যাওয়া<br>আমগুলো দকরকচ হয়িং গেল্ছে <ফা-দর+(প্রা-কাচ্চ) | বীর |
| দকান | dakān বি,-দোকান; উ দকান গেল্ছে | ধল-মান<br>বাঁক-ঝাড |
| দখ্ন্যা | dakhn'ā বিণ,-দক্ষিণ দিক থেকে আগত বাতাস; <দক্ষিণ(+ইয়া) | ধল-মান- |
| দখিন | dakhin বি,-দক্ষিণ দিক, <দক্ষিণ সাঁ-দুখিন | ধল-ঝাড়-মান |
| দগদন | dagadana বি,-হয়রানি, জ্বালাতন,<br><দগ্ধ+দহন সাঁ-দোগোধন<br>জীবন-ট দগদন হয়োঁ গেল। | বীর |
| দগধন | dagadhana বি,-দ্র: দগদন সাঁ -দোগোধন | ধল-মান |
| দগলা | daglā বিণ,-দু-মুখো, অসচ্চরিত্র, যার কথার ঠিক নাই যে এর কথা ওর কাছে বলে ঝগড়া বাধায়,<br>তুল-হি দোগলা সাঁ-দগলা<br>উ দগলা বঠে, উয়ার কনহ্ কথা মানবি নাই। < দ্বি+গল্ | ধল-মান |
| দগলফসল | dagalphasal বিণ,-অর্থহীন, বাজে, আজেবাজে<br>উয়ার সব দগলফসল কথা। | ধল-মান |
| দগধা | dagdhā ক্রি,-কষ্ট দেওয়া, জ্বালিয়ে পুড়িয়ে মারা (নামধাতু) - জীবন টকে দগধাইঁ মাইল্লেক ।<দগ্ধ | ধল-মান |
| দগুধা | dagudhā ক্রি,-দ্র: দগ্ধা<br>ছেল্যে-ট মা বাপকে দগুধে মারছ্যে। | বীর |
| দঙ্গল | dangal বিণ,- অনেক, প্রচুর<br>এক দঙ্গল লক আস্যে ঘর দর পুড়াইঁ দিল্যেক;তুল-জঙ্গল | মান-ধল-<br>বাঁক-বীর |
| দড় | daṛ বি,-ইঁদুরের গর্ত , - ইঁদুরের গর্তপথ <সং দর(গর্ত) | বীর |

| | | |
|---|---|---|
| দড়কচা | daṛkacā বিণ,-দরকাঁচা, রোদে শুকিয়ে যাওয়া | ধল-মান |
| | <ফা-দর+ প্রা-কচ্চ ; তুল হি কচ্চা | |
| | রইদে খাট্যে খাট্যে দড়কচা মার্যে গেল্ছে। | |
| দড়া | daṛā বি,-মোটা দড়ি <সং ডোরক | বীর-ধল-মান |
| | পা-দোরো(কটিসূত্রম) তুল-ওড়িয়া-অন্টা দৌড়ি | বাঁক-ঝাড় |
| দঢ় | daṛha বিণ,-কর্মপটু, দক্ষ, <সং দৃঢ়, সাঁ দিঢ় দোঢ়ো, দঢ় | বীর-মান |
| | উ সব কামে দঢ় বঠে — | |
| দন্ডে | danḍe ক্রি বিণ,-তাড়াতাড়ি, তুল-চাঁড়ে | বীর |
| | দন্ডে যাবি দন্ডে আসবি। | |
| দৎ | dat বি,-দোয়াত, কালি রাখার পাত্র | বীর |
| | দৎ কলম নাই, ত লিখাপড়া হব্যেক কেমনে ? | |
| দদরা | dadrā বিণ,-পচা, শুকনো <সং দর্দর | ধল-মান |
| | হাটের লে দদরা শুকা(শুটকিমাছ)আর বাইগন আন্যেছে; | |
| | ই সব পচা দদরা আমরা নাই খাই। | |
| দন্‌তক | dantak বিণ,-প্রচুর, যতক্ষণ পর্যন্ত দম আছে ততক্ষণ | বীর |
| | পর্যন্ত <ফা দম+তক | |
| | দমতক খেয়্যেঁ এখুন পখইর ঘাটে দৌড়িন্‌ছে। | |
| দনা | danā বি,- পাতার তৈরী বাটি, পাত্র বিশেষ ; | ধল-মান |
| | তুল-হি দোনা ; <সং দ্রোণ(কলসী) | |
| দনাদ্দন | danāddan বি,-নাম বিশেষ, জনার্দন | ধল-মান |
| দ-নো | da-no ক্রি,-দোহানো, গাই-ট দ-নো হল্য রে ? | বীর |
| দবড় | dabaṛ বিণ,-দু-ভাঁজযুক্ত; কাপড়টা দবড় করেঁ রাখ | মান |
| | <দ্বি পট্ট | |
| | কাগজ ট দবড়াইঁ ভট বাসকায় ফেলাইঁ দে। সাঁ দবড় | |
| দপদপ | dapdap অনুকার শব্দ,-নামধাতু-মাথাট দপদপাছে। | মান-ধল |
| দপা | dapā ক্রি,-বাড়ানো, উস্‌কে দেওয়া | বাঁক |
| | আলা-ট দপাইঁ দে (উসকে দে) | |
| দম[১] | dam বি,-বিশ্রাম করা, টুকুন দম মার; সাঁ-দম | মান-ধল |
| দম[২] | dam বি,শ্বাস, এখন দম রাখতে নাই পারি | |
| দমতক | damtak ক্রি বিণ,-প্রচুর, অনেক, দমতক খায়্যেঁছি। | |
| দমে | dame বিণ,-প্রচুর, অনেক, দমে খায়্যেঁছে , খুব | ধল-মান |
| | উ দমে রগা। সাঁ-দমে | |

| | | |
|---|---|---|
| দমে রাগে | dame-rāge ক্রি বিণ,-দ্রুতবেগে, খুব তাড়াতাড়ি | ধল |
| দয় | daĕ অব্যয়,-দোহাই, <ফা দোয়া+ই | বীর |
| | প্রার্থনা সূচক শব্দ, সাঁ-দুহাই | |
| | দয় মা মনসা, তোমার পূজ দিব। | |
| দর | dar বি,-দেয়ালের মধ্যে আঁকাবাঁকা গর্তপথ, সুড়ঙ্গ | বীর |
| | <সং দর(গর্ত), দ্র: দড় | |
| দরকঁচ্যা | darkāc'ā বিণ,-দরকচা. আধপাকা | ধল |
| দরকা | darkā ক্রি,-ছিঁড়েযাওয়া, ফেটে যাওয়া | বীব |
| | শাড়ীট দরক্যে গেল। | |
| দরচিন্হাঁ | darcinhā̃ বিণ,-আধচেনা | ধল-মান-বীর |
| | দরচিনহাঁ মতন লাইগ্ছে, সাঁ-দরচিনহাঁ | |
| | পুরা চিন্হি নাই। | |
| দরজ | daraj বি,-ব্যথা <ফা দর্দ | ধল-মান-বীর |
| | হাত ট তে খুব দরজ হয়েছে। | |
| দরদর | dardar বি,-শক্ত অবস্থা, দড়ি দড়ি ভাব | বীর |
| | < ডোর+ডোর | |
| | ভাত গুলান দর দর লাগছ্যে। (শক্ত লাগছে) | |
| দরদর‍্যা | dardar'ā বিণ,-লোভী, যে খাবারের জন্য ঘুরে বেড়ায় | ধল-ঝাড় |
| | <দরিদ্র+(ইয়া) | |
| | উ দরদর‍্যা বঠে, খাবার লেগে দশ কোশ দৌড়াব্যেক। | |
| দরদহিড়া | daradhiṛā বিণ,-দয়ালু, দরদী,যে অপরের দু:খ বোঝে | মান |
| | <ফা-দর্দ(+হিড়া) | |
| | উ দরদহিড়া লক, দুখ সুখ বুঝ্হে। | |
| | দরদহিড়া পুরুষ হল্যে তভে ত মায়্যাদের দুখ বুঝব্যেক। | |
| দরপড়া | darpaṛā বিণ,-তিরস্কার বিশেষ; আধপোড়া | ধল-মান-বাঁক-বীর |
| | <ফা-দর(+পুড়্+আ) | |
| | দরপড়ার লাজ নাই। | |
| | দরপড়া বাইগনের সুয়াদ নাই। | |
| দরপুড়া | darpuṛā বিণ,-দ্র: দরপড়া | ধল-ঝাড় |
| দরমরা | darmarā বিণ,-আধমরা, দুর্বল,রোগা<ফা-দর+(মরা) | বীর-ধল |
| | দরমরা-ট কুনু কাজের লয়। | |

| | | |
|---|---|---|
| দরমা | darmā বি,-মজুরী, মাস মাইনে <সং দ্রম্ম+মাস<br>অথবা ফা দর (মূল্য)+মাহ্(মাস); দরমাহা, দরমাহ্<br>কৈলা খাদানে কত দরমা পাছিস ? সাঁ-দরমাহা | ঝাড়-ধল |
| দরালা | darālā বি,-রগড়ানো, কাপড় গিলাকে আচ্ছা কর্যে<br>দরাল্যে দিবি, তবে ত মইলা ছাড়ব্যেক। | বীর |
| দল | dal বি,-জলজ উদ্ভিদ বিশেষ; পানা জাতীয় গুল্ম।<br>পখইর ট দলে ভর্যে গেল্ছে। | বীর-ধল-মান-<br>বাঁক-ঝাড় |
| দ-অল | da al বি,-যে গাই দোয়ায়, দ-অলকে ডাক। সাঁ-দল | বীর |
| দলকা | dalkā ক্রি,-দুলিয়ে দেওয়া, কাঁপিয়ে দেওয়া<br>জ্বরে দলকাই দিছে<br>"ঢেঁকিট দে দলকাইঁ বারেক দুবার<br>আমার শুক্যে গেল ধান।" সাঁ-দলকা/দুলকা | ধল-মান |
| দলদলি | daldali বি,-কর্দমাক্ত,জলাভূমি;<br>দলদলি-এ পইড়ল্যে উইঠতে লারবি।<br>সাঁ-দলদুলি, দলদল্হি | ঝাড়-ধল |
| দলা | dalā বি,-দ্র: দল্হা <হ্রদ >দরহ >দলহ +আ | মান-ধল-বাঁক |
| দলাই | dalāi বি,-পদবী বিশেষ, <দলপতি | ধল-ঝাড় |
| দলুই | dalui বি,-দ্র: দলাই | ঝাড়-ধল |
| দর্হ | darha বি,-দহ; নদীর গভীর অংশ,<br><হ্রদ > হরদ >দরহ > দর্হ সাঁ-দারহা | ধল-ঝাড় |
| দলাত | dalāt বি,-দল, জলজ গুল্ম বিশেষ | বীর |
| দল্হা | dalhā বি,-জলাভূমি, নিম্নভূমি,<br><হ্রদ >দরহ >দলহ >দল্হা সাঁ-দালাহি দলাহ্ | ধল-মান-ঝাড় |
| দহ | daha বি,-নদীর গভীর অংশ, সাঁ-দারহা<br><হ্রদ >দরহ >দহ<br>"দহের মাছ না পড় ভাই ডাঙালে" | ধল-ঝাড়-মান |
| দহরা | daharā বিণ,-পুনরায়, একবারের পর আবার,<br>দুবার, দ্বি+বার<br>দহরা ভাত লিল্যেক নাই<br>নামধাতু - ভাত-ট দহরাইঁ দে। সাঁ-দহরা দোহরা | ধল-মান-ঝাড় |
| দহি | dahi বি,-দই, <দধি সাঁ-দাহে<br>দহি চিড়ায় পাকা ফলহার — | ধল-মান |

| | | |
|---|---|---|
| দশং | daśaṁ বিণ,-পরিমাণবাচক; <এক দশং (এক পলা) ত্যাল লিবি , এক দশাংশ | বীর |
| দশাঁই | daśā̃i বি,-তিথি বিশেষ, দশমী, দুর্গাপূজার শেষ দিন সাঁ-দাশায়ঁ | ঝাড-ধল |
| দশান | daśān বি,-পলা, অল্প পরিমাণ তেল তুলে নেবাব জন্য আধার বিশেষ; তুল-দশং | বীব |
| দশ্যানা | daś'ānā বি,-ছোট আকারের কাঁকড়া বিছা | মান |
| দষ | daṣ বি,-দোষ, মিছাই হামকে দষ দিছিস্ নামধাতু - হামকে দষাছিস কেনে '? | ধল-মান |
| দা | dā বি,-কাস্তে; ধান ,ঘাস ইত্যাদি কাটার জন্য পুড়ি কাটা বক্রাকার অস্ত্র বিশেষ; <সং দাত্র সাঁ-দাত্রম ধানকাটার সময় আইল্য, দা গিলা পাজাইতে হব্যেক। | ধল-মান |
| দাই | dāi বি,-<ধাত্রী, যে সন্তান প্রসব কার্যে সাহায্য করে। | বীর-মান |
| দাইড়্যা | dāiṛ'ā বিণ,-দেড়েল, যে ব্যক্তির দাড়ি আছে। যে ব্যক্তি দাড়ি রেখেছে -- (দাড়ি+ইয়া) দাইড়্যা। উ দাইড়া লুকট কে বেটে ! < দাড়িকা(+ইয়া) | বীব |
| দাইঢ়্যা | dāiṛh'ā বি,-দ্র: দাইঢ়্যা | ধল-মান-ঝাড় |
| দাইদ্ | dāid বি,-দাদ, চর্মরোগ বিশেষ <সং দদ্রু, সাঁ দায়দ্ দাওদ | ধল-ঝাড় |
| দাইদ্যা | dāid'ā বিণ,-দাদ আছে যার | ধল-মান |
| দাউদ | dāud বি,-দাদ <দদ্রু | ধল |
| দাউদ্যা | dāud'ā বিণ,-দ্র: দাইদ্যা <দদ্রু+(ইয়া) | |
| দাউন[১] | dāun বি,-দা, কাস্তে | ধল-ঝাড়-বীর |
| দাউন[২] | dāun বি,-দ্র: দাওন/দাঁওন —দড়ি < দামন | ধল-ঝাড় |
| দাউনউঠা | dāunuṭhā বি,-ধানকাটার পরিসমাপ্তি, দা তুলে রাখা, ধানকাটার পরিসমাপ্তি সূচক অনুষ্ঠান, শেষ বারের মত ধান কেটে আনা; আইসছে গুরুবার, দাউন উঠব্যেক। | বীর |
| দাওন/ দাঁওন | dāŏn/dā̃ŏn বি,-কয়েকটি গোরুকে একত্রে আবদ্ধ করার জন্য লম্বা দড়ি যার সঙ্গে প্রত্যেক গোরুকে বাঁধার জন্য পৃথক পৃথক গলবন্ধ থাকে; < দামন | বীর-ধল |

| | | |
|---|---|---|
| দাওর/ ডাওর | dāor/ḍāor বি,-বাদলা, কয়েক দিন ধরে এক নাগাড়ে ঝড়বৃষ্টি —<br>দাওর/ডাওর-ট না পেরোলে যাবি কি করে ?<br>এমন ডাওর দেখি নাই, চলছে ত ছলছেই। | বীর |
| দাউলি | dāuli বি,-দ্র: দাওলি | বীর-বাঁক-ধল |
| দাওলি | dāoli বি,-কাস্তে, ঘাস উপড়ে ফেলার জন্য ছোট আকারের দা ; দা+অলি/উলি | বাঁক-ঝাড় |
| দাগ্‌নি | dāgni বি,-বিশেষভাবে চিহ্নিত করার জন্য বলদের পশ্চাদ্দেশে আগুনের ছ্যাঁকা দেবার জন্য লোহার হাতিয়ার বিশেষ; দাগ+নি, দাগ দেবার হাতিয়ার; আঁইড়্যা দাগা এঁড়ে বা ষাঁড়কে দাগ দেওয়া। | বীর |
| দাগা | dāgā বি,-দু:খ, প্রতারণা— দাগ+আ<br>"আমার মনে দাগা দিছিস তুঁই।"<br>দাগাবাজ — প্রতারক;<br>উ দাগাবাজ বঠে, উয়ার কাছে সামালে চলবি। | মান-ধল |
| দাড়ি | dāṛhi বি,-দাড়ি, চিবুক ও গালের কেশ গুচ্ছ; <দাড়িকা | মান-ধল-ঝাড় |
| দাড়িয়া | dāṛhiā বিণ,-দাড়ি আছে যার; দাড়ি+ইয়া<br>উ দাড়িয়া লকটা কে বঠে রে ? সাঁ-দাড়িয়া | ধল-মান-ঝাড |
| দাঁড়[1] | dā̃ṛ বি,-বড় রাস্তা, গাঁয়ের সদর পথ;<br>দাঁড়ে দাঁড়ে চল্যে যা।<br>কে বঠে রে দাঁড়াইঁ আছে দাঁড়ে ? < দন্ড | ধল-ঝাড় |
| দাঁড়[2] | dā̃ṛ বি,-এক প্রকার নাচ, জাওয়া, নাচ<br>dā̃ṛ বি,-দাঁড় ঝুমুর — দাঁড় নাচের গান ; | মান-ধল |
| দাঁড়শালিয়া/ দাঁড়শালি/ডাঁইড়/ডাঁইড়শালিয়া | dā̃ṛśāliā/dā̃ṛśāli/ḍā̃iṛ/ḍā̃iṛśāliā বি,-<br>দাঁড় নাচ, দাঁড় ঝুমুর, দ্র: দাঁড়[2]<br>করম পরবের আনুষ্ঠানিক নাচ ও গান; দাঁড়ে বা গ্রাম পথে অনুষ্ঠিত হয়। < দন্ড+শালা | মান |
| দাঁড়কা | dā̃ṛkā বি,-এক প্রকার ছোট মাছ, <সং দন্ডিক<br>সাঁ-ডান্‌ড়কা | ধল-মান |

| | | |
|---|---|---|
| দাঁড়িয়া[1] | dā̃ṛiā বি,-দ্র: দাঁড়কা; দাঁড়িয়া মাছ — | ধল-ঝাড় |
| দাঁড়িয়া[2] | dā̃ṛiā বি,-এক প্রকার গ্রাম্য খেলা; দাঁড়িয়াবাঁধা | ধল-ঝাড় |
| দাঁড়কুনি | dā̃ṛkuni বি,-দ্র: দাঁড়কা, দাঁড়িয়া[1] | ধল-মান-বীর |
| দাঁড়গুও | dā̃ṛguo বি,-দ্র: ঠারগুও, ঠারগুয়ো | বীর |
| দাঁড়া | dā̃ṛā বি,-মাছ ধরার ছিপ, বাঁশের মোটা কঞ্চি যা মাছ | বীর |
| | ধরার ছিপ রূপে ব্যবহৃত হয় ; <সং দন্ড দাঁড়+আ | |
| দাঁড়ি/ডাঁড়ি | dā̃ṛi/ḍā̃ṛi বি,-ঝর্ণা, সাঁ-দারি, দাড়ি | মান |
| | দাঁড়ির লে জল আইন্‌তে যাবি ন নাই। | |
| দাঁঢ়া[1] | dā̃ṛhā বি,-দাঁড়া, কাঁকড়ার দাঁড়া | ধল-মান |
| | কাঁকড়া দাঁঢ়ায় ছুরির ধার। <দংস্ট্রা | |
| দাঁঢ়া[2] | dā̃ṛhā ক্রি,-দাঁড়া, দাঁড়িয়ে থাক — | মান-ধল-ঝাড় |
| | টুকুন দাঁঢ়ারে ব, যাছি <দন্ড সাঁ-তিংগুন | |
| | দাঁঢ়াইছিলি——দাঁড়িয়েছিলাম; | |
| | দাঁঢ়াইঁ দিব — সঙ্গী হবো | |
| | দাঁঢ়াবি—দাঁড়াবি, দাঁড়িয়ে থাকবি | |
| | দাঁঢ়াইঁ দাঁঢ়াই পায়ে ব্যথা — দাঁড়িয়ে দাঁড়িয়ে পায়ে ব্যথা | |
| | দাঁঢ়ায়তে — দাঁড়াতে; দাঁঢ়ায়তে নাই পাইরব। | |
| | দাঁঢ়াও —দাঁড়াও, টুকুন দাঁঢ়াও হে। | |
| | দাঁঢ়ালি— দাঁড়ালাম, উয়ার কাছে টুকুন দাঁঢ়ালি। | |
| দাঁঢি | dā̃ṛhi বি,-দুধের চাঁছি | মান |
| দাঁতকহ্‌নী | dā̃tkahni বি,-উপকথা, লোককথা, <দন্ত+কথানিকা | মান-ধল-ঝাড় |
| দাঁতখাড়ি | dā̃tkhāṛi বি,-দাঁতকাঠি, দাঁত মাজার জন্য ব্যবহৃত | ধল-ঝাড়-মান |
| | শালের কাঠি; <দন্ড+কাষ্ঠিক | |
| দাঁতরা | dā̃trā বিণ,-যার দাঁত বড় আকারের, (পুং) | ধল-ঝাড় |
| | <দন্তুর সাঁ-দাঁতরা | |
| দাঁতরি | dā̃tri বিণ,-যার(স্ত্রী) দাঁত বড়; দাঁতরি মেয়্যের বিহা | ধল-মান-ঝাড় |
| | হব্যেক নাই। সাঁ-দাঁতরি | |
| দাঁতন | dā̃tan বি,-দ্র: দাঁতুন | ধল-ঝাড় |
| দাঁতা | dā̃tā বিণ,-বড় দাঁত যার; দাঁতা হাতি — | ধল-ঝাড় |
| দাঁতিলাগা | dā̃tilāgā বি,-দাঁতে দাঁত লেগে যাওয়া - দাঁত কপাটি | বীর |
| | জাড়ে, দাঁতি লেগ্যে যেছে — | |

| | | |
|---|---|---|
| দাঁতিয়া | dā̃tiā/dā̃tiā বি,-খড়ের চাল ধরে রাখার জন্য মাটির দেয়ালের গায়ে পুঁতে রাখা কাঠ, দাঁতিয়ার উপর পাড় বাঁধা হয়, যার উপর চালের কাঠামো বসানো হয়; দাঁত+ইয়া | ধল-মান-বাঁক |
| দাঁতুন | dā̃tun বি,-দাঁত কাঠি, দাঁত মাজার জন্য শাল, বাবলা, খেজুর, নিম, ভেরাণ্ডা প্রভৃতি গাছের কাঠি,<br>এক-ট দাঁতুন আন দাঁত মাজব; দাঁতুন করা, দাঁত মাজা,<br>দাঁতুন করেছিস ? <দন্তপবন, সাঁ -দাতাউনি | বীর-বাঁক-ধল |
| দাঁতুরা | dā̃durā বিণ,-দ্র: দাঁত্‌রা (পুং) | ধল-ঝাড় |
| দাঁতুরি | dā̃turi বিণ,-দ্র: দাঁত্‌রি(স্ত্রী | |
| দাঁদুড়া | dā̃duṛā ক্রি বিণ,-হন্যে হয়ে খুঁজে বেড়ানো, তন্নতন্ন করে খোঁজা — <✓দল্<br>উর ছাগল ট হারিনছে তাই দাঁদুড়্যে বিড়াছে ;<br>অমন দাঁদুড়্যে কি খুঁজছিস ?<br>অমন দাঁদড়েই করি, কি খুঁজছু? | বীর-বাঁক |
| দাঁশাই | dā̃śāi বি,-বিজয়া দশমীতে সাঁওতাল সম্প্রদায়ের নৃত্যবিশেষ, দাঁশাই নাচ <দশমী সাঁ-দাশাঁই | ধল-মান-ঝাড় |
| দাখিল১ | dākhil বি,-পেশ, দাখিল করা, —মামলা মোকদ্দমার ব্যাপারে কাগজপত্র পেশ করা <আ-দাখিল | ধল-বাঁক-<br>বীর-মান |
| দাখিল২ | dākhil অব্যয়,-মত, প্রায়<br>উ অখনো মরে নাই, তবে মরার দাখিল। | ধল-মান-বীর |
| দাপুক দুপুক | dāpukdupuk অনুকার শব্দ,-ঢেঁকিতে পাড় দেবার শব্দ বুকের ধুকধুক শব্দ; দাপুকদুপুক ঢেঁকির পাহার | বাঁক-মান |
| দাবড়া১ | dābṛā ক্রি,-তিরস্কার করা, বকুনী দেওয়া; দাপট দেখানো; <দর্প(+ট) সাঁ-দাবড়ি/দাবড়ে/দাবড়<br>আচ্ছা কব্যে দাবড়ালি উয়াকে। <দর্প >দাপট | মান-ধল |
| দাবড়া২ | dābṛā ক্রি,-নখ দিয়ে আঁচড়ে দেওয়া<br>বিড়াল ট দাবড়ি দিল্যেক। | ধল-ঝাড় |
| দাবুড়ি | dāburi বি,-তিরস্কার, বকুনী<br>অমন দাবুড়ি দিব্যেক যে পালায়্তে পথ পাবি না। | বীর |
| দাম | dām বি,-জলজ লতার ঝোপ, যা জলের মধ্যে জালের মত বিস্তৃত থাকে <ফা-দাম(জাল) অথবা <সং দাম(সমূহ) | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| | পখইরের দাম গিলা সাফ করায়্‌তে হব্যেক, তা না হল্যে মাছ বাঢ়ব্যেক নাই। | |
| দামড়া[১] | dāmṛā বি,-বড় বাছুর(পুং) <সং দম্য(দুরন্ত)(+ড়া)<br>দামড়াট কে ইবার বদল করত্যে হব্যেক।<br>দামড়া বাছুরটকে সামালতে লারবি। সাঁ-দামড়া | বীর-ধল-বাঁক-মান |
| দামড়া[২] | dāmṛā বিণ,-দুরন্ত, দামড়া মরদ (দুরন্ত যুবক) | ধল-ঝাড় |
| দামড়াদ অনো | dāmṛāda ano বি,-অপটু গোরুকে কাঁধে জোয়াল বহন করার শিক্ষা দেওয়া;<br>দামড়াকে দাউন/দাওন যুক্তকবা ; | বীর |
| দাম্‌ড়ি | dāmṛi বি,-মাদী বাছুর, যার শৈশব অতিক্রান্ত কিন্তু গর্ভ ধারণের যোগ্য হয়ে ওঠেনি; সাঁ-দামড়ি, পেঁঠাড়<br>দামড়ি ট বড় হলছে —<br>আসছে বছর পাল খাব্যেক। | বীর-ধল-বাঁক-মান |
| দাম্‌লী | dāmli বিণ,-দামাল স্ত্রীলোক <(উৎ)দাম(+লি)<br>উ-র বিটিট খুব দামলি, কাউকে মানে নাই। | বীর |
| দামাগুড়-গুড়িয়া | dāmāgurguriā বিণ,-বেঁটে অথচ শক্ত পোক্ত গাঁট্টা-গোট্টা শরীর যার - দামাল+গুড়গুড়(+ইয়া) বেঁটে<br>সাঁ-দামাগুড়গুড়িয়া | মান-ধল-ঝাড় |
| দামুদর | dāmudar বি,-দামোদর নদী, সাঁ-দামুকদা<br>"দামুদরে আইল্য বান<br>পার কর ভগবান।" | বীর-মান |
| দারি | dāri বিণ,-বেশ্যা, অসচ্চরিত্রা <সং দার(+ই)সাঁ-দারি<br>দারি মাগীর গিদের কত ! দারি | বীর-ধল-বাঁক-মান |
| দারু | dāru বি,-মদ, <ফা-দারু, সাঁ-দারু, দরু<br>উ দারু খায়্যেঁ টং হয়্যেঁ পড়্যে আছে। | মান-ধল |
| দারাং | dārāṁ বি, গভীর খাল | মান-ধল |
| দাসনা | dāsnā বি,-ঠোঙা | ধল-মান |
| দাহিন | dāhin বি,- দক্ষিণ দিক, ডানদিক, <দক্ষিণ<br>দাহিন দিগে যায়্যেঁ সড়পে উঠবি। | ধল-মান |
| দাহিনা | dāhinā বিণ,-ডানদিকে অবস্থিত<br>দাহিনা গোরু-ট টুকুন মাঠো বঠে। | ধল-মান |

| | | |
|---|---|---|
| দাকদড়ি | dākdaṛi বি,-লম্বা দড়ি, দ্র: দিগ্‌দড়া | বীর |
| দিক | dik বি,-বিরক্ত, < ফা-দিক্কৎ, অমন দিক করিস না ত। | ধল-মান-বীর |
| দিকসিক | diksik বিণ,-বিরক্ত, সাঁ-দিকসিক <ফা-দিক্কৎ+(সিক) ছেল্যার মতিগতি ভাল লয়, মা-বাপের জীবনটকে দিকসিক করো ছাইড়্ছে। | ধল-মান-বীর |
| দিকু | diku বি,-সাঁওতাল ভিন্ন অন্য সম্প্রদায়, হিন্দু সম্প্রদায় সাঁ-দেকো. দিকু | ধল-মান-বীর |
| দিগ্‌ | dig বি,-দিক, পূরব পছিম উতর দখিন | ধল-মান |
| দিগার | digār বি,-গ্রামীণ আরক্ষী, চৌকিদারের উপরস্থ পদ বিশেষ; পদবী বিশেষ, — মুসলমান শাসন ব্যবস্থায়, গ্রামরক্ষকদের দলপতি, দিকরক্ষাকারী ব্যক্তি, <সং দিক+ফা-ওয়ার >দিগার ধলভূম-মানভূম অঞ্চলে বৃটিশ আমলেও এই জাতীয় পদ সংরক্ষিত ছিল,যাদের জন্য ভূসম্পত্তি বরাদ্দ থাকতো। এদের সর্দার ঘাটোয়ালও বলা হতো। এরা পুরুষানুক্রমে যে জমির মালিকানা স্বত্ব ভোগ করতো তাকে বলা হতো দিগারী জমি। | ধল-মান |
| দিগ্‌দড়া | digdaṛā বি,-লম্বা দড়ি, যে দড়ি দিয়ে গোরুকে কোন খুঁটিতে এমন ভাবে বেঁধে রাখা হয়, যাতে গোরু বা ছাগল বেশ কিছু দূর পর্যন্ত চারদিকে ঘুরে ঘুরে খুশী মত চরে বেড়াতে পারে ;— দিগদড়ায় গাই-টকে টাঙা দিব্যে আয়(বেঁধে রেখে আয়) <সং দিক+ডোরক | বীর |
| দিগেদিগে | digedige অব্যয়,-নির্দেশাত্মক শব্দ, হাল চালানোর সময় বলদ যাতে সোজা পথে চলে(দিক্‌ভ্রষ্ট না হয়) তার জন্য দিগে দিগে বলে নির্দেশ দেওয়া— চ-চ দিগে দিগে— <সং দিক+(এ) | বীর |
| দিঠা | diṭhā বিণ,-চাউনী, <দৃষ্টি উ ডাইন বঠে, উয়ার দিঠা ভাল লয়। | মান |
| দিথ | ditha ক্রি,-দিতো, উ হামকে খাত্যে দিথ। | মান-ধল |
| দিথি | dithi ক্রি,-দিতাম, উয়াকে হামরাই খাত্যে দিথি। | মান-ধল |

| | | |
|---|---|---|
| দিনা | dinā বি,-দিন, দিনা কথক বাদে হামি উ ঠিনকে গেলি।<br>(দিন কয়েক পরে আমি ওখানে গেলাম।) | ধল-মান |
| দিপিংদিপিং | dipiṁdipiṁ অব্যয়,-দপ্‌দপ, টন টন<br>ফুঁড়া-ট দিপিংদিপিং করছ্যে। | বীর |
| দিয়া | diā বি,-দীপ, প্রদীপ< দীপ -তুল-হি-দিয়া<br>দিয়া ট জ্বালাইঁ দে রে। সাঁ-দিয়া | মান |
| দিরখা | dirkhā বি,-প্রদীপ রাখার দন্ড বিশেষ; যে দন্ডের উপর<br>প্রদীপ রাখা হয় <সং দীপরক্ষক >দিয়ারাখুয়া >দিরখুয়া<br>>দির্‌খা >দিরখা তুল দ: প: বাং-দেরখুয়া | মান-ধল |
| দিরঘা | dirghā বিণ,-খুবলম্বা <দীর্ঘ<br>দু-টা দিরঘা দেখ্যে বাঁশ কাটবি। | মান |
| দিষ্টি | disti অব্যয়,-চেয়ে, অপেক্ষা <দৃষ্টি<br>এ-টর দিষ্টি উ-ট ভালো(এটার চেয়ে দেখতে ওটা ভালো) | বীর |
| দিশা | diśā বি,-দিক, হদিশ, দেখা <✓দৃশ<br>গাই-ট কুথায় হারাইঁ গেল, তার আর দিশা পালি নাই।<br>বনের মাঝ্‌-এ দিশা হারাইঁছি, বাট খুঁজে পাই নাই।<br>নামধাতু- রাইতের বেলা হাম্‌কে নাই দিশায় | মান-ধল |
| দুঁদ্‌রা | dūdrā ক্রি বিণ,-বড় বড় চোখ করে দেখা, রাগের<br>চোখে দেখা,<br>লক্‌ টা দুঁদরাই দুঁদুরাই ভাইল্‌ছে দেখ | ঝাড়-ধল |
| দুখ | dukh বি,-কষ্ট, ব্যথা, <দু:খ, সাং-দুখ<br>কত দুখ দিবি ভগবান।<br>নামধাতু - মাথা-ট বেড়ে দুখাছে ;<br>আমার মন-ট-কে তুঁই দুখাইঁ দিলি। | ধল-মান |
| দুখপাশুরা | dukhpāśurā বিণ,-যে দু:খ ভুলিয়ে দেয়, আনন্দ<br>দানকারী; (আদরার্থক প্রয়োগ)<br>অ-রে আমার দুখপাশুরা রে ! দু:খ+পাশুরা | বীর |
| দুখরূঢ়া | dukhrūṛhā বিণ,-চিরকাল দু:খী, সারাজীবন ধরে যে<br>দু:খভোগ করে, - <দু:খ+আরূঢ়<br>অথবা দু:খ ভোগ করতে করতে যার জীবন রূঢ় বা কর্কশ;<br>কি আর কইরব দুখরূঢ়ার জীবনট এমনেই হয়;<br>দুখরূঢ়া লকের জীবনে সুখ নাই। | বীর |

| | | |
|---|---|---|
| দুখিয়া | dukhiā বি,-নাম বিশেষ; আইজ্ঞা হামার নাম<br><দু:খ(+ইয়া) দুখিয়া বঠে। | মান-ধল |
| দুখু | dukhu বি,-নাম বিশেষ; <দু:খ(+উ) | ধল-মান-বীর |
| দুখী | dukhī বিণ,-গরীব, দুখীঘরে জনম উয়াব কুথায় পাবে<br>টাকা না পাইসা। | ধল-মান |
| দুগগিতিগগি | duggitiggi বিণ,-অতি সাধারণ,<br>তুল-হি দুগগিতিগগি, দুরি তিরি (তাসের খেলায় দুরি<br>তিরির কোন মূল্য নাই)<br>উ সভ দুগগি তিগগির সঁগে হামরা কথা বইল্ব নাই,<br>তদের মড়ল কে ডাক্যে আন। | মান |
| দুদুলে[১] | dudule বিণ,-দুধালো, দুধযুক্ত<br>দুদুলে গাই টকে বিক্যে দিলি ? < দুগ্ধ(+আল),<br>সাঁ-দুধলি, তওয়া আনিচ্ | বীর |
| দুদুলে[২] | dudule বিণ,-সাদা, দুধের মত সাদা, দুদুলে খরিস<br>সাদা রঙের খরিস সাপ, দুধিয়া খরিস | বীর |
| দুদ্দুড়ি | dudduṛi বি,-হৈ হল্লা, লম্ফ ঝম্প, (দুড়দুড় শব্দের<br>অনুকার জাত)<br>ছা গুলান কেমন দুদ্দুড়ি লাগায়ছে দেখ। | বীর |
| দুধ্যা/দুধিয়া | dudh'ā/dudhiā বিণ,-সাদা, দুধের মত সাদা রঙ যুক্ত<br>দুধের মত স্বাদ যুক্ত ,—<br>ছাটার মু-ট কেমন দুধ্যা বাসাছে।<br>দুধিয়া খরিস চটালে বাঁচত্যে হব্যেক নাই। | ধল-মান |
| দুধ্যাখরিস | dudh'ā kharis বি,-এক প্রকার বিষাক্ত সাপ, সাদা<br>রঙের গোখরো সাপ — | ধল-মান-বাঁক |
| দুধবালা | dudhbālā বি,-রূপোর খাড়ু, শিশুজন্মের ষষ্ঠ দিবসে<br>ষষ্ঠীপূজার দিনে, নবজাতকের হাতে যে বালা পরিয়ে<br>দেওয়া হয়। <দুগ্ধ+বলয়<br>ছা-ট কে দুধবালা দিয়েঁছে উয়ার আজি (=দিদিমা) | মান |
| দুধিমাটি | dudhimāṭi বি,-খড়িমাটি, সাদারঙের মাটি | মান |
| দুধিলতা | dudhilatā বি,-বন্য লতা বিশেষ; সাঁ-দুধিলতা | মান |
| দুন | dun বি,-জলসেচনের জন্য ব্যবহৃত নৌকাকৃতি<br>সেচনপাত্র বিশেষ; <সং দ্রোণী- প্রা-দোণী->দুন, দুনি | বীর |

| | | |
|---|---|---|
| দুনি | duni বি,-দ্র: দুন সাঁ-দুনি | বীর |
| দুকর | dukar বি,-দুপুর >দুকার >দুকর <দ্বি-প্রহর | বীর |
| | দুকর বিলায় যেও না ইকা লদীর ঘাটে। | |
| দুপহর | dupahar বি,-দুপুর <দ্বিপ্রহর | ধল-ঝাড় |
| | বেলা দুপহর হইল। | |
| দুপহরিয়া | dupahariā বি,-দুপুর বেলায় ফোটে এমন এক প্রকার ফুল। | ধল-ঝাড় |
| দুফর | duphar বি,-দুপুর — দ্র: দুকর সাঁ-দুফর | মান-ধল |
| দুব | dub বি,-এক প্রকাব ঘাস, দুর্বা ঘাস, <দুর্বা সাঁ-দুবঘাঁস, ধুবি তাসা:ত্ | বীর-মান |
| দুবলা[১] | dublā বিণ,-দুর্বা ঘাস <দুর্বা >দুলবা >দুবলা | ধল-ঝাড় |
| | উঠিনে কচি কচি দুবলা ঘাস হয়োঁছে। | |
| দুবলা[২] | dublā বিণ,-রোগা, পাতলা, ভুল হি দুবলা <সং দুর্বল | মান |
| | দুবলা পারা ছেল্যা ট আইসিয়েছিল। | |
| | নামধাতু - অমুন দুবলাইঁ গেলি কেনে ? | |
| | খাত্যে নাই পায় ত দুবলাব্যেক নাই ! | |
| দুব | duba ক্রি,-দেবো, দিব | বীর |
| দুবরাজ | dubrāj বি,-রাজার বড় ছেলে <যুবরাজ | ধল-মান-বীর |
| দু-বিয়ানী | du biānī বিণ,-দু-বার প্রসবকারিণী, দু-বিয়েনী গাই — | বীর-ধল |
| দু-মুহা | dumuhā বিণ,-দু-মুখো, যার কথার ঠিক নেই, | ধল-মান |
| | যে সামনে প্রশংসা করে, পিছনে নিন্দা করে— | |
| | দু-মুহা লক্‌কে বিশাস করবি নাই। | |
| দুমুহানি | dumuhāni বি,-নদী বা খালের মুখ— যেখানে দুভাগ হয়ে দুদিকে চলে গেছে। <দ্বি+মুখ(+আনি) | ধল-ঝাড় |
| দুমড়াপথা | dumṛāpathā বিণ,-যে স্থান থেকে দুটো রাস্তা দুদিকে চলে গেছে , দুই+মুড়া(শেষভাগ)+পথ+আ | বাঁক |
| দুমবাজ | dumbāj বিণ,-পাজী, প্রতারক, ফক্কড় | বীর |
| দুয়ানি | duāni বি,-দুদিকের খড়ের চাল যেখানে মিশেছে ; | ধল-ঝাড় |
| দুয়ার | duār বি,-দরজা, দরজার কপাট <দ্বার— সাঁ-দুওয়ার | ধল-ঝাড়-মান |
| | দুয়ার গড়ায় বস্যে বস্যে ভাইল্‌ছে। | |
| | দুয়ারট ভেজাইঁ দে (বন্ধ করে দে) | |

| | | |
|---|---|---|
| দুয়ারী | duārī বি, - পদবী বিশেষ < সং দৌবারিক | ধল-ঝাড় |
| দুয়ারবন্দ | duārband বি,-দরজার চৌকাঠের উপরিভাগ <দ্বারবন্ধ | ধল-ঝাড় |
| দুয়ারসিনি | duārsini বি,-গ্রামপ্রান্তে অবস্থিত গ্রামদেবতার থানের অধিষ্ঠাত্রী গ্রামদেবী বিশেষ; গ্রাম রক্ষাকরিণী লৌকিকদেবী <দ্বারবাসিনী সাঁ-দুয়ারসিনি | ধল-ঝাড়-মান-বাঁক |
| দুয়োরবন্দি | duorbandi বি,-মাটির বাড়ীর প্রবেশ পথ, দরজা — তুল-দুয়ারবন্দ | বীর |
| দুর্‌মুঢ়া | durmuṛhā বিণ,-যার আচার আচরণে নম্রতা নেই; বিচার বুদ্ধি হীন, <দুষ্ট(=র্‌)+মূঢ়(+আ) | ধল-ঝাড় |
| দুরমুঢ়্যা | durmuṛ'ā বিণ,-দ্র: দুরমুঢ়া উয়ার সব দুরমুঢ়্যা কাজ। | ধল-ঝাড় |
| দুরুজ | duruj বি,-<যুবরাজ >দুবরাজ >দুরুজ তুল-দুরুজপুর(দুবরাজপুর যুবরাজপুর) গ্রামনাম-বিশেষ | বীর |
| দুরমুখিয়া | durmukhiā বিণ,-অপ্রিয়ভাষী, <দুর্মুখ(+ইয়া) সাঁ-দুরমুখিয়া | মান-ধল-বীর |
| দুরোচচার | duroccār বিণ,-জোচ্চোর, জুয়োচোর, পাজী বদমায়েশ <দুরাচার | বীর |
| দুলকা | dulkā ক্রি,- আনন্দে চঞ্চল, তুল-দলকা সাঁ-দুলকা | বীর |
| দুল্‌হা | dulhā বি,-জামাই, বর, — তুল-হি-দুল্‌হা <দুর্লভ সাঁ-জাওঁয়াই | মান |
| দুল্‌হি | dulhi বি,-কনে, বধূ— তুল-হি-দুলহিন | বীর |
| দুশমুন | duśmun বিণ,-শত্রু <ফা-দুশমন | মান |
| দুশমুনহাসা | duśmunhāsā বিণ,-তিরস্কার বিশেষ, যার কাজে শত্রুও হাসে, | বীর |
| দুষ | duṣ বি,-দোষ | বীর |
| দুহা | duhā ক্রি,-দোহন করা, দুধ দোওয়া <√দুহ্‌ সাঁ-দুহা | ধল-মান-বাঁক-বীর |
| দুহাঁস্‌ল্যা | duhā̃sl'ā বি,-দো-আঁশলা, <দ্বি+অংশ+ল চিনা হাঁস আর দেশী হাঁস জোড় খায়্যেঁছিল ত দেখ ন কেমন ; দু-হাঁসল্যা ছা হয়্যেঁছে। | মান |
| দুহ্যেঁ | duh'ẽ বিণ,-একত্রে দুজন— দুহ্যেঁ চল্যো যাবি। | মান |

| | | |
|---|---|---|
| দেই | dei ক্রি,-দেয়, দ্যায়,— | বীর-ধল-মান |
| | উয়ার মামা উয়াকে খাইত্যে দেই। | |
| দেওরা | deorā বি,-<দেবর(+ইয়া) | মান |
| দেখয়া | dekhaĕā বিণ,-যে দেখে, যে দেখেছে— | মান-ধল |
| | দেখইয়ায় দেইখ্ব্যেক, শুন-অ ইয়ায় শুইন্ব্যেক। | |
| দেখাঁই | dekhā̃i অস-ক্রি,-দেখিয়ে, দেখাইয়া | মান-ধল-বাঁক |
| | দেখাঁই দিব পুরুল্যার হাট। | |
| | দেখাঁইছিলি (দেখিয়েছিলাম) | |
| | দেখাঁইথম্ (দেখাতাম) | |
| | দেখাঁইছি (দেখিয়েছি) | |
| দেখছিন-ন | dekhchin-na ক্রি,-দেখছিস না! | মান-ঝাড় |
| দেখত্ | dekhat দ্র: দেখিত, তুল দ: প: বাংলা-দেখঁৎ (দেখা) | বীর-মান |
| | দেখত জিনিষটাকে মিছা বলছিস ? | |
| দেখনসুঁদর | dekhansũdar বিণ,-দেখন-শোভা, দেখতে সুন্দর | ধল-মান-ঝাড় |
| | কিন্তু নির্গুণ; <✓দেখ্(+অন্)+সুন্দর | |
| | দেখনসুঁদর পলাশ ফুল। | |
| দেখিত্ | dekhit বিণ,-দৃষ্ট, প্রত্যক্ষীভূত, যা দেখা গেছে, | মান-ধল |
| | আমার দেখিত্ উ কাজ হয় নাই। সাঁ-দেখিত্ | |
| দেখুত | dekhut দ্র: দেখিত | মান |
| দেখিন/দেখিং/দেখিঁই | | |
| | dekhin/dekhiṁ/dekhĩi অস-ক্রি, | বীর |
| | -দেখিয়ে, দেখাইয়া - তুল-দিখাইঁ) | |
| | খর-ট দেখিন দে /দেখিং দে /দেখিঁই দে। | |
| দেঘর‍্যা | deghar'ā বি,-পদবী বিশেষ, গ্রামদেবতার পূজারী | মান-বীর |
| | <দেব+গৃহ(+ইয়া), দ্র: দেহ্রি | |
| | দেবঘর বা দেওঘরের অধিবাসী। | |
| দেড়ি | deṛi বিণ,-দেড়গুণ, ঋণ হিসাবে গৃহীত ধানের জন্য | বীর |
| | দেড়গুণ বেশী দিয়ে ঋণ শোধ করা, <দ্বি+অর্ধ(+ই) | |
| দেঢ়া | deṛhā বিণ,-দেড়গুণ, যত ধান দাদন দিব | ধল-মান |
| | তত ধানের দেঢ়া লিব। <দ্বি+অর্ধ(+আ) | |

| | | |
|---|---|---|
| দেদুহে | deduhe বি, -দুধ দোয়ার (দোহন করা) প্রথম অনুষ্ঠান বিশেষ; গাই-ট র বাছুর হয়েঁছে — একুশ দিন পেরায়্লে দেদুহে হব্যেক। | মান-বীর |
| দেশাঙ্গী | deśāṅgī বিণ, -দেশে প্রচলিত; দেশাঙ্গী নিয়ম, কোন কাজেব জন্য বহু জনের সভা। সাঁ-দেশাঙ্গী | ধল-ঝাড় |
| দেশালুথান | deśāluthān বি, -দেশোয়ালী বোঙার পূজার স্থান | ধল-মান |
| দেশওয়া | deśoā বিণ, -দেশী, <দেশ(+উয়া) ওয়া) | ধল-মান |
| দেশোয়ালী | deśoāli বি, -সাঁওতাল সম্প্রদায়ের একটি অংশ যারা সাঁওতালী ভাষা বর্জন করে 'দিকু' ভাষা গ্রহণ করেছে; দেশোয়ালী মাঝি নামে কথিত সম্প্রদায় বিশেষ। | মান |
| দেয়াশি/ দিয়াশি | deāśi/diāśi বি, -খড়িপেতে ভাগ্য গণনাকারী, ধর্ম ঠাকুরের পূজারী <সং দিব্যাশী, দেবাংশী | ধল-মান-বীর বাঁক-বীর |
| দেল | del বি, -দেওয়াল, প্রাচীর <ফা দিওয়ার >দিয়াল >দেল দেল-টয় ফাটল ধর্য়েছে। | বীর |
| দেলকো | delko বি, -দ্র: দিরখা সাঁ-দিয়ড়া, দিয়াড়া | বীর |
| দেহ্‌রি | dehri বি, -গ্রামদেবতার অব্রাহ্মণ পূজারী, সাধারণতঃ পুরুষানুক্রমিক ভাবে গ্রামদেবতার পূজারী ; সাঁ-দিহরি(শিকারকালীন নির্দেশক) দেব+ঘর+ই >দেহ্‌রি >দেহরি | ধল-ঝাড় |
| দোইব্‌ | doib বি, -আকস্মিক বিপদ <দৈব যে বিপদের কারণ পাওয়া যায় না; দোইব্‌-এর উপর কারুর হাত নাই। | বীর |
| দোকোর | dokor দ্র: দুকর | বীর |
| দোড় | doṛ বি, - দৌড়, সাঁ-দড় দোড় ঝাঁপ করইয়ে কাম-ট কইত্তে হব্যেক। | মান |
| দোদুরা | dodurā বি, -ছড়ে যাওয়া, <দর্দব ইস্‌ হাতট একবারে দোদুর্য়ো গেলছে। | মান |
| দোবোড় | doboṛ বিণ, -দু-গুণ, দু-ভাঁজ, দুবার লাঙল চালানো <দ্বি পট্ট সাঁ-দোবোড় | ধল |
| দোনা/দনা[১] | donā/danā বি, -শালপাতার তৈরী বাটি -<সং দ্রোনক | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| দোনা/দনা | donā/danā বি,-মাটির তৈরী বড় গামলা, গৃহপালিত গোরু বা মোষকে জাব খাওয়ানোর জন্য ব্যবহৃত বড় আকারের মাটির পাত্র বিশেষ; <দ্রোণ | |
| দোপোর | dopor বি,-দ্র: দুকর | বীব |
| দো-জমি | do-jami বি,-ধান্য রোপনের জন্য তৈরী জমি, সরস জমি,— | বীর |
| দোরুলা | dorulā বি,-রগড়ানো—<br>আচ্ছা কবে দোরুল্যে মইলা গিলা উঠা। | বীর |
| দৌড়া | da̲uṛā বি,-বিয়েব তত্ত্ব সাজানোব জন্য বড় ডালা | ধল-মান |
| দৌড়াড়ি | dau̦ṛāṛi বি,-দুরন্ত পনা, দৌরাত্ম্য;<br>ছেল্যে-টর কি দৌড়াড়ি, গ —! | বীর |
| দ্যাখ্তা | dækhtā বি,-দ্র: দেখিত্ /দেখত্ | বীর |
| দ্যাখনসারি | dækhansāri বি,-দেখন শোভা, দেখতে সুন্দর কিন্তু নির্গুণ; শুধু দেখতেই সার— দেখ্+অন্+সার+ই | বীর |
| দ্যাল | dæl বি,-দ্র: দেল—<br>ই বর্ষায় দ্যাল-ট পড়িন্ যাব্যেক। | বীর |
| দ্যা-সি | dǣ-si বি,-দ্র: দেয়াশি | বীর |

# ধ - dha

| | | |
|---|---|---|
| ধ[১] | dha অস্ ক্রি,- ধোওয়া, ধৌত করা —<br>বাসন কোসন ধ-পাখলা কর্যে রাখ<br>মুখ ধ হইন্‌ছে ? (মুখ ধোওয়া হয়েছে ?) | বীর |
| ধ[২] | dha বি,-বন্য বৃক্ষ বিশেষ, <সং ধব, সাঁ-হেঁসেল | ধল-মান-বাঁক-ঝাড় |
| ধু | dhu ক্রি,-ধুয়ে আন, ধুয়ে রাখ, ধো, <ধু<br>অস-ক্রি,- ধুই, ধুয়্যে, ধুঁয়্যে, ধুঞি (ধুইয়া, ধুয়ে)<br>ধুয়া-(ধৌত করা;) | ধল-মান-বাঁক-ঝাড়-বীর |
| ধঁকা[১] | dhākā বিণ,-গুচ্ছ, স্তবক, থোকা,<br>এক ধঁকা ফুল তুল্যেছি। | ধল-মান |
| ধঁকা[২] | dhākā বি,- প্রতারক, ধঁকা দিছিস কেনে ?<br>তুল-হি- ধোঁকা | ধল-ঝাড় |
| ধঁকাবাজ | dhākābāj বিণ,-প্রতারক, ঠগ, ধঁকাবাজ লক্-টকে<br>বিশ্বাস করবি নাই। | ধল-ঝাড়-মান |
| ধঁড় | dhāṛ বি,-ঢোঁড়াসাপ, ধঁড় সাপের বিষ নাই।<সং ডুন্ডুভ | ধল-ঝাড় |
| ধঁড়া | dhāṛā বি,-বড গর্ত, সাঁ-ধড়রা, ঢড়্রা—<br>লদীর ধারের ধঁড়ায় উলটি পইড়্ল গোরুর গাড়ী। দ্র: ধড়া | ধল-ঝাড়-মান |
| ধঁদ্ | dhād বিণ,- সমস্যা, <ধন্ধ<br>বড় ধঁদে পড়্যেছি হে — | ধল-মান |
| ধঁধা | dhādhā বি,-ধাঁধা, ধন্ধ;<br>বনের মাঝু-এ অমন ধঁধা লাইগ্‌ল যে বাট হারাইঁ করি,<br>আবহ ভিত্‌রে ভিত্‌রাইঁ গেলি। | মান-ধল |
| ধঁপা | dhāpā বিণ, -গুচ্ছ, স্তবক, থোকা, এক ধঁকা ফুল;<br><স্তবক >থোক(+আ) >ধক/ধঁক(+আ) >ধঁপ(+আ)<br>খঁপায় লিব এক ধঁপা ফুল। | ধল-মান |
| ধক | dhak ক্রি বিণ,-অনুকার শব্দ(অব্যয়) ধক কর্যে যা —<br>(তাড়াতাড়ি যা) | বীর |
| ধকধক | dhakdhak অব্যয়-অনুকার শব্দ,-অঙ্গ-প্রত্যঙ্গে ব্যথার<br>স্থানের অনুভূতি সূচক; ফঁড়া-টি ধক ধক কইচ্ছে;<br>নামধাতু -ফঁড়া-ট বেড়ে ধকধকাছে রে-ব। | মান-ধল-বীর-ঝাড় |

| | | |
|---|---|---|
| ধকড় | dhakar় বি,-কাপড়, পুরোনো কাপড; মাকড় মাঁইল্লে ধকড় হয়। | মান-ধল |
| ধকড়া | dhakr়ā বি,-দ্র: ধকড | ধল-মান |
| ধকপক | dhakpak অব্যয়-অনুকার, মনের অনুভূতি বিশেষ, ছেল্যের লেগে মন-ট দিনবাত ধকপক করছ্যে। নামধাতু-অমন ধকপকাছিস কেনে ? | ধল-মান-বীর |
| ধকল[১] | dhakal বি,-শ্রম <✓ধবক্ক পইসাব লেগে দিনবাত দৌড়ধাঁপ লেগ্যেঁই আছে ; ধকল কি কম! | ধল-মান |
| ধকল[২] | dhakal বি,-দখল | বীর |
| ধজ্জ | dhajja বি,-স্থিরতা,<ধৈর্য—টুকুন ধজ্জ ধর‍্যে থাক সব ঠিক হয়্যোঁ যাব্যেক। | ধল-মান |
| ধড়িবাজ | dhar়ibāj বিণ,-ধূর্ত, প্রতারক | ধল-মান-বাঁক-বীব |
| ধতি | dhati বি,-ধুতি, <ধটি, হি· ধোতি | মান |
| ধদ্রা | dhadrā বিণ,-পচা, <সং দর্দর ধদ্রা শুকা (শুটকি মাছ) সাঁ-ধুদ্রু | ধল-মান |
| ধদ্রো | dhadro বিণ,-পচা,ময়লা, ভাঙা — সাঁ-ধদরো ধদরো কাঠের আগুন, কতক্ষণ জ্বইলব্যেক। | ধল-মান |
| ধনকুদরা/ ধকুঁদরা | dhankudrā/dhakūdrā বি,-অপদেবতা বিশেষ ধনরক্ষক ভূত, যক্ষ <ধন(+সাঁ-কুদরা-ভুত) সাঁ-ধনকুদ্রা | ধল-মান-বাঁক |
| ধনায়্স | dhanāẽs বি,-ধনেশ পাখি | ধল |
| ধন্না[১]/ধান্না | dhannā/dhānnā বি,-কাঠের বিম, যা ঘরের ছাদকে ধরে রাখে— ধরণ+আ =ধরনা >ধন্না; ধারণ+আ<ধারনা>ধান্না | ধল-মান-বাঁক-ঝাড় |
| ধন্না[২] | dhannā বি,-ধরণা; হত্যা দিয়ে পড়া, ধরণা দেওয়া ঠাকুর থানে ধন্না দিয়্যোঁ পড়্যে আছে। | ধল-মান-বীর |
| ধপড়ধাঁই[১] | dhapar় dhā̃i অব্যয়-অনুকার,-ঢেঁকিতে পাড় দেবার শব্দ—তুল-ধক্কড়ধাঁই-(দ: প: বাং) | মান-ধল-বীর |

| | | |
|---|---|---|
| ধপড়ধাঁই[১] | dhapaṛ dhā̃i বিণ,-অগোছালো, অনর্থক | বীর-ধল-মান |
| | তর সব কাজ ধকড়ধাঁই; এমন কাজের কুনু দাম নাই। | |
| | অমন ধকড়ধাঁই কাম করিস না। | |
| ধব | dhab বিণ,-সাদা, < সং ধব | ধল-মান-ঝাড় |
| | ধব ঘড়ায় চাপছিলি, বাবুর বিহাতে। সাঁ-পুনড়্/পন্ড | |
| ধবধব্যা | dhabdhab'ā বিণ,-ধপধপে সাদা, সাঁ-ধবধুবিয়া | ধল-মান-ঝাড় |
| | 'ধবধব্যা কুড়চি ফুল | |
| | ফুটে বনের ধারে" | |
| ধব্‌লা | dhablā বি,- সাদা রঙ যুক্ত সাঁ-ধবলা | ধল-ঝাড় |
| | ধব্‌লা গাই-ট কুথা গেল ? <ধবল | |
| ধবা | dhabā বি,-ধোপা, ধোবা, রজক— সাঁ ধবা | ধল-মান |
| | ধবা ঘরকে যায়্যেঁছিলি কাপড় কাচা করাতে। | |
| ধর্‌ | dhar ক্রি,-আমি/হামি/আমরা/হামরা —ধরি | ধল-মান- |
| | বর্ত্তমান - তুমি/তুমরা/তুম্‌হ্‌রা— ধর | বাঁক-ঝাড়- |
| | তুঁই/তর্‌হা/তুরা —ধরিস, ধর/ধরুস্‌ | বীর |
| | ধইচ্ছি, ধইচ্ছ, ধইচ্ছিস, ধচ্ছু/ধচ্ছুস | |
| | ধর‍্যেছি, ধর‍্যেঁছি, ধর‍্যেছ, ধর‍্যেছু, ধর‍্যেছুস, ধর‍্যেছিস | |
| | অতীত - আমি/হামি/আমরা- ধল্লি, ধইল্লম, ধল্লুম, | |
| | তুই, তরহা — ধল্লি, ধল্লিস | |
| | ভবিষ্যৎ - ধইর্‌ব, | |
| | ধইর্‌বে, তুমি/তুমরা/তমরা — ধল্লে | |
| | ধরব্যেক, ধইরব্যেক, ধরবিস | |
| ধরণ[১] | dharaṇ বি,- কয়েকদিন একটানা বৃষ্টির পর, রোদেব | ধল-মান- |
| | দেখা, বৃষ্টি ধরে যাওয়ার অবস্থা, বৃষ্টি বন্ধ হওয়া; | বাঁক-ঝাড়- |
| | ইবারে ধরণ হয়্যেঁছে, জমি-এ লাঙল যাব্যেক। | বীর |
| | সাঁ-ধরণ ধৌরণ | |
| | <✓ধৃ+ধর্‌(+অন্‌) | |
| ধরণ[২] | dharaṇ বি,-আচার-আচরণ, মতিগতি | ধল-মান |
| | উয়ার ধরণ ধারণ ভাল লয়। | |
| ধরণা | dharṇā বি,-দ্র: ধন্না, ধান্না | বীর |
| ধরণি/ধন্নি | dharṇi/dhanni বি,-যে বাঁশ ধরে ঢেঁকিতে পাড় | বীর |
| | দেওয়া হয় — | |

| | | |
|---|---|---|
| ধর্ণীবাঁধা | dharṇībā̃dhā বি,-ধরণীবন্ধন, মন্ত্র পড়ে ভূমিকে সাপ প্রভৃতির উপদ্রব থেকে রক্ষা করা— | ধল-মান |
| ধর্তি | dharti বি,-যে কাঠ ঘরের চালকে ধরে রাখে। ধরতি কাঠ | বীর |
| ধর্তিমাতা | dhartimātā বি,-পৃথিবী, ধরিত্রী-মাতা | মান |
| ধরম[১] | dharam বি,-<ধর্ম, ধরম করম নাই মানে, — উয়ার ধরম উয়ার কাছে। | মান-ধল-ঝাড় |
| ধরম[২] | dharam বি,-লৌকিক দেবতা বিশেষ; ধরম ঠাকুর | মান-ধল |
| | ধরম থান - (ধর্মঠাকুরের পূজার স্থান) | |
| | ধরম বদা - (ধর্মের পাঁঠা) | |
| | ধরম ডাক - (ধর্মের নামে ডাক দেওয়া) | |
| | ধরম বাপ - (ধর্মপিতা) | |
| | ধরম মা - (ধর্ম মা) | |
| | ধরম ছাড়া - (ধর্মহীন, ব্যভিচারী) | |
| ধরা | dharā বি,-জেলে, মাছ ধরা পেশা যার; মাছ ধরে যে - | ধল |
| | ধরার ঠিনে যায়েঁ মাছ লি আসবি। | |
| ধল | dhal বি, পদবী বিশেষ, ধলভূমের রাজার উপাধি বিশেষ <ধবল | ধল-ঝাড় |
| ধলভুঁই | dhalbhũi বি,-ধলভূম; ঝাড়খন্ডের অন্তর্গত অঞ্চল — সাঁ-ধাড় দিশম্ | ধল-ঝাড়-মান |
| ধলভুঁয়া | dhalbhũĕā বিণ,-ধলভূমের অধিবাসী, সাঁ-ধাড়ুওয়া | ধল-ঝাড় |
| ধস্কা | dhaskā বিণ,-ধ্বসে যাওয়া, ধস্কা মাটি, | ধল-মান |
| | নামধাতু- কাঁথটা ধস্কাইঁ দে | |
| | ক্রি- কাঁথ-ট ধস্কি গেল <ধ্বস সাঁ-ধসকা | |
| ধসা | dhasā বিণ,-পচা, ধ্বস+আ | মান-ধল |
| | পচা ধসা মাছ খায়েঁ পেট দুখাছে। | |
| ধাড় | dhaṛ দ্র: ধাইড় | |
| ধাইড় | dhāĕṛ/dhāiṛ বি,-বড় ছাগলী, যে অনেকবার বাচ্চা প্রসব করেছে, ধাড়ি(বড়) মুরগীর ক্ষেত্রেও প্রযোজ্য — সাঁ-এংগা | ধল-মান-ঝাড় |
| ধাইর/ধ্যার | dhāir বি,-dhæir/dhaĕr দ্র: ধাইড় | বীর |

| | | |
|---|---|---|
| ধাউগো | dhāugo বিণ,-বড় | বীর |
| ধাংড়ি | dhāmṛi বি,-বড় মেয়ে, যে মেয়ের বয়স বাড়ছে —<br>বুড়হি ধাংড়ির বিহা হয় নাই। দ্র: ধাঁগড় | ধল-মান |
| ধাঁকাল | dhā̃kāl বি,-ধাক্কা | বীর |
| ধাঁকালা | dhā̃kālā ক্রি,-ধাক্কা দেওয়া | বীর |
| ধাঁগড় | dhā̃gar বি,-বুড়ো, সাঁওতাল বুড়ো সাঁ-ধাঁগড়(বৃদ্ধ) | ধল-মান |
| ধাঁতানি | dhā̃tāni বি,-বকুনী, তিরস্কার<br>উয়াকে এমন ধাঁতানি দিল্যেক যে পালাই গেল। | বীর-মান-ধল |
| ধাঁতালি | dhā̃tāli বি,-ধাপ্পা, প্রতারণা<br>এমন ধাঁতালি কবিস না। | বীর |
| ধাঁদলি | dhā̃dli বিণ,-সুযোগসন্ধানী, যে নানা ধান্দায় থাকে<br>হি-ধন্দা(+আলি) <ধন্ধ(+আলি) | ধল-মান |
| ধাঁদারি | dhā̃dāri বি,-পাখি ধরার জাল, যে জাল পাখিকে ধাঁধায় ফেলে দেয় | ঝাড়-ধল |
| ধাঁসা | dhā̃sā ক্রি,-আগুনে পুড়িয়ে ফেলা, পুড়িয়ে মারা,ধ্বংস করা, নি:শেষ করা, অগ্নি শলাকা দিয়ে চেপে ধরা<br>বস্যে বস্যে ভাত ধাইঁস্ছে।<br>তখে ধাসে মরাব — <ধ্বংস | ধল-মান |
| ধাঁসাড় | dhā̃sāṛ ক্রি,-ধ্বংস করা, নি:শেষ করা, দ্র: ধাঁসা<br>খেয়্যেঁ ধাঁসাড়্যে দিলেক। | বীর |
| ধাঁগুসা/ধাঙুসা | dhā̃gusā/dhāṅusā ক্রি,-এলোমেলো করে দেওয়া, তছনছ করা <ধ্বংস<br>ছেল্যেগুলা বিছানাপত্ত ধাঙুস্যে দিল্যেক। | বীর |
| ধাওরে | dhāore বিণ,-চঞ্চল | বীর |
| ধাক্লা | dhāklā বি,-ধাক্কা সাঁ-ধাকলা<br>মার উয়াকে ধাকলাইঁ মার। | ধল-ঝাড় |
| ধাত/ধায়্ত | dhāt/dhāĕt বি, -নাড়ী, <ধাতু<br>উয়ার সরদির ধাত, টুকুতেই ঠান্ডা লাগব্যেক।<br>সাঁ-ধাত্ | ধল-বীর-বাঁক-মান |
| ধাতিংগে | dhātiṁge বিণ,-চঞ্চল | বীর |

| | | |
|---|---|---|
| ধাতিংতিং | dhātiṁtiṁ বি,-মাদোলের শব্দ, বোল সাঁ-ধাতিংতিং<br>মাদইল বাজে ধাতিং তিং | ধল-মান-ঝাড-বাঁক |
| ধাদকিলতা | dhādkilatā বি,-বন্য লতা বিশেষ | মান-ধল |
| ধাধস | dhadhas/dhādas বি,-ভয়, প্রচন্ড ভয়, অভ্যাস<br>লকটা বনের মাঝুএ বাট হারাঁই ধাধসে মইর্যোছে।<br>উ সব কাজ ধাদসে-ই করে। | ধল-ঝাড় |
| ধানধনাধন | dhāndhanādhan বিণ,-সম্পদশালী, প্রচুর ধান এবং ধনসম্পত্তির অধিকারী,<br>উ যে সে লক লহে ধানধনাধন বঠে। | বাঁক |
| ধান | dhān বি,-<ধান্য<br>বিভিন্ন প্রকার ধানের নাম। দ্র: সংযোজন অংশ | ধল-মান-বীর-বাঁক-ঝাড় |
| ধানফুলি | dhānphuli বি,-এক প্রকার ছোট মাছ | ঝাড়-ধল |
| ধান্না/ধারণ | dhānnā/dhāṛṇā দ্র: ধন্না সাঁ-ধারেন, ধান্না | ধল-মান-ঝাড় |
| ধা-পটকা | dhā-paṭkā অব্যয়, হঠাৎই<br>কথা নাই বাত্তা নাই - ধা পট্‌কা বইল্‌ল<br>উঠিনে যেত্যো হবোক। | বীর |
| ধাপড়া | dhāpṛā বি,-এক প্রকার পিঠে (পিষ্টক) | মান |
| ধাপা১ | dhāpā বিণ,-বড় | বীব |
| ধাপা২ | dhāpā ক্রি,-নুইয়ে দেওয়া, —-<br>বাঁশ গাছ গিলাকে ধাপাইঁ দে। | মান-ধল |
| ধাপুরা | dhāpurā ক্রি,-মারা, প্রহার করা<br>আচ্ছা কর্যো ধাপুর্যো দিলেক। | বীর |
| ধামশা/ধুমশা | dhāmśā/dhumśā বি,-সাঁওতাল মুন্ডাদের বাদ্যযন্ত্র বিশেষ, যা দন্ডের আঘাতে ধুম ধুম শব্দ করে। এক প্রকার আনদ্ধ বাদ্যযন্ত্র। সাঁ-টামা:ক্ | ধল-মান-বাঁক |
| ধামা | dhāmā বি,-বড় আকারের ঝুড়ি- এক ধামা মুড়হি/মুড়ি | ধল-মান-বীর |
| ধামাধরা | dhāmādharā বিণ,-তোষামুদে, অনুগত | ধল-মান-বাঁক-বীর |
| ধামারে | dhāmāre ক্রি বিণ,-বে-পরোয়াভাবে | বীর |

| | | |
|---|---|---|
| ধামুসা | dhāmusā বি,-মারা, প্রহার করা, — দ্র: ধাঙুসা<br>মেরো ধামুস্যে দিল্যেক। | বীর |
| ধার | dhār বি,- সংগতি, ক্ষমতা,<br>চায়্‌ল কিনার ধার নাই —<br>মুখে বড় বড় কথা। | বীর |
| ধারন্ত | dhāranta বিণ,-সদ্য দোহন করা (গাভী) | বীর |
| ধারি | dhāri বি,-ধাপ, সিঁড়ির ধাপ, বাড়ীর বাইরের<br>উঁচু পিঁড়ে | বীর |
| ধাসা | dhāsā ক্রি,-নষ্ট করা, ধর্ষণ করা, - <✓ধর্ষ্<br>ছঁড়িকে ইবার ধাইস্‌ব—<br>উয়াকে ধাস্যে মরার। তুল-ধাঁসা | ধল-ঝাড় |
| ধাসনি | dhāsni বি,-গোরুর নিতম্বে ছ্যাঁকা দিয়ে দাগ দেওয়ার<br>লোহার শিক - ধাঁস/ধাস+নি | বীর-ধল |
| ধিংগি | dhiṁgi বিণ,-দ্র: ধিডিংগি | বীর |
| ধিডিংগি | dhiḍiṁgi বিণ,-বাড়ন্ত গড়নের মেয়ে, দুরন্ত মেয়ে<br><দীর্ঘাঙ্গী? | ধল-ঝাড় |
| ধিমসে | dhimse বিণ,-বড় | বীর |
| ধিমা | dhimā বিণ,-মন্থর, শিথিল, ঢিমে তুল-ঢিমা<br>উ টুকুন ধিমা আছে — সাঁ-হারমুড়<br>কাজ কইরতে বইললে পিছাব্যেক। | ধল |
| ধিমাতালা | dhimātālā বিণ,-দ্র: ধিমা সাঁ-ঢিলঢল | ধল-মান |
| ধিস্‌কা | dhiskā ক্রি,-ঠেসে ধরা<br>বুমড়া কাঠ দিয়্যেঁ ধিসকাইঁ দিব। | মান |
| ধুঁয়াঁ | dhũā̃ বি,-ধোঁওয়া, সাঁ-ধুঁওয়া | মান-ধল-ঝাড় |
| ধুঁদ্‌লি | dhũdli বি,-এক জাতীয় পেঁচা, ধুঁদ্‌লি পেঁচা সাঁ-দুন্দু | ধল-মান-ঝাড় |
| ধুঁধু | dhũdhu বি,-দ্র: ধুঁদ্‌লি | মান |
| ধুঁধুঁল | dhũdhũl বি,-এক প্রকার ঝিঙে, ঝিঙা | মান-বীর |
| ধুঁসুলি | dhũsuli বি,-শরীর, মেরে ধুঁসুলি গরম কর্যে দিব। | বীর |
| ধুইন্যা | dhuin'ā বি,-ধনে, ধনিয়া, এক প্রকার শস্য -<ধান্যক<br>শস্যবীজ | ধল-ঝাড় |
| ধুকড় | dhukaṛ বি,-মোটা কাপড়; মাকড় মারলে ধুকড় হয়। | বীর |

| | | |
|---|---|---|
| ধুকপুক্যা | dhukpuk'ā বিণ,-ভীরু, দুর্বল চিত্ত সাঁ-ধুকপুক্যা | ধল-ঝাড় |
| ধুড়সা/ ধুইড়সা | dhuṛsā/dhuiṛsā ক্রি,-আধপোড়া করা, সাঁ-ধুড়সা কুঁখড়িটকে আঘু ধড় সাইঁ দে, তারপর পালকের খুঁইটগুলা ছাড়াবি। আলুগিলাকে ধুড়সাইঁ খায়েঁ লিলি। | ধল-মান |
| ধুতরাফুটা | dhutrāphuṭā বি,-ধুতরো ফুলের মত সাদা ঘিলু বার করা — দমে মাইরল্যেক, মুঁড়ট ফাটাই ধুত্রা ফুটা কর্যে ছাইড়ল্যেক। | ধল-মান |
| ধুদ্রাফুটা | dhudrāphuṭā দ্র: ধুতরাফুটা | ধল |
| ধুনা[১] | dhunā ক্রি,-গুঁতো মারা— | ঝাড়-ধল-মান |
| ধুনা[২] | dhunā ক্রি, - গাভীর বাচ্চা প্রসব করা, গাইট ধুনাইঁছে। <ধেনু— নামধাতু তুল-ধেনা সাঁ-ধুঁড়া | |
| ধুনি | dhuni ক্রি,-ধুনি,জ্বালিয়ে রাখা যজ্ঞাগ্নি — সাঁ - বুরসি সেঁগেল | ধল-মান-বাঁক-বীর |
| ধুপ | dhup বি,-প্রখর রৌদ্র - তুল-হি-ধুপ | মান |
| ধুপসু | dhupsu বি,-দ্র: ধুপ | বীর |
| ধুপুরিফোটা | dhupuriphoṭā বি,-খুব রোদ হওয়া বাপরে বাপ, আজ রদে একবারে ধুপুরি ফুট্যে গেঁইছে। | বীর |
| ধুপুসি | dhupusi বি,-ধুনুচি; ধুনো জ্বালাবার পাত্র বিশেষ— ধুপ দেবার পাত্র — | বীর |
| ধুপুসা | dhupusā ক্রি,-জর্জর করা, মের্যে ধুপুসে দিল্যেক। | বীর |
| ধুমড়া | dhumṛā বিণ,-বড়, বুড়ো, বয়স্ক— ধুমড়া হয়্যোঁ গেল, তবু কনিয়া জুইট্‌ল নাই। তুল-হাবড়া | ধল-মান |
| ধুমড়ী | dhumṛī বিণ,-বড়, বয়স্কা, বুড়ী ধুমড়ী | ধল-মান-বীর |
| ধুমড়ো | dhumṛo বিণ,-দ্র: ধুমড়া | বীর |
| ধুমল[১] | dhumal বি,-আনুষ্ঠানিক ভাবে পূজা শুরু করা। | বীর |
| ধুমল[২] | dhumal বি,-অনিচ্ছুকভাবে কাজ শুরু করা। ধুমল দেওয়া — | বীর |

| | | |
|---|---|---|
| ধুরগুঁজো | dhurgũjo বি,-এক প্রকার ঘাস; তুল-সুরগুঁজা | বীর |
| ধুর[1] | dhur বি,-দ্র: ধুরি | বীর |
| ধুর[2] | dhur বিণ,-দূর— আনেক ধুর যাত্যেক হব্যেক। | ধল-মান |
| ধুরি | dhuri বি,-গোরুর গাড়ীর অংশ বিশেষ; লিগে, যে দন্ডের দু-দিকে গাড়ীর চাকা দুটিকে সংযুক্ত করা হয়; <সং ধুর | ঝাড়-ধল |
| ধুরিয়া | dhuriā বিণ, দূর, ধূরের পথ— ধুরিয়া বাট কতধুরিয়া যাবি ? সাঁ-ধুবিয়া আনেক ধুর যাত্যে হব্যেক। | ধল-ঝাড় |
| ধুরুপ | dhurup বিণ,-প্রখর, ধুরুপ রইদে যাই-হ না হে বঁধু তুল-ধুপ | মান |
| ধুলিয়া | dhuliā বিণ,-ধুলিভরা, ধুলি মাখা সাঁ- ধুলিয়া <ধূলি(+আ) ছা টা কেমন ধুলিয়া হয়্যেঁছে দেখ। | ধল-ঝাড |
| ধুলুকধূসুর | dhulukdhūsur বিণ,-ধুলোভরা; পথইর ঘাটে ধুলুক ধূসুর পা ধুয়্যেঁ আয়। <ধুলি+ধুসর | মান |
| ধেকলা | dheklā ক্রি,-ধাক্কা মারা, ধেকলাইঁ বাহরাইঁ দে | মান-ধল |
| ধেধর | dhedhar বিণ,-এলোমেলো, উস্কো খুস্কো, ধেধর চুল— | মান-বীর |
| ধেরো/ধের | dhero বিণ,-দেনাগ্রস্ত, যে ধার করে দিন কাটায়, যা অন্যের কাছে ঋণ গ্রহণ করেছে,— ধার+উয়া <উদ্ধার(+উয়া) | বীর |
| ধোদরো | dhodro বিণ,-ছেঁড়া, জীর্ণশীর্ণ,<দর্দর। ধোদ্রো কাঁথায় শুয়ে দিন যায়। | ধল-মান |
| ধোবো | dhobo বিণ,-সাদা <ধব | ধল-মান-বীর |
| ধোরুনী | dhorunī বি,-দ্র: ধরণী | বীর-বাঁক |

# ন - n

| | | |
|---|---|---|
| ন[1] | na অব্যয়ার্থক না, -যাবি ন থাকবি ?<br>হেঁ ন, উ টাকা দিব্যেক ত !<br>সাধারণত: সমবয়স্কদের সঙ্গে কথা বলার সময় ব্যবহার করা হয়। অপরিচিত ব্যক্তি কিংবা গুরুজনদের সঙ্গে কথা বলার সময় বলা হয় না। | ধল-মান |
| ন[2] | na বি, -চতুর্থ সন্তান, <নবজাতক<br>উয়র ন বিটা-ট আইছিল। | ধল-মান-বীর |
| ন-অমি | na-ami বিণ, -নবমী তিথি <সং নবমী | বীর |
| নইশা | naiśā বিণ, -মেয়েলী তিরস্কার বিশেষ; মড়া (মৃতদেহকে নদীর খাতে দাহ করা হয় কিংবা ফেলে দেওয়া হয়, সেই সূত্রে নদীতে শোয় যে ) | ধল-ঝাড় |
| নইশুয়া | naiśuā বিণ, -দ্র: নইশা<br>বেধা, মড়া, নই শুয়া, তর লাজ নাই ? | ধল-ঝাড় |
| নউমি | naumi বিণ, -দ্র: ন-অমি | বীর |
| নকি | naki অব্যয়— নাকি ! কি না !<br>উঠিনে যাবি ?<br>ন-কি বলছিস্ বল। | ধল-মান |
| নখুন | nakhun বি, -নখকুনি, নখের কোন ক্ষত বিশেষ, <নখ+কোন | ধল-মান |
| নগুরে | nagure বি, - লম্বাটে আকারের এক প্রকার বড় কুল, নারকোলী কুল, বীরভূমের নগুরি গ্রামে এই জাতীয় কুলের বাগান ছিল; সেই সূত্রে নগুরিয়া >নগুরে | বীর |
| নগোর্যে-কুইল | nagor'e kuil বি, -দ্র: নগুরে | বীর |
| নট্‌কন[1] | naṭkan বি, -দোকান, মুদিখানা | বীর |
| নট্‌কন[2] | naṭkan বি, -এক জাতীয় ফল, ঘি রঙ করার জন্য ব্যবহৃত হতো। মুদিখানায় ফল বিক্রয় করা হতো, তাই মুদির দোকানের নাম হয়্যে যায় নটকন, নটকনা বা লটকনা। | বীর |

| | | |
|---|---|---|
| নটকনা | naṭkanā বি ,-দ্র: নটকন | বীর |
| নটকোনা | naṭkonā বি ,-দ্র: নটকনা | বীর |
| নট্যা | naṭ'ā বি ,-এক প্রকার শাক, নটে শাক<br>প্রকার ভেদে — খুননটে, খুঁটনটে, লিসনটে<br>পলাশ নটে, নটে খাড়া (মোটা ডাঁটার নটে শাক)<br><নট্ট(ছোট)? | ধল-মান-বাঁক |
| নড়্হা | naṛhā বি ,-নোড়া, বড় নুড়ি পাথর, বাটনা বাটার জন্য<br>ব্যবহৃত পাথর বিশেষ, <লোষ্ট্র তুল-লড়হা, সাঁ-গুড়গু<br>চাকলতড়ের মেলায় যায়্যেঁ কিন্যে আনলি শিল নড়হা। | ধল-মান-বাঁক |
| নদফঁদ | nadaphāda/nādphād দ্র: লঁদফঁদ, ফন্দিফিকির<br>সাঁ-লঁদফঁদ | মান-ধল |
| নত্তা | nattā বি ,-শিশু জন্মের পর নবম দিবসের অনুষ্ঠান<br>বিশেষ; সাঁ-নারতা, নরতা | ধল-মান-বীর-<br>বাঁক-ঝাড় |
| নথ[১] | nath বি ,-মেয়েদের নাকের অলঙ্কার বিশেষ; <সং নস্ত | ধল-বীর-<br>বাঁক-ঝাড় |
| নথ[২] | nath বি ,-গোরুকে বাগ মানাবার জন্য—গোরুর নাক<br>ফুটো করে যে দড়ি পরানো হয়।<br>মেয়েদের নাকের নথ-এর সাদৃশ্যে। | |
| ননো | nano/na-no ক্রি ,-নোওয়ানো, নত করা<br><নত(+আনো)<br>উ গাছের ডাল-ট খুব শক্ত; ন-নো হব্যেক না। | বীর |
| নবাত | nabāt বি ,-খেজুর গুড় <ফা - নবাত (মিষ্ট দ্রব্য)<br>খেজুর গুড়ের পাটালি, | ঝাড়-ধল-বীর |
| নবান | nabān বি ,-ধানকাটার পর, নতুন চালের ভাত খাওয়ার<br>উৎসব বিশেষ; <নবান্ন সাঁ-নাওয়াখিয়া | বীর-বাঁক-ধল |
| নমুই | namui বিণ ,-দ্র: নউমি | বীর |
| নয়নজুলি/<br>নয়ানজুলি | naĕanjuli/naĕānjuli বি ,-ছোট নালা, যার ভিতর<br>দিয়ে কোন বাড়ীর বা গ্রামের জল নিষ্কাষিত হয়। | ধল-মান-বীর |
| নয়েপড়া | naĕeparā ক্রি ,-নুয়েপড়া | বীর |

| | | |
|---|---|---|
| নলক | nalak বি ,-নোলক, নাকের অলঙ্কার বিশেষ;সাঁ- লুলুক<br>ছোট নলের আকার বিশিষ্ট নাকের গয়না।<br><নল+(স্বার্থিক ক)<br>নলক লাকে কার বহুড়ি পখইর ঘাটে যায়। | মান-ধল |
| নলামুখা | nalāmukhā বিণ,-যার মুখ থেকে সব সময় লালা<br>গড়িয়ে পড়ে; তিরস্কার বিশেষ | বীর |
| নহর | nahar বি ,-বাপের বাড়ী, পিত্রালয়<br>তুল-হি-নৈহর <জ্ঞাতিগৃহ | ধল-মান |
| না-ই | nā-i ক্রি ,-নেই, নাহি >নাই সাঁ-বাং | ধল-মান |
| নাইক | nāik বি ,-পদবী বিশেষ, নায়েক; <সং নায়ক<br>(একদা গ্রামরক্ষী রূপে পুরুষানুক্রমে সরকারী জমির<br>ভোগ দখল কারী) তুল-সাঁ-নায়কে(গ্রামদেবতার পূজারী)<br>নাইক পদবী ধারী - অনুসূচিত জাতিব<br>লোকেরা গ্রাম দেবতার পূজারী রূপেও চিহ্নিত।<br>গ্রামরক্ষী রূপে চিহ্নিত অন্য সম্প্রদায়, পাইক, ঘাটোয়াল<br>ইত্যাদি। | ধল-মান |
| নাইট্‌কা | nāiṭkā বি ,-নাড়ী, নাটিকা, সাঁ - নাটকা | |
| নাং | nāṁ বিণ ,-উপপতি, অবৈধ প্রেমিক <নাগর<br>নাং করা — অবৈধ প্রেমে লিপ্ত থাকা —<br>তর বহু যে নাং কর‍্যে বুলে, তার :বেলা ? | ধল-মান-বীর |
| নাককরা | nākkarā বি ,-রাগ করা —<br>অমন নাক করছিস কেনে, খা-গা, যা—<br>নাক কর‍্যে খায় নাই —<br><রাগ >নাগ >নাক | বীর |
| নাকরা | nākrā বিণ ,-বাজে, খারাপ, নাকরা জিনিষ, খাঁটি নয়<br>সাঁ-নাকরা<br>উয়ার দকানে সব নাকরা জিনিষ। | বীর-ধল-মান |
| নাকার | nākār বি ,-বমি বমি ভাব<সং ন্যক্কার; নাকার উঠছে।<br>নামধাতু - গা - ট নাকারছে (গা গুলোচ্ছে) | বীর |
| নাকুয়া | nākuā বিণ ,-নেকো, বড় নাক যার, লম্বা নাক যুক্ত<br>লোক; নাক+উয়া | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| নাগড়া | nāgṛā বি , ধামশা, জনজাতি সম্প্রদায়ের বাদ্যযন্ত্র বিশেষ | ধল-মান |
| নাগরা | nāgrā বি , -দ্র: নাগড়া | ধল-মান |
| নাগরাছঁড়া | nāgrāchāṛā বিণ , -অবৈধ প্রেমিক (যুবক) | বাঁক |
| | নাগব+ছোঁড়া; | |
| | রায়্‌তে জ্বালায় নাগরা ছঁড়া | |
| নাগা | nāgā বি ,-কামাই করা, কাজে উপস্থিত না হওয়া | বীর-ধল-মান |
| | হি—<নাগা | |
| | তিন দিন নাগা হয়োঁছে। | |
| নাচ/লাচ | nāc/lāc বি ,-<নৃত্য, সাঁ এনেচ্/এনে:চ্ | ধল-মান- |
| | বিভিন্ন প্রকার নাচের নাম — | ঝাড়-বাঁক |
| | ছো নাচ | |
| | নাটুয়া নাচ / লাট্‌টুয়া নাচ | |
| | জাওয়া নাচ | |
| | করম নাচ | |
| | দাঁয়্‌ড় নাচ | |
| | ভুয়াং নাচ | |
| | মাঝি নাচ | |
| | সাঁন্তালি নাচ | |
| | চাঙু নাচ | |
| | পাইক নাচ | |
| | কাঠি নাচ | |
| | পাঁতা নাচ | |
| | ধুনি নাচ | |
| | রঁজা নাচ | |
| | বারাম নাচ(ভক্ত্যা নাচ) | |
| | লাপড়া ভাঙা/লাফ্‌ড়া ভাঙা | |
| | নাচ্‌নী নাচ/ লাচ্‌নী লাচ্ | |
| নাচইয়া | nācaiā বিণ ,-নাচিয়ে, নাচে দক্ষ, নর্তক, নর্তকী | ধল-মান |
| | নাচ+অইয়া | |
| নাচনী | nācnī বি ,-নর্তকী, নাচুনে মেয়ে, পেশাদাব গ্রামীণ | মান-ধল |
| | নর্তকী বিশেষ ; সাঁ-নাচ্‌নী | |

| | | |
|---|---|---|
| | সাধারণ ভাবে মানভূম অঞ্চলের ভূমিজ ভূস্বামীদের পৃষ্ঠপোষকতায় নাচ্‌নী সম্প্রদায়ের উদ্ভব। | |
| নাছ | nāch বি, বাড়ীর সামনের জায়গা। প্রবেশ পথের সম্মুখ ভাগ; নাছ দুয়ার <রথ্যা<br>নাছ দুয়ারে বাঁধা রাজার হাতী। | ধল-মান-ঝাড় |
| নাটুয়া | nāṭuā বিণ,- যে নাট দেখায়, যে অভিনয় করে;<br><সং নাট+উয়া; সাঁ-নাটুয়া<br>নাটুয়া নাচ/লাটুয়া লাচ্ | ধল-মান |
| নাটা/লাটা | nāṭā/lāṭā বি,-এক প্রকার লোকনৃত্য; বাজনাব তালে তালে শারীরিক কসরৎ বিশেষ; নাটুয়া নাট | মান |
| নাড়[1] | nāṛ বি,- রাঁড়, বিধবা <সং রন্ডা<br>মেয়্যাটি নাড় হয়্যে বাপের ঘরে আছে। | বীর |
| নাড়[2] | nāṛ বি,- নাড়ী <নাটিকা, উআর নাড় প যেছে না।<br>নাড়ীভুঁড়ি; নাড় কাটা— সন্তান প্রসবের পর সন্তানের নাভির সঙ্গে যুক্ত নাড়ি ছিন্ন করা। | বীর-ধল-মান |
| নাড়হা[1] | nāṛhā বিণ,-ন্যাড়া<br>বাপ মইরল্, ত নাড়হা হব্যেক নাই ? | ঝাড়-ধল-মান |
| নাড়হা[2] | nāṛhā বি,-নাড়া, ডাঁটা; শালুক নাড়া;<br>ধানকাটার শেষে ধান গাছের যে সব গুচ্ছ থেকে যায়,<br>লাড়হা সাঁ-লাড়া | |
| নাড়া[1] | nāṛā ক্রি,-এক স্থান থেকে আর এক স্থানে নিয়ে যাওয়া<br>উ গতবটি নাইড়ব্যেক নাই। | ধল-মান-বাঁক-বীর |
| নাড়া[2] | nāṛā বি,-দিন রাত পুঁথি নাড়া ঘাঁটা কইরছে। সাঁ-নাঁড়া | ধল-মান |
| নাড়া[3] | nāṛā বি,-দ্র: নাড়হা | ধল-ঝাড় |
| নাড়া[4] | nāṛā বিণ,-মাথা, মুড়োনো, নাড়ামুনডি হত্যে হব্যেক। | |
| নাইকাট্‌কি | nāikāṭki বি,- ধাই, সন্তান জন্মের পর যিনি প্রসূতীর নাড়ি কাটেন। | মান |
| নাতি-নাতকুড় | nāti-nātkuṛ বি,-বিশাল, পরিবার; নাতিপুতি সহ সমস্ত বংশ <নপ্তৃক+নপ্তৃককুল সাঁ-নাতিনাত্‌কুড় | ধল-মান-বাঁক-বীর |
| নাদ[1] | nād বি,-গোলাকাব নৌকা বিশেষ | বীর |
| নাদ[2] | nād বি,-গুড় রাখার বড় জালা | বীর |

| | | |
|---|---|---|
| নাদা | nādā ক্রি,-গোরু বা মোষের বাহ্যক্রিয়া<br>গোরুগিলা আগে নাদব্যেক তাপত্তে মাঠে লিয়্যে যাবি।<br>বিণ-এক নাদা গোবর (এক স্তূপ, গাদা) | বীর-ধল |
| নাদি | nādi বি,-গোবর | বীর |
| নানাস্থানী | nānāsthānī বিণ, বিব্রত, – যাকে নানা জায়গায় ঘুরে বেড়াতে হয়; জীবনট নানাস্থানী হয়্যে গেল্‌ছে টাকা পৈয়ার খোঁজে আজ ইখানে ত কাল উখানে। | বীর |
| নান্‌দ[১] | nānd বি,- গোলাকার নৌকা বিশেষ; | বীর |
| নান্‌দ[২] | nānd বি,- গুড় রাখার বড় জালা | বীর |
| নাদ[৩] | nād বি,-গোরুমোষকে জাবনা দেবার জন্য ব্যবহৃত মাটির তৈরী বড় গামলা বিশেষ | ধল-ঝাড় |
| নাদানাপুঁটি | nādānāpūṭi বি,-প্রাচুর্য<br>কখনও নাদানাপুঁটি কখনও দাঁতকপাটি<br>(কখনো-প্রাচুর্য, কখনো - দারিদ্র) | বীর |
| নান্নিমুখ | nānnimukh বি,-শ্রাদ্ধবিশেষ <নান্দীমুখ | বীর |
| নান্নেমুখ | nānnemukh বি,-দ্র: নান্নিমুখ | বীর |
| নান্দেহাল | nāndehāl বিণ,-বিব্রত, না জেহাল, <ফা না-জেহাল | বীর |
| নাপ | nāp বি,-মাপ, তুল-হি নাপ(ওজন) সাঁ-নাপ্<br>নাপ-ট দিয়্যেঁ আয়, তবে ন কামিজ সিলাব্যেক।<br>চাদর-ট নাপ্যে দেখ্যেছি, খাঁটি পাঁচ হাত। | বীর-ধল-মান |
| নাপানি | nāpāni বি,-লাফানি, চাঞ্চল্য প্রকাশ করা —<br>তুর অত নাপানি কিসের ? | বীর |
| নাফা | nāphā বি.- লাভ, তুল-হি-নাফা. সাঁ-নাকা | বীর-ধল-বাঁক-মান |
| নাম | nām বি,-নাম; সাঁ-লাতার<br>গ্রামীণ এবং ডাক নামের উদাহরণ—<br>(কু-দৃষ্টি থেকে রক্ষা করার জন্য অনেক বিকৃত নাম রাখা হয়)<br>গুয়্‌হা guĕhā <গুহ্য(+আ)<br>গুহিরাম guhirām <গুহ্য(+ই)+রাম<br>ডমনা ḍamnā <ডম(+না) | মান-ধল-ঝাড় |

ডমন ḍaman <ডম(+অন)
ডমা ḍamā <ডম+(আ)
মাঝি mājhi <মধ্য(+ই)—সাঁওতালদেব মাঝি নামে অভিহিত করা হয়।
মেঝ্যা mējh'ā <মধ্য(+ইয়া)
বাউরি bāuri (বাউরি সম্প্রদায়ের নাম থেকে)
বাউরিদাস bāuridās
হাড়িয়া hāṛiā <হড্ডিক+(ইয়া) (হাড়ি সম্প্রদায়ের নাম থেকে)
হাড়িরাম hāṛirām <হড্ডিক+রাম
হাঁড়া hā̃ṛā
ঘাসিরাম ghāsirām ঘাসি সম্প্রদায়ের নাম থেকে- -
ঘেঁসা ghēsā ঘাঁস+ইয়া >ঘেঁস্যা >ঘেঁসা
গব্রা gabrā <গোবর(+ইয়া)
গজ্রা gajrā
গুড়রা guṛrā
মনসারাম mansārām
দুবাই dubāi
ঢেমনা ḍhemnā
কাড়িয়া kāṛiā
কালিয়া kāliā
কেল্যা kel'ā
গরা (গোরা) <গৌর,- garā
খাঁদা khā̃dā
কুচা kucā
মইড়্যা রোগাটে maiṛ'ā
খেঁদি(স্ত্রী) khēdi
গুড়রি(স্ত্রী) guṛri
কুচি (স্ত্রী) kuci
কুড়ি (স্ত্রী) kuṛi
কামলী (স্ত্রী) kāmlī

গুরা gurā (যার জন্ম গুরুবারে)
গুরুবারী gurubārī (স্ত্রী)
সোমবারী sombārī (স্ত্রী)
শুক্রা śukrā (শুক্রবারে জন্ম যার)
বুধা budhā (বুধবার জন্ম)
বুধিয়া budhiā ( ঐ )
শুকবী (স্ত্রী) śukrī
পুঁটি pūṭi = ছোট (স্ত্রী)
গদরা gadrā মোটাসোটা
গদ্রী gadrī (স্ত্রী) ঐ
দহি (স্ত্রী) dahi
পুতনী (স্ত্রী) putnī
ভুটি (স্ত্রী) bhuṭi
ভটা bhaṭā
কালি kāli (স্ত্রী) যে শুনতে পায় না
ভাদু (স্ত্রী) bhādu
টুসু (স্ত্রী) ṭusu
ধর্কি (স্ত্রী) dharki
রোহিন rohin (রোহিনী তিথিতে যার জন্ম)
কুইল্যা kuil'ā
হাঁদা hā̃dā
হাঁদু hā̃du
পুটু puṭu
হাগরা hāgrā
হাগরু hāgru
গুডু guṛu
শরাবন śarāban (শ্রাবণ মাসে যার জন্ম)
শারাবইন্যা śārābain'a (ঐ)
আঘ্নু āghnu (অগ্রহায়ণ মাসে জন্ম যার)
কালু kālu
রুচু rucu

ফতা phatā
গুজরা gujrā
কলেবর kalebar
বৃকোদর bṛkodar
যুঝ-অ jujh-a <যুধিষ্ঠির
ভীমা bhīmā <ভীম
অজ্জুনা ajjunā <অর্জুন
নকুল্যা nakul'ā <নকুল
ধুশা dhuśā <দু:শাসন
দুজ্জ dujja <দুর্যোধন
মাতাল mātāl
মাত্লা mātlā
ভঁদা bhā̃dā
ভঁদী bhā̃dī (স্ত্রী)
পেলা pelā
ঘুট্রা ghuṭrā
বাবুলাল bābulāl
ছুটু chuṭu
ছুটুয়া chuṭuā
কিনা kinā (যাকে কিনে নেওয়া হয়েছে)
কিনু kinu
কিনারাম kinārām
বেচারাম becārām
রাঙিলাল rāṅilāl
রংলাল raṁlāl
মুইচ্যা muic'ā (মুচি+ইয়া)
জব্রা jabrā
নাককাটি nākkāṭi
পচা pacā
পচী pacī
ফইক্র্যা phaikr'ā (ফকির+ইয়া)

লোছা lochā
খাঁকা khākā
মেথরা methrā
ধনা dhanā
দনা danā
বাকলা bāklā
ছাঁচরা chācrā
সনা sanā <সনাতন
ভুঁড়া bhūṛā
যুঝা jujhā
রাবণ্যা rāban'ā <রাবণ(+ইয়া)
দশরথ্যা daśarath'ā <দশরথ(+ইয়া)
রামা rāmā <রাম
লখনা lakhnā <লক্ষণ(+আ)
ভরত্যা bharat'ā <ভরত(+ইয়া)
শতুরঘন্যা śaturghan'ā <শত্রুঘ্ন(+ইয়া)
সহদেবা sahadebā <সহদেব(+আ)
মেঘা meghā <মেঘনাদ(+আ)
গন্‌শা ganśā <গণেশ (+আ)
দুগাই dugāi <দুর্গা(+আই)
দীনা dīnā <দীনবন্ধু
ভট্টা bhaṭṭā
শীতলা śītalā
কিষ্টে kiṣṭe
মরমী maramī(স্ত্রী)
বাগড়ে bāgṛe (পুং)
খেলাদাসী khelādāsī (স্ত্রী)
কড়িমতী kaṛimatī (স্ত্রী)
ফুলি phuli (স্ত্রী)
মাগারাম māgārām
লোহারাম lohārām

| | | |
|---|---|---|
| | মড়ী marī (স্ত্রী) | |
| | স-অ-গী sa-a-gī (স্ত্রী) সোহাগী | |
| | সুয়াগী suāgī (স্ত্রী) ঐ | |
| | ফুদুনি phuduni (স্ত্রী) | |
| | গজনি gajani (স্ত্রী) ইত্যাদি | |
| নামলা | nāmlā বিণ,দেরী করে রোয়া,নামলা ধান(নামো+আল) | বীর |
| | নামলা ধান হত্যে দেরী হব্যেক। | |
| | নামাল নিম্নভূমি, নামালিয়া-নিম্নভূমি সম্পর্কিত; নামাল | |
| | অঞ্চলেব ধান দেরী কবে রোয়া হয় ; | |
| | < সং নিম্ন+আল(+আ) | |
| নাম-অ | nām-a বিণ,-নিম্নদিক, নিচু দিক <নিম্ন | মান-ধল |
| | উয়ার ঘর নাম-অ পাড়ায়। | |
| নাম্হঁ | nāmhā বিণ,-দ্রষ্টব্য- নাম-অ | মান |
| নামাড় | nāmāṛ বি,-খড়ের চালের নিম্নাংশের বাঁশ– | বীর |
| | যার উপর চাল তৈরী হয়। | |
| নামাল | nāmāl বিণ,-নিম্নভূমি, পশ্চিমবঙ্গের সমতল ও জলা | ধল-ঝাড়- |
| | জায়গা, নামো+আল-<নিম্ন+আল | মান-বাঁক |
| | সাঁ-নামহাল/নামাল | |
| নাম্হাল | nāmhāl বিণ,-দ্র: নামাল | মান-ধল |
| | উয়ারা ঘরে নাই, নামহাল খাটতে যায়েঁছে। | |
| নামা | nāmā বি.,-গা-নামা=গর্ভস্রাব হওয়া | বীর |
| নামানি | nāmāni বি,-কলেরা; ওলাওঠা; সাঁ-নামানি | বীর-মান |
| | গটা গাঁয়ে নামানি লাগ্যেছে। | |
| নামু | nāmu বিণ,-দ্র: নাম-অ | বীর-মান |
| | নামু দিগে পা হড়কাইঁ পইড়্ল। | |
| নামুনে | nāmune বিণ,-তিরস্কার বিশেষ | বীর |
| নামো | nāmo বিণ,-দ্র: নামু | মান-ধল |
| নায়কে | nāĕke বি,-সাঁওতাল সম্প্রদায়ের পূজারী; লায়া, | |
| | <সং নায়ক. সাঁ-নায়কে | |
| নায়েক | nāĕek বি,-দ্র: নাইক | ধল-মান-বাঁক |
| নারা | nārā ক্রি,-না-পারা; ই কাজ উ নারব্যেক। | বীর-মান |

| | | |
|---|---|---|
| নাশাল-অ/ | | |
| নাশাল | nāśāla বিণ,-স্বাস্থ্যবান, মোটাসোটা, দশাসই –<br>অ-কে দেখলেই ডরাবি - এমনি নাশাল বটে<br><ফা-লাশ(মৃতদেহ)+আল<br>হৃষ্টপুষ্ট শরীর অর্থেও লাশ ব্যবহৃত হয় — | বীর |
| নিঁদ | nĩd বি,-ঘুম <নিদ্রা; উয়ার চইখে নিঁদ্ নাই। | বীর-ধল-মান-বাঁক-ঝাড় |
| নিঁদা | nĩdā ক্রি,-ঘুমো, ঘুমোও; টুকুন নিঁদা; ছা-টকে নিঁদা | ধল-মান |
| নিঁদাচাঁদো | nĩdācā̃do বি,- চাঁদ; নিদাঁবি, ত ঘরে চল<br>সাঁ-নিঁদাচাদো | ধল-মান |
| নিক্ | nik বি,-দ্র: লিক | ধল-ঝাড় |
| নিকা[১] | nikā ক্রি,-পরিষ্কার করা, ঘরের আবর্জনা পরিষ্কার করা,<br>নিকানো, < সং নিষ্কাশন<br>গবর মাটি দিয়েঁ ঘর নিকা। | ধল-ঝাড়-মান |
| নিকা[২] | nikā ক্রি,-পরিষ্কার করা, আবর্জনাদি ফেলে দেওয়া<br>কুলোর উপর রেখে,পাছুড়ে গোটা ও ভাঙা চাল পৃথক<br>করা ; চাইল গিলাকে নিকাই করি আনবি। <নিষ্কাশ | ধল-ঝাড় |
| নিকম | nikam বিণ,-খারাপ, তুলনায় কম, নিরেস, খাঁটি নয়<br>উ দকানে সব নিকম জিনিষ রাখে।<br>নিকম জিনিষ লিব কেনে ? | ধল-মান |
| নিকি | niki বি,- দ্র: নিখি, লিখি | বীর |
| নিকুনি | nikuni বিণ,-হতভাগিনী, যাব কপালেব লেখন খারাপ | বীর |
| নিখি | nikhi বি,-উকুনের ডিম <লিক্ষ | ধল-মান |
| নিখুঁতি | nikhũti বি,-এক প্রকার মিষ্ট দ্রব্য; বড় আকারের বোঁদে<br>(বঁদিয়া, বুঁদে, বুঁদিয়া)—<br>(কোন খুঁৎ নেই বলে এই নাম ?)<br>ইগ্‌লা কি বঠে ?<br>নিখুঁতি আইজ্ঞা, একবার খাল্যে আর ভুইলব্যেন নাই। | ঝাড়-ধল-মান-বাঁক |
| নিঘা | nighā বি,-দ্র: লিগে, সাঁ-নিংঘা<br>গোরুর গাড়ীর অংশ বিশেষ; ধুরো, ধুরি | ধল-ঝাড়-মান |
| নিয়েঁ | niẽ বি,-তারপর, নিয়ে —<br>নিয়েঁ আমরা সিউড়ী গেলাম। | বীর |

| | | |
|---|---|---|
| নিচালি | nicāli বি,- উৎরাই, নিচু গড়ানে জায়গা | বীর |
| নিছু | nichu বি,-ফল বিশেষ; লিচু | বীর |
| নিজাম | nijām বিণ,-আসল, খাঁটি, বিশিষ্ট <ফা-নিজাম | ধল-মান- |
| | তুল-হায়দ্রাবাদের নিজাম উপাধি যুক্ত ভূতপূর্ব নবাব। | বাঁক-ঝাড়- |
| | উয়ার দকানে নাখরা জিনিষ পাবি নাই,নিজাম জিনিষ পাবি | বীর |
| | নিজাম লুককে ধর-গা, তবে যেয়োঁ কাজ হব্যেক। | |
| নিজেন | nijen বি,- লাঙলের বোঁটা, লাঙল চালাবার সময় যা | বীর |
| | বাঁ হাঁতের মুঠোর মধ্যে চেপে ধরা হয়। | |
| নিজ্‌জস | nijjas বিণ,-খাঁটি, আসল, <নির্যাসি | বীর-মান |
| | লুক-ট নিজজস ভাল মানুষ। | |
| | নিজ্‌জস কথাট হল্য যেয়োঁ এই। | |
| নিঝুমঝালি | nijhumjhālı বিণ,-মনমরা; নিশ্চুপ | বাঁক |
| | অমন নিঝুমঝালি হয়োঁ কি ভাবছুস ? | |
| নিড়া | niṛā বিণ,-দুর্বল সাঁ-নিড়া | ধল-ঝাড় |
| নিড়েন | niṛen বি,-জমি থেকে আগাছা উপড়ে ফেলার কাজ — | বীর |
| | ই বারে নিড়েন যাব্যেক। | |
| নিড়হা | niṛhā বিণ,-নিরেট; শক্ত | ধল-মান |
| নিতাড় | nitāṛ বি,-নানা কাজের চাপ | বীর |
| | নিতাড় লেগ্যেই আছে। | |
| নিমছাঁ | nimchā̃ বি,- উৎসর্গ | মান-ধল |
| | বাঘুৎ দেব্‌তার নামে কুকড়া নিমছাঁই দিল।সাঁ-খেরছাড়াও | |
| নিমছাল | nimchāl দ্র: নিমছাঁ <সং নির্মঞ্ছন | |
| নিমজা | nimjā বি,-ক্রমে ক্রমে নিভে যাওয়া, নি:শেষ হওয়া | ঝাড়-ধল-মান |
| | ১ কত বাইগন চারা লাগাইঁছিলি, সব নিমজি গেল | |
| | ২ আগুন-ট নিমজি গেলছে সাঁ - নিমজাও | |
| | <নি:+বীজ = নির্বীজ; অথবা নি+মজি/মুজি (মঞ্জরী) | |
| | >নি মুজিয়া >নিম্‌জা | |
| নিমনমুহাঁ | nimanmuhā̃ বিণ,-লাজুক,যে মুখ নিচু করে কথা | ঝাড়-ধল |
| | বলে কিন্তু ভিতরে ভিতরে শয়তানী বুদ্ধি রাখে — | |
| | <নিম্নমুখ (+আ)— | |
| | "নিমনমুহাঁ সর্বস(সর্বস্ব) খায়।" | |

| | | |
|---|---|---|
| নিমনমুহিঁ | nimanmuhĩ বিণ,-<নিম্নমুখ(+ঈ)-স্ত্রী; লাজুক মেয়ে<br>নিমনমুহিঁকে বিশাস (বিশ্বাস) নাই। | ঝাড়-ধল |
| নির্ঘাতিয়া | nirghātiā বিণ,-প্রচন্ড; খুব আঘাত করা, নির্মম<br>উয়াকে অমন নির্ঘাতিয়া মাইরল যে বাঁচবার আশা নাই। | ঝাড়-ধল |
| নিরন | niran বি,-অন্নাভাব <নিরন্ন<br>দমে খরায় ধানগাছ গিলা শুখাই গেল —<br>ইবার নিরন হব্যেক।<br>দিন গিলা নিরনে যাছে। | মান |
| নিরল | niral বিণ,-পরিষ্কার; নিরল জল;<br>বাঁধের জল-ট খুব নিরল বঠে। সাঁ-নিরল | ধল-ঝাড় |
| নিরা | nirā বিণ,-যা ফাঁপা নয়, শক্ত, নিরেট <নির্ভট(দৃঢ়)<br>দ্র: নিড়া | ধল-মান |
| নিরেন | niren বি,-দ্র: নিড়েন | বীর |
| নিরোল | nirol দ্র: নিরল | ধল-ঝাড় |
| নিসেন্দরী | nisendarī বি,-নিশিন্দা গাছ— | বীর |
| নিহড়া/<br>নিহুড়া | nihṛā/ nihuṛā ক্রি,-নত হয়ে দেখা, উঁকি দিয়ে দেখা<br>তুল-মধ্য বাঙলা-নেহার—<br>অমন নিহড়ি কবি কি দেখছু ? | ঝাড়-ধল |
| নিহাল | nihāl বি,-শেষ<br>ইয়াতে আর কি নিহাল হব্যেক।<br>দুখের কন্-অ নিহাল নাই। | ধল-ঝাড় |
| নিশা | niśā বি,-নেশা<br>মদের নিশায় পড়্যে আছে।<br>অত নিশা করবি নাই , মরবি।<br>উ নিশা ভাং নাই করে। | ঝাড়-ধল |
| নিশাস | niśās বি,-নি:শাস; উয়ার আর নিশাস পড়ছ্যে নাই।<br><এক নিশাসে দৌড়ি যাবি। সাঁ-নিশাস | ধল-মান-ঝাড় |
| নিশুন | niśun বিণ,-শব্দহীন;একবারে নিশুন জাইগায় পহুঁচালি<br><নি+শূন্য সাঁ-নিশুন | ধল-ঝাড় |
| নিষ্ঠা | niṣṭhā বিণ,-একেবারে, পুরো, সম্পূর্ণ।<br>নিষ্ঠা মিছা কথা বইল্ল। সাঁ নিষ্ঠা | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| নিলজ | nilaj বিণ,- লজ্জাহীন <নির্লজ্জ সাঁ-লিলজ | ধল-ঝাড় |
| নু১ | nu অব্যয়,-অনুসর্গ স্থানীয় পঞ্চমী বিভক্তির চিহ্ন।<br>থেকে, হতে, ষষ্ঠী 'এর' বিভক্তির সঙ্গে যুক্ত --<br>ঘরের নু আইসে নাই (বাড়ী থেকে আসে নি)<br>তুল-ঘরের লে (ঘর থেকে)<br>তুল-ওড়িয়া-'রু' (ঘরঅরু); >ঘর-নু(ঘরের নু) | ঝাড়-ধল |
| নু২ | nu বি,-চোখের জল, অশ্রু, < ফা-লোহ | বীর |
| নুইন্‌চা | nuincā বিণ,-নোনতা<br>তরকারী টা দমে নুইনচা হয়্যেছে। | মান-ধল-ঝাড় |
| নুক | nuk বি,- লোক, কত নুক আইছে রে ? | বীর |
| নুচা১ | nucā বি,-আঁচড়ানো; নখ দিয়েঁ নুচ্যে দিল্যেক।<br><সং-লুঞ্চ | বীর-মান |
| নুচা২ | nucā ক্রি,-দুই আঙুলের ফাঁক দিয়ে, কিংবা দুই আঙুলের<br>ডগা দিয়ে ডাঁটা থেকে শাকের পাতা পৃথক করা।<br><সং ✓লুঞ্চ; তুল-দ:-প: বাঙ্‌ —রুঁচা | মান-ধল |
| নুনদ | nunad বি,-ননদ, <ননন্দ<br>আমার নুনদের বিটা আইস্যেছে। | বীর |
| নুনদপিটারি | nunadpiṭāri বি,- বিবাহ অনুষ্ঠানে ননদকে উপহার<br>দেবার সামগ্রী; ননন্দ+পিটক;<br>তুল-দ:-প: বাঙ —ননদপেড়ী | বীর |
| নুট | nuṭ বি,-মুঠো, এক নুট চায়্‌ল; সামান্য একটু,<br>তুল-দ:-প: বাঙ - নোট | বীর |
| নুটামাথা | nuṭāmāthā বিণ,-কেশহীন, টাকযুক্ত | বীর |
| নুটি | nuṭi বি,-খড়ের আঁটি; ধান ঝরিয়ে নেবার পর<br>যে খড়কে আঁটি বেঁধে রাখা হয় — খড়ের চাল তৈরী<br>করার সময় ব্যবহার করা হয়। | বীর-ধল-ঝাড় |
| নুড়কো | nuṛko বিণ,-ছোট, নুড়কো বেগুন; দ্র: লুড়কা | বীর |
| নুনখর-অ | nunkhar-a বিণ,- খুব নোনতা— একদম নুনখর-অ | বীর |
| নুনখারা | nunkhārā বি,-নুনে ক্ষরে যাওয়া | মান |
| নুনঘর | nunghar বি,-এক প্রকার গ্রাম্য খেলা | বীর |
| নুনচিক | nuncik বি,-দ্র: নুনঘর | বীর |

| | | |
|---|---|---|
| নুনা | nunā বি,-দ্র: নুনু[1] | মান-ধল |
| নুনি[1] | nuni বি,-ছোট মেয়ে; আদরার্থক নাম <নবনী<br>আমার নুনি কুথা রে ! তুল-দ:-প: বাঙ্ কুনি;— | মান-বীর |
| নুনি[2] | nuni বি,-ননী; <নবনী | বীর |
| নুনিয়া | nuniā বিণ,-নোনতা | ধল-ঝাড় |
| নুনু[1] | nunu বি,-ছোট ছেলে, আদরার্থক<br>নুনুকে তেল মাখাছি। | ধল-মান-বীর |
| নুনু[2] | nunu বি,-শিশুলিঙ্গ (পুং) | ধল-মান-বাঁক-বীর |
| নুনু[3] | nunu বি,-স্তন সাঁ-নুনু | মান |
| নুভুতোনু-ছুতো | nubhutonuchuto বি,-লাঞ্ছনা, নাস্তানাবুদ<br>জীবন-ট নুভুতোনুছুতো কর‍্যে ছাইড়ল্যেক।<br>তুল-সং-ন ভূত: ন ভবিষ্যৎ | বীর |
| নুড়ো | nuṛo বি,-খড়ের আঁটি বা বিড়ে, যা দিয়ে গরম পাত্র ধরা হয় ; ২ খড়ের আঁটি বিশেষ, যা আগুনকে ধরে রাখে। | বীর |
| নুরো | nuro বি,-দ্র: নুড়ো | বীর |
| নুলো | nulo বি,-কব্জি | বীর |
| নেও | neo বি,- ঘরের ভিত্তি, ভিৎ | বীর |
| নেকন | nekan বি,-ভাগ্য, ভাগ্যলিপি <লিখন | বীর |
| নেংচা | neṁcā ক্রি,- খোঁড়ানো, খুঁড়িয়ে হাঁটা<br>অমন নেংচাছিস কেনে ? | মান-বীর |
| নেংটাপঁদা | neṁṭāpā̃dā বি,-ন্যাংটা, উলঙ্গ শিশু<br>নেংটাপঁদা গা ঘুট্‌কি বুল্‌ছে। সাঁ-লাম্‌টা | মান-ধল |
| নেংড়া[1] | neṁṛā বিণ,-খোঁড়া সাঁ-লেঙ্গড়া | বীর-ধল-ঝাড় |
| নেংড়া[2] | neṁṛā ক্রি,-মোচড় দিয়ে ভিজে কাপড়ের জল বার করা, নিংড়ানো,<br>অদা কাপড়-ট কে নেংড়া/নেংড়াই দে — <নিষ্কাশ | ঝাড়-ধল |
| নেঁগা | nẽgā বিণ,-বাঁ, বাম, উ নেঁগা হাতে ভাত খায়। | ধল মান |
| নেঁগাহাতিয়া | nẽgāhātiā বিণ,-যার বাঁ হাত চলে, যে বাঁ হাতে বেশী কাজ করে। | ধল-মান-ঝাড় |

| | | |
|---|---|---|
| নেঁগুড় | nẽguṛ বি,-লেজ, <লাঙ্গুল— সাঁ-চায়্লম<br>কুকুরটা নেঁগুড় গুটাই করি পালায়্ল। | ধল-মান-ঝাড় |
| নেঁগুর | nẽgur বি,-দ্র: নেঁগুড় | বীর |
| নেকড়-ঝেকড় | nekaṛjhekaṛ বি,-ঝামেলা; সব কাজেই নেকড়-ঝেকড়; | ধল-ঝাড় |
| নেকা-ভাতারী | nekābhātārī বিণ,-চরিত্রহীনা; তিরস্কার বিশেষ--<br>নেকাভাতারীর মুহেঁ আগুন। | ঝাড়-ধল |
| নেচা | necā বি,-এক প্রকার মিষ্টান্ন, নেচা সন্দেশ, দ্র: মেচা | বাঁক |
| নেটা | neṭā বিণ,-বাম, বাঁ — নেটা হাত, দ্র: নঁগা | ঝাড়-ধল |
| নেড় | neṛ বি,-মানুষের শক্ত বিষ্ঠা <সং লেন্ড | ধল-মান-বাঁক-বীর |
| নেড়ি | neṛi বি,-ছাগল ভেড়ার গুটি গুটি বিষ্ঠা— ছাগল নেড়ি<br><লেন্ড(+ইয়া) | ধল-মান |
| নেন্ডিগেন্ডি | neṇḍigeṇḍi বি,-ছা-ছানা, শিশু<br>অদের ঘরে নেন্ডি গেন্ডি আনেক। | বীর |
| নেঢ়া | neṛhā বিণ,-ন্যাড়া | ধল-মান |
| নেঢ়ি[১] | neṛhi বিণ,-ন্যাড়া মাথা যার (স্ত্রী) | ধল-মান |
| নেঢ়ি[২] | neṛhi বি,-পাছা, নিতম্ব-- মার উয়ার নেঢ়ি-এ এক<br>লাথ্। | ধল-মান |
| নেতা | netā বি,-ঘর মোছার বস্ত্র খন্ড <সং নেত্র, সাঁ-ছঁচ্লতা | বীর |
| নেতার | netār বি,-সম্পর্ক, সংযোগ, আনুগত্য<br>আমরা কারুর নেতার-এ থাকি না। | বীর |
| নেতুর | netur বি,- এক প্রকার মাছ ; | বীর |
| নে-রে | ne-re বি,-পাছা, দ্র: নেঢ়ি[২] | বীর |
| নেমুন | nemun বি,-দম্বল, দই পাতার জন্য টক বস্তু | বীর |
| নেহ্ড়া | nehṛā ক্রি,-দ্র: নিহ্ড়া— সাঁ-উঙ্কু:ৎ | ধল-মান |
| নেহালা | nehālā বি,-ঠাট্টা, অবহেলা, ব্যঙ্গ —<br>অমন নেহালা কর‍্যে কথা বইললে রাগ হয়। | বীর |
| নেহঁগা | nehãgā বি,-এক প্রকার শাক | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| নৈহর | naihar বি,-পিত্রালয়, বাপের বাড়ি; তুল-হি নৈহর <জ্ঞাতিগৃহ সাঁ-নৈহর | মান |
| নোক | nok বি,-লোক; নোকে নোকারন্য; | বীর-ধল |
| নোন্‌ঝিয়ারী | nonjhiārī বি,-ঝগড়াটে মেয়ে নোন্‌ঝিয়ারী পাড়া মাতায়। | বাঁক |
| নোমুদ | nomud বি,-প্রমাণ, <ফা-নোমুদ | বীর |
| নোলো[১] | nolo বি, প্রশ্রয়, ছা-টকে অমন নোলো দিস না। <সং লোল | বীর |
| নোলো[২] | nolo বিণ, -শিথিল, ঢিলে,অমন নোলো করে বাঁধিস না। <সং লোল | বীর |
| নোহোল | nohol বিণ,-দ্র: নোলো[২] | ঝাড়-ধল |
| ন্যানখেকো | naenkheko বিণ,-তিরস্কার বিশেষ; অকর্মণ্য, অপদার্থ নয়ন+খাদক ? | বীর |
| ন্যালখাগী | naelkhāgī বিণ,-যে মেয়ে রীতিনীতি জানে না বা মানে না — | বীর |
| ন্যাণ্ডুড়ে | naendure বিণ,-নীচ প্রকৃতির লোক— | বীর |
| ন্যাতা | naetā বি,-দ্র: নেতা (সং নেত্র >নেত (মধ্য বাঙলা)> নেতা >ন্যাতা অথবা বৈ-তন >তেনা >ত্যানা >ন্যাতা | বীর |
| ন্যাপ-চ | naepca বি,-খুব নরম, ন্যাপ-চ ভাত | বীর |
| ন্যাসন | naesan বি,-দই পাতার জন্য সাজা | বীর |

| | | |
|---|---|---|
| রলা | ralā বি,-লম্বা সরু গাছের ডালপালা হীন চেহারা<br>শাল রলা; <নল? (নলের মত লম্বা ও সরু)<br>সাঁ-রোলা, সেজের | বাঁক-ধল-<br>মান-বীর |
| রসক্যা | rask'ā বি,-নাচনী নাচের মূল গায়ক; <রসিক(+ইয়া) | মান-ধল |
| রসুইয়া | rasuiyā বি,-রাঁধুনি(পুং), ভোজবাড়ির রন্ধনকারী;<br>রসুই+ইয়া | মান-ধল |
| রহড়/<br>রাহেড় | rahaṛ/rāheṛ বি,-অড়হর, এক প্রকার ফসল<br>রহড় ডাইল খল্যে পেট গড়গড়াবেক; সাঁ-রহড়, রাহেড় | ধল-মান |
| রহ্নী | rahanī বি,-১. জ্যৈষ্ঠ মাসের নক্ষত্র বিশেষ<br>২. আনুষ্ঠানিক ভাবে ধান বোনার দিন<br>রহ্নী যোগ পড়্যেছে; ধান বুনার ধুম লাগ্যেছে।<br><রোহিনী, সাঁ-রুহনি/রোহনী | ধল-মান |
| রহম-সহম | raham-saham বি,-দয়ামায়া, রওয়া-সওয়া<br>রয়ে সয়ে; < রহ্+সহ্<br>উয়ার কন-অ রহম সহম নাই, খালি হড়বড়াবেক।<br>রহম-সহম কর্যে কাজটা কইল্লে ন ভাল হব্যেক। | ঝাড়-ধল |
| রহা | rahā ক্রি,-থাকা, <রহ্+(আ) সাঁ-তাঁহেন<br>আলি যেখন, তেখন দুদিন রহ্যেঁ যা;<br>খালভরার ঘরে আর রহিব নাই।<br>রহিতে রহিতে, কি হল্য শুন (ক্রমে ক্রমে, তারপর) | মান-ধল |
| রহস-জড় | rahasjaṛ বি,-যে গাছের শিকড়ে ওষুধ তৈরী হয়<br>অজ্ঞাত গাছের শিকড়; <রহস্য+জড় | বাঁক |
| রহিন | rahin দ্র: রহ্নী | মান-ধল |
| রহিস | rahis বিণ,-অভিজাত, জমিদার, ধনী,<br>তুল-হি-রঁইস আদমী উ রহিস্ লক্ বটে। | ঝাড়-ধল |
| রহু | rahu বি,-রুই মাছ; <রোহিত, তুল-হি-রহু | ঝাড়-ধল |
| রহ্যোঁ-সহ্যোঁ | rah'ẽ sah'ẽ ক্রি-বিণ,রয়ে সয়ে, সাঁ-সাহাও তাহাওতে | |
| রা/রাহ্ | rā rāh বি,-কথা, <রাব<br>রা/রাহ্ কাড়া—কি র রাহ্ টি কাড়ছিস নাই যে(কথাবলা)<br>রা দেওয়া — সাড়া দেওয়া<br>কত ডাকলি, কেউ রা দিল নাই। | ঝাড়-ধল-বীর |

| | | |
|---|---|---|
| রাইত | rāit বি,-রাত, <রাত্রি<br>অত রাইতে, কুথা যাবি , রহেঁ যা। | ধল-মান |
| রাইতকথা/<br>বায়্তকথা | rāitkathā/rāĕt kathā বি,-উপকথা, লোক কথা, রাত্রি কালে যে সব মনোরঞ্জক গল্প বলা হয়, <রাত্রি+কথা | ধল-মান |
| রাইত কহ্নী | rāit kahnī বি,-উপকথা, লোককথা, <রাত্রি+কাহিনী<br>রাইত কহ্নী বইলব্যেক বুড়া। | মান-ধল |
| রাতিচরা/<br>রাইতচরা | rāticarā/rāitcarā বি, এক প্রকার পাখি, যা রাতে উড়ে বেড়ায় <রাত্রিচর | বীর |
| রাঁকা | rā̃kā বিণ,-লোভী, <রঙ্ক (তুল-মাছরাঁকা)<br>ছা-টা বেড়ে রাঁকা, যা পাব্যেক খায়্যেঁ লিবে। | ধল-মান |
| রাঁকনি | rā̃kni বিণ,-রাঙ্কিনী=লোভী মেয়ে (রাঁকা+ইনি) | |
| রাঁগি | rā̃gi বিণ,- বাঙা, বাঁগি গাই সাঁ-রাঁগি | |
| রাঁগিয়া | rā̃giā বিণ,-দ্র: রাঁগি সাঁ-রাঁগিয়া | |
| রাঁঢ়/রাঁড় | rā̃ṛh/rā̃ṛ বি,-উপপত্নী, রক্ষিতা, বিধবা, <রন্ডা বেশ্যা। উ রাঁড় রাখ্যেছে। | ঝাড়-ধল-বীর |
| রাঁড়ি | rā̃ṛi বি,-বিধবা, <রন্ডিকা, সাঁ-রাঁন্ডি<br>বিপত্নীক। <রন্ডা | ধল-মান-বীর |
| রাঁড়া/<br>রাঁড়ুয়া | rā̃ṛā/rā̃ṛuā বি,-বিপত্নীক, যার পত্নী মৃত; <রন্ডা | ধল-ঝাড় |
| রাঁধনা | rā̃dhnā বি,-রান্না, রাঁধ্+না <রন্ধন | |
| রাঁপা | rā̃pā ক্রি,-চাঁছা,কোদালের অগ্রভাগ দিয়ে চেঁছে নেওয়া পাত্লা করা, <প্রা-রংপ<br>গহালের গবর গিলা রাঁপি লে।<br>খলার ঘাস গা রাঁপ্যে ফেলাইঁ দে। | ধল-ঝাড় |
| রাঁপি | rā̃pi বি,-লোহার অস্ত্র বিশেষ, যা দিয়ে চামড়া চেঁছে মসৃণ করা হয়। মুচিরা ব্যবহার করে। | ধল-মান |
| রাখ্নী | rākhnī বি,-রক্ষিতা, উপপত্নী, <রক্ষণ+ঈ<br>রাখনী নাই রাখলে লকে রহিস বল্যে মানব্যেক কেনে ?<br>লাচনী ট উয়ার রাখনী বঠে। সাঁ-রাখনি | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| রাখা | rākhā বিণ,-১ যাকে ফসলের বা অন্যকিছুর পাহারাদার রূপে নিয়োগ কবা হয়। ধান রাখা(ধান্যরক্ষক), বাঁধ রাখা (বন্ধ রক্ষক)(দিঘির পাহারাদার)<br>২. কর, - আয়ত্তে বাখা—সে উযাকে রাখ্যেছে (রাখ্নী রাখা); <রক্ষক | ঝাড়-ধল-বীর |
| রাগ. | rāg বিণ,-১ তীব্রস্বাদযুক্ত<br>ধানি লংকাগুলা দমে রাগ (ঝাল);<br>২. বি,- ক্রোধ— অত বাগ ভাল লয়<br>৩. ক্রি বিণ,-— দ্রুত, টুকুন বাগে চল, তবে ত টিবেন পাবি।<br>৪. নামধাতু — রাগাইঁ গেল, তদের জামাই চেঁদরা<br>৫. ক্রি,- আমার কথা শুন্যে কি রাইগ্লরে ব। | ঝাড়-ধল-বীর |
| রাজট | rājaṭ বি,-পরামর্শ, আলোচনা<br>ভট আইস্ছে, অখন রাজট চইল্ছে। সাঁ-গালমারাও | ধল-ঝাড় |
| রাজোয়াড় | rājoāṛ বি,-সম্প্রদায় বিশেষ | মান |
| বাড়ারাপপা | rāṛārāppā বিণ,-বিশালকায়, রূঢ়, কর্কশ<br>উয়ার রাড়ারপ্পা চেহ্রা দেইখ্লে ডর লাগে। | মান |
| রাঢ় | rāṛh বিণ,- কর্কশ, বিচারবোধহীন, শক্তিমান<br>উ দমে রাঢ় বঠে। সাঁ-রাঢ়উয়া | বীর-ধল-মান |
| রাঢ়-চুয়াড় | rāṛhcuāṛ দ্র: রাঢ়,<br>সাঁ-রাঢ়, রাড়া, বাঢ়া, বাঢ়ুয়া(তিরস্কার) | ধল-মান |
| রাঢু | rāṛhu বিণ,-দ্র: রাঢ় | |
| রাঢুয়া | rāṛhuā বিণ,-কর্কশ, বিচারবোধহীন, শক্তিমান<br>ই সব রাঢুয়া বিচার আমরা মাইন্ব নাই।<br>হামদের রাঢুয়া ঝুমইর শুইন্বেন আইজ্ঞা।<br>লক টা দমে রাঢু/রাঢুয়া বঠে<br>রাঢুয়া ভাষা=কর্কশ ভাষা সাঁ-বাঢুয়া | ধল-মান |
| রাঢুষ্ট্যা | rāṛhusṭ'ā বিণ,-রাঢুষ্ট্যা ভাষা শুন্যে হাসব্যেন নাই। | বীর |
| রামঝিঙা | rām jhĩnā বি, ঢেঁড়স | বীর-মান |
| রামশিঙা | rāmśinā বি,- এক প্রকার বাঁশি | বীর |
| রায়বার | rāẽbār বি,-ঘটক সাঁ-রায়বার | বীর-মান |

| | | |
|---|---|---|
| রায়বাঁশিয়া | rāĕbā̃śiā ১. রায়বাঁশ বা তোমর অস্ত্রধারী | বীর |
| | ২. লোকনৃত্য বিশেষ | |
| রায়বেঁশে | rāĕ bē̃śe দ্র: রায়বাঁশিয়া | |
| রায়বাঁস্যা/ বেঁসে | rāĕ-bā̃s'ā/bē̃se দ্র: রায়বাঁশিয়া | |
| রাশ | rāś বিণ,- ১. আদর ২. স্তূপ | বীর |
| | ১. ছেলেকে রাশ আর বুড়োকে খই। | |
| | ২. ধানের বাশ <রাশি (স্তূপ) | |
| রাশি | rāśi বিণ,-আ-ছাঁটা— রাশি চাল | বীর |
| রাশিয়া | rāśiā বিণ,-ভাগের বস্তু — রাশিয়া পুখুর সাঁ-রাশিয়া | ধল-ঝাড় |
| রাস্কি | rāski বি,-সমতল, রাস্কি করা—জমিকে সমতল করা | ধল-ঝাড় |
| রাহা | rāhā বি,-কথা , রা | ঝাড়-ধল |
| | উয়ার সঙ্গে আমি রাহা কাড়ি নাই। | |
| | 'মানুষের রাহা, আর গাছের ছাহা (ছায়া)' | |
| রাহী | rāhī বি,-পথিক | বীর |
| রাহেড় | rāheṛ বি,-দ্র: রহড় | ধল-মান |
| রিঁগা/রিঁঘা | rĩgā/rĩghā ক্রি, প্রবলবেগে ছিটকে পড়া, জোরে ধাক্কা | মান |
| | দিয়ে ফেলে দেওয়া, ফাটিয়ে দেওয়া। < ঠকানো | |
| | টাঙির চটে উয়াব মাথা ট রিঁগাই দিল্যেক। | |
| | আধুলি ট রিঁগাই লিল্যেক (ঠকিয়ে নিলো) | |
| রিগাদে | rigāde ক্রি বিণ,-খুব জোরে, দ্রুতবেগে | বীর |
| | লুক ট বিগাদে চল্যে আইল | |
| রিচু | ricu বিণ,-কুঞ্চিত, ঢেউ খেলানো (চুল) | বীর |
| রিজ/রিঝ | rij/rijh বি,-আনন্দ, খুশী, <হৃদয়,(তুল-আকুল রাধা) | ঝাড়-ধল |
| | রিঝ, অতিজরজর—রবীন্দ্রনাথ ) | |
| | অনেক দিন বাদে তকে দেখলি ত বেড়ে রিঝ হছে। (আনন্দ) | |
| রিজাখুঁজা | rijā khũjā বিণ,-তলানি, ঝড়তি পড়তি (জিনিষ) | বীর |
| | রিজাখুঁজা যা পাবি, আনবি। | |
| রিটিপিটি | riṭipiṭi ক্রি বিণ,-জোরে, দ্রুত | ধল-ঝাড় |
| | টুকুন রিটিপিটি চল। | |
| রিতক | ritak বি,-মেয়েদের মাসিক ঋতুস্রাব; <ঋতু | ধল-ঝাড় |
| | মেয়্যাট র রিতক হয়্যেঁ গেল্ছে, ইবারা বিহা দিথে হব্যেক। | |

| | | |
|---|---|---|
| রিৎ | rit বি,-<রীতি<br>উয়ার কাজের কন-অ রিৎ নাই। | ধল-মান-বীর |
| রিপিট | ripiṭ <ইং rivet | বীর |
| রিষ | riṣ বি,-১. হিংসা, ক্রোধ,<বৈ-রিষ<br>সাঁ-রিষ(রাগ, ক্রোধ)<br>উয়ার রাগরিষ নাই।<br>২. রিষরিষ করা— রাগে গা ট রিষ রিষ কইছে<br>৩. নামধাতু -উ রিষরিষাই বুলছে, পাল্যে তখে মরাবেক। | বীর-মান-ধল |
| রিসকা | riskā বি,-রিকসাগাড়ী, <ইং রিকস-অ | বীর-মান |
| রিসকুইটল্যা | riskuiṭl'ā বিণ,-হিংসুটে, ঈর্ষাকাতর<br><রিষ+কুটিল | ঝাড়-ধল |
| রিসিম | risim বি,-জেদ, অহঙ্কার, ঈর্ষা, <রিষ+(ইম)<br>উয়ার রিসিম-ট ভাইব্‌তে হব্যেক।<br>অত রিসিম ভাল লয়। | ঝাড়-ধল |
| রু | ru বি,-ধান ঝাড়ার পর স্তূপীকৃত ধানকে প্রণাম করে ডান হাত মাটিতে ছুঁইয়ে রেখে, স্তূপ প্রদক্ষিণ করে চাষী আবার নিজের জায়গায় ফিরে এসে একমুঠা ধান পাশে ফেলে দেয় — একে বলে রু দেওয়া; লোকপ্রবাদ— নিক্ষিপ্ত ধান রাজা হরিশ্চন্দ্রের নামে উৎসর্গ করা হয়। | বীর |
| রুই | rui বি,-উইপোকা; <উই | বীর |
| রুঁ | rū বি,-১. কান্না <রু<br>২. বি, রোম, লোম, <রোম | বীর |
| রুঁখ | rūkh বি,-রোখ, ঝোঁক<br>উয়ার রুঁখ কত; কাজে লাগিন দিলে আর ছাড়বেক নাই।<br>একরুঁখা বটে। | বীর |
| রুঁচা | rūcā ক্রি,-নুচে দেওয়া, শাকের এক একটি পাতাকে ডাঁটি থেকে পৃথক করা; হাতের দু আঙুলের ফাঁকে অথবা দু-আঙুল দিয়ে চেপে ধরে ডাঁটি থেকে শাক পাতা বিচ্ছিন্ন করা;<br>তুল-নুচা; <✓লুঞ্চ্ /লুচ্ >রুচ/নুচ্<br>সন্নাশাগ রুঁচত্যে হব্যেক।<br>শাগগিলা রুঁচো রাখ। সাঁ-হ:ৎ | ধল-মান-ঝাড় |

| | | |
|---|---|---|
| রুঁজ | rūj বি,-এক প্রকার ফল, কুঁচ ফল | ধল-মান |
| রুঁদ | rūd দ্র: রঁদ | বীব |
| রুঁধা | rūdhā ১.ক্রি বিণ,-খুব তাড়াতাড়ি, বাধা বিপত্তি<br>অতিক্রম করে দৌড়ে যাওয়া।<br>দাঁড়াবি নাই , কঁধ্যে চলি যাবি।<br>রুঁধা² - বন্ধ কবা, বেড়া দেওয়া <রুদ্ধ, বোধ, (দ্র: বঁদ) | ধল-মান |
| রুঙ | ruṅ বি,-বোম, রোঁয়া | বীব |
| কঙা | rūṅā বি, দ্র: কঙ | বীর |
| রুকা | rukā বি, হাতচিটে; রোকা (চিঠি) | বীব |
| রুকাই | rukāi বি,-কিছু না; দিবে ত রুকাই, শুধু খেট্যে মরা | বীর |
| রুখা | rukhā বিণ,-শুকনো, <রুক্ষ সাঁ-রুখা<br>রুখা শুখা রুটি খায়োঁ যা।<br>টুকুন তেল মাখ, রুখা গায়ে জলে নামভি নাই। | ধল-মান |
| রুখু | rukhu বি, দ্র: রুখা, তেল বিহীন<br>তুর রুখু মাথা ক্যানে ? ত্যাল পাইস নাই ? | বীর |
| রুখ | rukh বি,-রোখ, ক্রোধ, ছেলের রুখ কত। | বীর |
| রুখলা | rukhlā বিণ,-তেলবিহীন, <রুক্ষ+(লা)<br>তেল নাই ত কি হব্যেক, রুখলা ই সিনাব। | ধল-ঝাড় |
| রুখাল | rukhāl বিণ,-তেজী, কর্কশ, যে রুখে দাঁড়ায় | বীর |
| রুখাল | rukhāla বিণ, দ্র: রুখাল | বীর |
| রুগড়া | rugṛā বিণ, দ্র: রুগড়ি | ধল-মান |
| রুগড়ি | rugṛi বি,-১. ছোট ছোট নুড়ি পাথর<br>২. বি, এক প্রকার বন্য ছত্রাক— যার আকার ছোট<br>মার্বেলের মত গোলাকার, তুল-মুনডারি 'রুগড়ি ছাতু' | ধল-মান |
| রুগা | rugā বিণ,-১. রোগা, দুর্বল, <রোগ(+আ)<br>২. কুষ্ঠরোগ গ্রস্ত ব্যক্তি। | বীর |
| রুচা | rucā ক্রি,-রুচি হওয়া, স্বাদ পাওয়া, রুচি<br>মুখে কিছু রুচ্ছে নাই। | ধল-মান-<br>বাঁক-বীর |
| রুজ | ruj বিণ,-প্রতিদিন, <ফা রোজ<br>রুজ দেওয়া- নির্দিষ্ট ক্রেতাকে দুধ বিক্রয় করা।<br>রুজ রুজ একেই কথা। | বীর |

| | | |
|---|---|---|
| রুজা | rujā বি,-ওঝা, গুণী, ডাইনী, ভূত প্রেত অপদেবতাকে বশ করার ক্ষমতাশালী ব্যক্তি; সর্পদষ্ট ব্যক্তিকে মন্ত্রযোগে সুস্থ করার ক্ষমতাধারী ব্যক্তি<br><উপাধ্যায় >ওঝা >উঝা >রুজা | বীর |
| রুজি | ruji বি,-প্রতিদিনের কাজেব মূল্য; <ফা রোজ(+ই)<br>রুজি রজগার কিছুই নাইখে, খাব্যেক কি ? | বীর-মান |
| রুটকা | ruṭkā বি,-এক প্রকার ভোজ্যছাতু (ছত্রাক) দ্র: রুগড়া | ধল-ঝাড় |
| রুটি | ruṭi বি,- এক জাতীয় ছোট মাছ | ধল-ঝাড় |
| রুঢ়া | ruḍhā বিণ, কর্কশস্বভাবযুক্ত, <রূঢ় | ধল |
| রুণা | ruṇā ক্রি, শুকনো করা, সাঁ-রুনাউ<br>ভিজা কাপড় গিলাকে রইদে রুণাই দে। | বীর |
| রুন্দ | rund দ্র: রুঁদ | বীর |
| রুপুসী | rupusī বিণ,- সুন্দরী <রূপসী | বীর |
| রুমুজ | rumuj বি, দেবতাকে তুষ্ট করার জন্য মন্ত্রগান;সাঁ-রুমুজ | |
| রুয়া | ruā ক্রি, রোয়া, রোপন করা, ধান রুয়া, < রোপন<br>ইবারে রুয়া তুপার (তুপা - পোঁতা) কাজ লাইগ্‌ব্যেক। | ধল-মান |
| রুলি | ruli বি,-১. ছোট রলা (দ্র:রলা), সাঁ-রুলি<br>২. বি,- হাতের বালা | ঝাড়-ধল |
| রুষা | ruṣā ক্রি,-কষ্ট হওয়া, <রোষ(+আ) | ঝাড়-ধল |
| রুহি | ruhı বি, দ্র: রুই মাছ, <সং রোহিত | বীর |
| রে | re অব্যয়,- বন্ধুকে সম্বোধনের সময় ব্যবহার করা হয়<br>হঁ-রে ব যাবি ন নাই ?<br>নাই রে, নাই যাব। | বাঁক-বীর-ধল-মান |
| রেঁঘা | rēghā বিণ,-এক গুঁয়ে, তুল-সাঁও-রেঁঝা<br>উ রেঁঘা বঠে, কন-অ কথা শুইনব্যেক নাই !<br>সাঁ-রাঁঘা, রোঁঘো, রেঁঝা | ঝাড়-ধল |
| রেঁচা | rēcā ক্রি,-ঘসে ঘসে কাটা<br>রেঁচি রেঁচি কাটবি, রেঁচ্যে রেঁচ্যে কাটবি, তুল-রঁজা<✓রঞ্জ্ | ধল-মান |
| রেক | rek বি, দাগ, রেখা, <রেখা | বীর |
| রেজা | rejā বি,-স্ত্রী মজুর, মজুরনী, <ফা রেজা | বীর-ধল-ঝাড় |
| রেজেষ্টালি | rejeṣṭāli < ইং registry | বীর |

| | | |
|---|---|---|
| রেনহা | renhā দ্র: রেঁঘা | ধল-মান |
| রোঁদ | rōd বি,-১. বেড়া (দ্র: রঁদ)<br>২. গোরুর গাড়ীর চাকার পেয়ে বা বেলুনের মধ্য দিয়ে লিগে বা ধুরো প্রবেশ করানোর জন্য নির্দিষ্ট ছিদ্রপথেব শেষভাগকে শক্ত করে রাখার উদ্দেশ্যে ব্যবহৃত গোলাকাব লোহার পাত <রন্ধ্র পত্র | বীব |
| রোঁদখিলে | rōdkhile বি,-বেড়ার দরজায় লাগাবার খিল বা হুড়কো <রন্ধ্র+কীলক | বীব |
| রোজন | rojan বি,-ওজন, ভালো করে রোজন করো লিবি | বীর |
| রোপবাস | ropbās/ropabās বি,-উপবাস >ওপবাস >রোপবাস | বীর |
| রোসো | roso অব্যয়, থাম, অপেক্ষা কর, রহ+সহ(র-স) | বীর |
| রোহিন | rohin বি,-কৃষি সংক্রান্ত একটি অনুষ্ঠান, <রোহিনী রোহিনী নক্ষত্রের উপস্থিতি কালের অনুষ্ঠান বিশেষ।<br>দ্র: রহ্নী | ঝাড়-ধল |

# ল - la

| | | |
|---|---|---|
| ল | la বি,-১. হাতের নোয়া, লোহার বালা <লৌহ(বলয়) সধবার চিহ্ন।<br>২. বিণ,- নয় (সংখ্যা), <নব >নঅ >ল<br>ল-য় লিরালব্বই (ন > ল)<br>ল-টা বাজল। (ন > ল)<br>৩. বিণ, নতুন, ল-ছে (নতুন ছেল্যে) <নব+(ছেলে) চতুর্থ পুত্র; ল বৌ (নতুন বৌ, নয়া বৌ) নববধূ<br>৪. অব্যয়, সম্বোধন, হেঁ, ল বৌ, জলকে যাবি নাই ?<br><হলা >অলা >লা >ল (ও.লো/ল)<br>৫. ল-ল করা — বেড়ে যাওয়া<br>পুঁই লতাগিলা কেমন ল-ল কর‍্যে বাড়ছে দেখ। <লকলক | বীর-মান-বাঁক-ধল |
| লই | lai বি,-লেচি, লেই — রুটি বা লুচি তৈবীর আগে আটা বা ময়দা মেখে—পরিমাণগত ভাবে, পৃথক পৃথক খন্ড, যা বেলে লুচি বা রুটির আকার দেওয়া হয়। | ঝাড়-ধল-বীর-মান |
| লইজিক | laijik ক্রি বিণ,-কাছাকাছি, কাছে, <ফা নজদিক<br>ইঁদ-করম লইজিকাইল্য (লইজিক+আইল)<br>উয়াদের গাঁ, বেশী ধূর লয়, লইজিক ই বঠে। | ধল-মান |
| লইজ্জা | laijjā বি,-লাজ <লজ্জা<br>তর লাজ লইজ্জা নাই। সাঁও-লাজাও | ঝাড়-ধল-মান |
| লইতন | laitan বিণ,-নতুন, < ফা নৌতুন<br>লইতন শাড়ী পর্‌হিয়ে যাব ইঁদ টায়েঁড়ের মেলা | ঝাড়-ধল-বাঁক-বীর |
| লং | laṁ বি,-<লবঙ্গ<br>পানে দিলি লং ইলায়চি। | ঝাড়-ধল-বীর |
| লঁদ-ফঁদ | lāda-phāda বি,-ফন্দি, ফিকির<br>উ সব লঁদ ফঁদ আমাব জানা নাই।<br>লঁদ-ফঁদ ছাড়্যে সজ্‌হা কথা বল। | ঝাড়-ধল |
| লঁদ-ফঁদ্যা | lāda-phād'ā বিণ,-ফন্দীবাজ<br>উ দমে লঁদ-ফঁদ্যা— সামহালে চলবিস উয়ার ঠিনে। | ঝাড়-ধল-বাঁক-মান |
| লক | lak বি,-লোক সাঁ-হড়<br>ভাল লক, কত লক, মন্দ লক্, ভদ্‌র(অ)লক্, রাঢুয়ালক্ | ধল-মান |

| | | |
|---|---|---|
| লকলক | laklak বি,-সতেজ হয়ে বেড়ে ওঠা (নামধাতু) ধান চারা গুলা লকলকাই উইঠ্ছে। সাঁও-লকলক, লাক:ৎ, লক:ৎ | ধল-মান |
| লকলক্যা | laklak'ā বিণ,- লকলকে সাঁ-লাকলাকাও | ধল-মান |
| লকাম্ময় | lakāmmaĕ বিণ,-বহুলোক, লোকে লোকারণ্য | মান-বীব |
| লকপইক্যা | lakpaik'ā বিণ,-লিকলিকে, পাতলা, ল্যাকপেকে | ঝাড়-ধল |
| লকপকে | lakpake দ্র: লকপইক্যা | বীর |
| লখন/লখনা | lakhan/lakhnā ১.বি,-নামবিশেষ, <লক্ষ্মণ ২. চিহ্ন, <লক্ষণ | ধল-বীর-বাঁক-মান |
| লখা | lakhā বি,-নাম বিশেষ <লক্ষ্মণ | মান-ধল |
| লখাই | lakhāi বি,-নামবিশেষ <লক্ষ্মণ, <লক্ষ্মী | বীর-মান-ধল |
| লখি | lakhi বি,-নামবিশেষ, <লক্ষ্মী | বীর |
| লখিবার | lakhibār বি,-বৃহস্পতিবার, <লক্ষ্মীবার | বীর |
| লখিঁবার | lakhĩbār বি,-দ্র: লখিবার | ঝাড়-ধল |
| লখু/লকু | lakhu/laku বি,-নাম বিশেষ, <লক্ষ্মণ | ধল-মান |
| লখো | lakho বি,-নাম বিশেষ, <লক্ষ্মী | বীর |
| লগন | lagan বি,-সময়, বিবাহের নির্দিষ্ট সময়; <লগ্ন বিহার লগন রাইতের বেলায়; লগন ধরা— বিয়ের দিনক্ষণ স্থির করতে যাওয়া বরের বাপ বিহার লগন ধইত্তে গেইছে। লগন-হাঁড়ি— বিয়ের মাঙ্গলিক হাঁড়ি। সাঁও-লগন | বীর-ধল-মান |
| লগন-চাঁদা | lagan cā̃dā বিণ,-ভাগ্যবান, জন্মলগ্নে চাঁদের প্রভাব যুক্ত- লগন চাঁদা ছেল্যা। | বীব |
| লগন-জুগন | lagan jugan বি, পার্বণাদি, লগন জুগনে আসিস, দুটো খেঁয়ে যাবি। | বীর |
| লগন-সা | lagan sā বি,-বিয়ের জন্য পঞ্জিকা নির্দিষ্ট সময় <লগ্ন+(সা), সাঁ-লগন-সারা(willing) | বীব-ধল-মান |
| লগনশাল | lagan śāl বি,-ধান্য বিশেষ, <লক্ষণশাল | ঝাড়-ধল |
| লগড়া | lagṛā বি,-ডালপালা ছেঁটে দেওয়া ছোট ছোট শাল গাছ; দ্র: রগড়া; < লগুড় | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| লগদান | lagdān বিণ,- নগদ, লগদান কত লিবি বল ? | বীর |
| লগ্‌দী | lagdī বি,-জমিদারের পেয়াদা, লেঠেল নগদমূল্যে রাখা পাইক; <নগদ+(ঈ)<br>উ রাজাঘরের লগদী বটে, পাইসা লিব্যেক তবে উঠবেক। | ধল-বাঁক-বীর |
| লগদে | lagde বিণ,-দ্র: লগদী | বীর |
| লগম | lagam বি,-<লবঙ্গ >লবং >লগম | ধল-ঝাড় |
| লগর | lagar বি,-নগর | বীর |
| লগা | lagā বি,-লম্বা বাঁশ<br>লুক ট লগার পারা লম্বা | বীর |
| লগি | lagi বি,-নৌকা চালানোর জন্য লম্বা বাঁশ | বীর |
| লগাড় | lagāṛ ক্রি,-ঘর্ষণ করা, তুল-রগড়া | বীর |
| লগুরে | lagure বিণ,লগুরে কুল,বড় আকারের একজাতীয় কুল নারকেলী কুল; সম্ভবত দিশি সাধারণ কুলের মধ্যে পার্থক্য বোঝানোর জন্য লগুরে (নগর+ইয়া) শব্দটি প্রযুক্ত হয়েছে; নগর থেকে আগত; লগুরে জাম,—এক জাতীয় বড় আকাবের জাম। | বীর |
| লগে | lage সঙ্গে; <লগ্ন >লগগ >লগ(+এ)<br>উয়ার লগে নাই যাব। | মান |
| লগে লগে | lage lage ক্রি বিণ,- কাছে কাছে; উয়ার লগে লগে যা | মান |
| লগেজান | lagejān বিণ,-ব্যতিব্যস্ত, বিপদগ্রস্ত; <ফা লবেজান<br>খেট্যে খেট্যে জীবন ট লগেজান হয়্যেঁ গেইছে। | বীর |
| লঘ্‌না | laghnā বিণ,-যে শস্য বা ধান তাড়াতাড়ি পাকে; যাব দানা একটু ছোট আকারের; —<লঘু(+না)<br>তুল- দ: প: বাংলা— নঘুনা, লঘুনা | ঝাড়-ধল |
| লচক | lacak বি,-ঠাট, চাকচিক্য<br>নাচনীটর লচক আছে, তবে লাইচতে নাই জানে। | মান |
| লছনা | lachnā বি,-ছলনা, অজুহাত; <লক্ষণ<br>কুছু একটা লছনা খুইজছে যাথে বিহাঘরে নাই যাইত্যে হয়<br>উয়ার জ্বরটর কিছুই হয় নাই, লছনা কবে শুয়্যেঁ আছে।<br>সাঁ-লছনা | বীর-ধল-মান |

| | | |
|---|---|---|
| লজর | lajar বি,-দৃষ্টি < ফা-নজর<br>লজরলাগা---ছোট ছেলেমেয়েদের উপর ডাইনীর দৃষ্টি পড়ার ফলে অসুস্থতা।<br>লজর রাখা — চোখে চোখে রাখা, খবব রাখা;<br>লজর দিয়া — নজর দেওয়া | মান-বীর-ধল |
| লজঝড়্যা | lajjhaṛ'ā বিণ,-খুব পুরানো, জীর্ণ, ঝরঝরে, প্রায় ভাঙা; লজঝড়্যা বাস— যে বাস (ইং bus) চলার সময় ঝড় ঝড় শব্দ করে।<br>অমন লজঝড়্যা বাসে চঘ্‌লে গা-গতরে বাত ধইরবেক।<br>তুল-হি-লজ্ ঝড় | মান-ধল |
| লজিক | lajik (দ্র: লইজিক) ১. অনুসর্গ— কাছে < ফা নজদিক<br>উ বেশি ধূরে যায় নাই, লজিকেই আছে।<br>২. নামধাতু—পরব আর ধূরে নইখে, লজকিল। (কাছেএল) | ঝাড়-ধল |
| লট্ | laṭ ১.বি,-নোট, <ইং নোট<br>দশটাকার লট কটা পালি ?<br>২. একত্রে <ইং লট; এক লট মাল আইস্যেছে , আর হ আইসব্যেক। | ধল-মান |
| লটকন/ লটকনা | laṭkan/laṭkanā বি,-মুদির দোকান, চাল-ডাল তেল মশলা পাতি বিক্রয় করা হয় যে দোকানে।<br>এক সময় লটকন নামে এক প্রকার ফল মুদির দোকানে পাওয়া যেতো বলে অনুমান করা হয়; ঐ কারণে লটকন বা লটকনার দোকান বা সংক্ষেপে লটকন বলা হয়। | বীর |
| লটখট্যা | laṭkhaṭ'ā বিণ,- সাঁ-লাটখাটাও<br>যে ঝঞ্ঝাট বাধায়। | ধল-ঝাড়-মান |
| লটপট | laṭpaṭ ক্রি,-অগোছালো অবস্থা<br>চাদর ট গায়ে লটপটাছে। | ধল-ঝাড় |
| লটপট্যা | laṭpaṭ'ā বিণ,-অলস, অশক্ত, নড়বড়ে<br>উ সব লটপট্যার কাম লয়। | ধল-মান |

| | | |
|---|---|---|
| লটরপটর | laṭar paṭar বি,-অবৈধ সম্পর্ক<br>কিছু একটা লটরপটর হয়্যেঁছে, তা না হল্যে চাউর হব্যেক কেনে ?<br>২. দুর্বল চলন ভঙ্গী— অমন লটরপটর কর্যেঁ হাঁটিস না। | বীর-ধল-মান |
| লটন | laṭan বি,-খোঁপা বাধার এক প্রকার রীতি, ঢিলে করে বাঁধা খোঁপা; যা লুটিয়ে পড়ে; <লুট্+অন<br>লটন খঁপা বাঁধ্যেছে, অ পাড়াব অই ছঁড়িরা। | ধল-ঝাড় |
| লটনষাট | laṭanṣāṭ বি,-ব্রত বিশেষ; <লুন্ঠন ষষ্ঠী | ঝাড়-ধল |
| লটপটা | laṭpaṭā ক্রি,-কাদা বা ধূলোয় মাখামাখি হওয়া<br>ছা গা কাদায় লটপটাই গেল। | ঝাড়-ধল |
| লটপটি | laṭpaṭi বি,-জড়াজড়ি<br>ষাঁঢ়া দুট কেমন লটপটি লাগাছে, দেখ। | ঝাড়-ধল |
| লটা | laṭā বি,-ঘটি— তুল-হি-লোটা<br>এক লটা জল দিয়্যেঁ যা। | ঝাড়-ধল |
| লটাগড়ি | laṭāgaṛi বি,- গড়াগড়ি | বীর |
| লটাই | laṭāi বি,-লাটাই, নাটাই— ঘুড়ির সুতো গুটিয়ে রাখার কাষ্ঠদন্ড ; | |
| লট্যা | laṭ'ā বি,-এক প্রকার শাক; নটে শাক<br>সাঁ-গাঁধারী আড়া:ক্ | বীর-মান |
| লড়কা | laṛkā ক্রি,-ঝুলে থাকা, লড়্কা বাইগন | ঝাড়-ধল |
| লড়ন | laṛan বি,-নড়ন, নড়াচড়া | বীর |
| লড়বড়্যা | laṛbaṛ'ā বিণ,-নড়বড়ে, অশক্ত | ঝাড়-ধল |
| লড়রভঁড়র | laṛar bhāṛar বিণ,-এলোমেলো; <লন্ডভন্ড<br>সব লড়র ভঁড়র হই গেল। | ঝাড়-ধল |
| লড়া | laṛā ১.ক্রি,-নড়া, <√নড়্, টুকুন লড়্যে বস<br>২. লড়াই করা | ঝাড়-ধল |
| লড়হাই | laṛhāi বি,-লড়াই সাঁ-লাড়হাই<br>মেঢ়া লড়হাই, কুখড়া/খুখড়া লড়হাই, কাঢ়া লড়হাই। | ধল-মান |
| লড়ি | laṛi বি,-লাঠি | বীর |
| লঢ়া | laṛhā বি,-নোড়া, বাটনা বাটার পাথর বিশেষ; <লোষ্ট্র, পা-লোঠ্ঠ সাঁ-গুড়গুধিরি<br>যার শিল তারই লঢ়া/তারই ভাঙি দাঁতের গড়া। | ধল-মান |

| | | |
|---|---|---|
| লনডুরে | landure বিণ,-অকেজো, নড়বড়ে, অসচ্ছল<br>উয়ার লাতিট এখুন লনডুরে হয়েঁ আছে।<br>ঠিক ভাবে দাঁড়ায় নাই। | বীর |
| লত্ | lat বি,-<লতা সাঁ-লৎ, নাড়া<br>পুঁইলত্ টা লকলকাই উইঠছে। | ঝাড়-ধল-বীর |
| লতা | latā বি,-ঘর নিকানোর বস্ত্রখন্ড; লতা দেওয়া | বীর |
| লতাপাতা | latāpātā বি, সাপ প্রভৃতি; লোক বিশ্বাস — রাত্রে<br>সাপের নাম করতে নেই, তাই সাপকে লতাপাতা বলে। | বীর |
| লতি | lati বিণ, লতার মত সরু | বীর |
| লতিছতি | lati-chati বি,-ছন্নছাড়া অবস্থা, নয়ছয় হওয়া,<br>এলোমেলো | ঝাড় |
| লতিজা | latijā বি,-অবস্থা, কর্মফল, <ফা-নতিজা<br>উ যেমন উড়নচন্ড্যা, উয়ার লতিজাও তেমন হব্যেক। | ঝাড়-ধল |
| লদপদ | ladapada বি,-তুলতুলে নরম অবস্থা<br>আমগুলা গাছে পাক্য, লদ-অ-পদ-অ কইচ্ছে! | ধল-মান |
| লদভুঁসকা | ladbhūskā বিণ,-অশক্ত | বীর |
| লদরপদর | ladarpadar বি,-হাঁসফাঁস, অস্থির হওয়া<br>গাভীন গাই ট ইবার লদর পদর করছ্যে। সাঁ-লদরপদর | বীর |
| লদবদ | ladbada বি, দ্র: লদপদ | ধল-মান |
| লদলদ | ladlad বি,-খুব নরম অবস্থা | ধল-ঝাড় |
| লদলদ্যা | ladlad'ā বিণ,-খুব নরম; সাঁও-লদলদা:ওক্<br>কাঁঠাল ট পাক্যে লদলদ্যা হয়েঁছে। | ঝাড়-ধল |
| লদলদে | ladlade বিণ,-দ্র: লদলদ্যা | বীর |
| লদসপদস | ladaspadas ক্রি বিণ,-ধীরে সুস্থে<br>মুটা লক্ লদপপদস কর্যে হাঁটে। | বীর |
| লদা | ladā বি,-হেলে পড়া– তুল দ. প. বাংলা – নেদা/ন্যাদা | বীর |
| লদী | ladī বি,-নদী<br>লদী-এ আইল বান<br>পাব কর ভগবান। সাঁ-গাড়া | ধল-মান-<br>বাঁক-বীর |
| লধা | ladhā বি,-জনজাতির সম্প্রদায় বিশেষ; লোধা<br><লুব্ধক(শিকারী), সাঁ-লধা:ক্ | ধল-ঝাড়-বাঁক |

| | | |
|---|---|---|
| লবগুঞ্জর | labguñjar বি,-বিশালকায় বাঘ <নব+কুঞ্জর<br>লবগুঞ্জর বাঘের পারা | মান-ধল-ঝাড় |
| লবজ | labaj বি,-নাড়ী, <ফা লব্‌জ | ধল-মান-বীর |
| লবৎ | labat বি,-আচরণ<br>তুর লবৎ ভাল লয়। | বীর |
| লবতী | labatī বিণ,-চরিত্রহীনা, <নব-বতী, নবযুবতী ? | বীর |
| লবলাট | lablāṭ বি,-নাটুকে ভঙ্গী, ঢং দেখানো, <নব-নাট্য | বীর |
| লবাৎ | labāt বি,-খেজুর গুড়ের গোলাকার পাটালি<br><ফা লবাৎ | বীর |
| লবান | labān বি,-অগ্রহায়ণ মাসে গৃহস্থ বাড়ীতে নতুন চালের<br>অন্নগ্রহণ করার অনুষ্ঠান; <নবান্ন সাঁও-লোবান | বীর-বাঁক |
| লভরা | labhrā বিণ,-লোভী | ধল-ঝাড় |
| লম্ফ | lampha বি,-বাতি জ্বালানোর জন্য ব্যবহৃত তৈলাধার<br><ইং lamp<br>অ-রে, লম্ফটা জ্বালাইঁ দে | বীর |
| লয় | laĕ ক্রি,-নঞর্থক — নয় (নহে)<br>উ ভাল লক লয়।<br>রাম লয়, শ্যাম আইসব্যেক। | বীর-ধল-মান |
| লয়ে লয়ে | laĕe laĕe ক্রি বিণ,-আস্তে আস্তে, ধীরে ধীরে | বীর |
| লব | lar বি,-কামার, লোহার <লৌহকার<br>ল-ব পাড়ায় যায়্যেঁ ফাল-ট পাজাই লে | বীর |
| লরগুঁজ | largũj বি,-শাবল (লোহার গুঁজ) | বীর |
| লরজ | laraj বি,-সুতো অথবা কাপড় জড়ানোর জন্য ব্যবহৃত<br>মসৃণ কাষ্ঠদন্ড। | বীর |
| লরশু | larśu বিণ,-গতপরশুর আগের দিন বা আগামী পরশুর<br>পরের দিন;<br>উ লরশু আস্যেছিল।<br>উ লরশু আইসব্যেক। | ধল-ঝাড়-বীর |
| লল | lal বি,-<নল<br>লল-ট ফুট-অ হইয়্যেঁছে, জল পইড়্‌ছে। | ধল-মান-বীর |
| ললা | lalā বি,-নোলা, লোভ | বীর |

| | | |
|---|---|---|
| ললকা | lalkā ক্রি,-প্রলুব্ধ করা, লোভ দেখানো, ভুলানো | ঝাড়-ধল |
| | ছা-টাকে এমুন লল্‌কাছিস কেনে ? | |
| ললপা | lalpā ক্রি,-চমকা, লকলক করা | বীর |
| | বিদ্যুৎ লল্‌পাছে <✓ললক্ | |
| ললসা | lalsā বিণ,-পাতলা গড়ণের ও লম্বা, নলের মত | বীব |
| | (সরু ও লম্বা); ললসা পারা লুক। | |
| ললাট | lalāt বি,-কপাল, কষ্ট ভোগ | বীর |
| | দেখবি, উকে কত ললাট করতে হয়। | |
| লল্লাট | lallāt বি, দ্র: ললাট | বীর |
| লসা | lasā বি,-জল নিকাশের নালা | বীর |
| লসি | lasi বি, দ্র: লসা | বীর |
| লহর | lahar আচবণের বাড়াবাড়ি; লহর কলা করিস না। | বীর |
| লহরী | laharī যে মেয়ে আচরণের বাড়াবাড়ি করে | বীর |
| লহলা | lahalā মাছের পোনা | বীব |
| ললি | lali বি,-নলি, সুতো গুটানোর ছিদ্রযুক্ত কাষ্ঠ খন্ড; | বীব-মান-ধল |
| | উনুনে আগুন ধরানোর জন্য ফুঁ দেওয়ার নলি, বাঁশেরনলি | |
| ল-সমুদে | la-samude বি,-বিবাহের কথাবার্তা, <নব-সম্বন্ধ | বীর-ধল- |
| | আখুন ল-সমুদে চইল্‌ছে। | বাঁক-মান |
| লহ্ | lah ক্রি,-<✓লহ | বীর-ধল- |
| | লিয়া—নেওয়া | বাঁক-মান |
| | লাও — নাও | |
| | লে — নে | |
| | লেক — নিক | |
| | লিলি — তুইনিলি | |
| | লিলিস — নিলি | |
| | লিব্যেক — নিবে, নেবে | |
| | লিব — নিব, নেবো | |
| | লিবেন — নিবেন, নেবেন | |
| | লিয়ে — নিয়ে | |
| | লিব নাই — নিব না, নেবো না | |
| | লিল — নিল | |
| | লিল্যেক — নিল (ঝিঙাফুল লিল্যেক জাতিকুল) | |

| | | |
|---|---|---|
| লহক | lahak ক্রি বিণ,-নিমেষে, খুবতাড়াতাড়ি, দ্রুতবেগে তুল-আ-লম্হা; সাঁ-লাহ্কাও, লহকে লহকে ধরিব মাছ = পলকে রাঁধিব ভাত —লোকসঙ্গীত | ঝাড়-ধল-মান |
| লহলহ | lahalaha বি,-সতেজ ভাবে বেড়ে চলা; ল' ল' <লতা দেখ্ ন, ঘাঁস গিলা লহ লহ কর‍্যে বাড়ছ্যে। | ঝাড়-ধল |
| লহল | lahal বিণ,-শিথিল, ঢিলা, <লল | ধল-ঝাড় |
| লহা | lahā বি,-লোহা, <লৌহ | ঝাড়-ধল-মান |
| লহার | lahār বি,-কামার সম্প্রদায় বিশেষ; লৌহকার | ঝাড়-ধল- |
| লহু | lahu বি,-১. রক্ত, <ফা, লহু<br>২. চোখের জল | মান-ঝাড়-<br>ধল-বীর |
| লা | lā অব্যয়,-সম্বোধন, <প্রা-হলা | মান-ধল-বীর-<br>ঝাড়-বাঁক |
| | ২. বি. নৌকা <নাব, সাঁ-লা<br>লা ঘাটা— নৌকা থেকে নামার বা ওঠার ঘাট।<br>৩. বি. লাক্ষা, <লাক্ষা >লাহা >লা | |
| লাই | lāi বি,- ১.নাই (<নাহি), (= নাভি)<br>উদরের মধ্য ভাগে অবস্থিত নাই কুন্ডলী।<br>২. প্রশ্রয়, লাই দেওয়া, <লেহ <নেহ <স্নেহ<br>কুকুরকে লাই দিল্যে মাথায় উঠব্যেক।<br>৩. নেহাই – কামারশালের লৌহখন্ড বিশেষ, যার উপর জ্বলন্ত লোহা রেখে পিটিয়ে পাত করা হয়।<br>৪. ক্ষৌরকার, নাপিত <নাপিত >লাপিত >লাই<br>৫. পদবী বিশেষ <লাপিত(নাপিত) | বীর-ধল-মান |
| লাইড় | lāiṛ বি,-লাড়ি, <নাটিকা<br>লাইড় কাটবেক ধাই। | ধল-ঝাড় |
| লাউড়্যা১ | lāuṛ'ā বি,-নৌকার মাঝি, যে নৌকা চালায়, নাবিক | ঝাড়-ধল |
| লাউড়্যা২ | lāuṛ'ā বি,-নৌকার মাঝি, যে নৌকা পারাপার করে <নাবিক (নাবটিক); সাঁ-লাউড়িয়া<br>লাউড়্যাদের মরণ হইল, ঘাটে সাইখে লা। | ধল-মান-বাঁক |
| লাউড়া | lāuṛā বি,-পুং জননেন্দ্রিয়, অপশব্দ বিশেষ<br>তুল হি লৌড়া | মান-ধল-বীর |

| | | |
|---|---|---|
| লাঁড় | lāṛ বি,-পুং জননেন্দ্রিয়, <প্রা-লাণ্ড সাঁ-আঁড়-এঁড় | ঝাড়-ধল-মান |
| লাকড়া | lākṛā বি,-নেকড়ে, নেকড়াবাঘ | মান-ঝাড়-ধল |
| | ই বনে বাঘ পাবেন নাই আইজ্ঞা, তেবে দু'চারটা লাকড়া পাবেন। সাঁ-হাড়গার | |
| লাগ | lāg ১. ক্রি, লাগ <লগ্ন, পা-লাগ্‌গ, প্রা-লগ্‌গ | ঝাড়-ধল-মান-বীর |
| | লাগা — যুক্ত হওয়া, যুক্ত করা, বন্ধ করা, লেগে থাকা ব্যথা পাওয়া দুয়ার ট লাগাঁই দে (বন্ধ কর) | |
| | পেছু লাগা — পিছনে লাগা, শত্রুতা করা | |
| | ভাল লাগা — সুস্থ বোধ করা, আনন্দ পাওয়া | |
| | মনে লাগা — পছন্দ হওয়া, ব্যথা পাওয়া | |
| | লজর লাগা — কুদৃষ্টি লাগা | |
| | ডাহনী লাগা — ডাইনীর ভর হওয়া | |
| | দমে লাগা — খুব ব্যথা পাওয়া | |
| | ভূত লাগা — ভূতে ধরা | |
| | জড় (জোড়) লাগা — মিথুনরত থাকা | |
| | হুচুক লাগা — হুজুগ ধরা | |
| | গায়ে লাগা — শরীর পুষ্ট হওয়া | |
| | ভেলকি লাগা — বিভ্রান্ত হওয়া | |
| | লড়হাই লাগা — মারামারি কর' | |
| | ২. বি. বড় বিষধর সাপ — <নাগ | |
| | লাগ লাগিন জড় লাগ্যেছে। (নাগ নাগিনী সঙ্গমরত) | |
| লাগ পেটে | lāg peṭe চাষের মজুর যে শর্ত সাপেক্ষে লাগাতার কাজ করে যায়। | বীর |
| লাগ ভার | lāg bhār বি,-বোঝা, কাঁধের ভার, <লগ্ন+ভার | বীর |
| লাগনা | lāg-nā ১.বি,-লৌকিকতা, <লগ্ন | বীর |
| | শ্বশুর ঘরকে লাগনা যাবে। | |
| | ২. বিরুদ্ধাচারণ | |
| | ৩. খেসারত দেওয়া, ঋণ থাকা | |
| লাগরাজ | lāgrāj বি, নিষ্কর জমি, লাখরাজ/লাখেরাজ | |
| লাগাৎ | lāgāt বি,- নাগাৎ, <আ-ল্‌গায়ৎ | মান-ধল-বীর |
| | কবে লাগাৎ আইসব্যেক। | |

| | | |
|---|---|---|
| লাগান | lāgān ক্রি,-ঝগড়া বাধানো | ঝাড়-ধল |
| লাগান-বাঝান | lāgān bājhān বি,-এর কথা ওর কাছে বলে মনান্তর ঘটানো, লাগানো-ভাঙানো<br>উয়ার কাজই হছে লাগান-বাঝান করা | ধল-ঝাড় |
| লাগান-ভাজান/ভাঁজান | lāgān-bhājān/bhā̃jān বি,- (দ্র: লাগান-বাঝান)<br>< লগ্ন+ভঞ্জন | বীর |
| লাগ্যে | lāg'e নিমিত্ত বিভক্তির চিহ্ন, জন্য ;<br>আমার লাগ্যে কিছুই আনলি নাই ?<লগ্ন; প্রা-লগ্‌গ্‌ | ধল-মান |
| লাঘা-পাঘা | lāghā pāghā বি,-দড়ি সাঁ-লাগিৎ<br>লাঘা-পাঘা নাইত কাড়হাটাকে বাঁধবি কি করে ? | ঝাড়-ধল |
| লাগু | lāgu যে কোন কিছুতে রত <লগ্ন | বীর |
| লাঙল | lāṅal বি,- হল, হাল,<br>লাঙলের বিভিন্ন অংশ <লাঙ্গল<br>১. ইশ ঈশ<br>২. বাঁক } ইশের সম্মুখ ভাগ, যার সঙ্গে জোৎ দড়ি<br>৩. খাঁজ } আটকানো হয়।<br>৪. পাট — লাঙলের মূল কাঠামোর যে স্থানে ইশ্‌ সংযুক্ত করা হয়।<br>৫. হাল — লাঙল<br>৬. সুপধনি —লাঙ্গলের পাট ও ইশের সঙ্গে সংযুক্ত ক্ষুদ্র কাষ্ঠদন্ড<br>৭. বঁটা — বোঁটা <বৃন্তক<br>৮. হাতা —বোটার যে অংশটি হাতের মুঠোয় চেপে ধরে লাঙল চালানো হয়।<br>৯. পাশি — লাঙলের সঙ্গে ফাল যুক্ত করে ধরে রাখার জন্য লোহার আংটা।<br>১০. ফাল — ভূমি কর্ষণের জন্য লাঙলে যে লোহার তীক্ষ্ণাগ্র ফলক লাগানো থাকে। <ফলক<br>১১. অঁদ্‌ (গোরুর গাড়ীর বলদের গলায় বেঁধে জোয়ালের সঙ্গে যুক্ত রাখার দড়ি)<আন্দু | ঝাড়-ধল-বীর-মান-বাঁক |

| | | |
|---|---|---|
| লাঙলা | lāṅlā বিণ,-যে লাঙল চালায়; লাঙল চালানোব দড়ি | বীর |
| | <লাঙল+ইয়া | |
| লাঙু | lāṅu বিণ,-যে কোন কাজে লেগে থাকে | বীর |
| লাচ | lāc বি,-নাচ, <নৃত্য, সাঁ-এনেচ্ | ধল-মান- |
| | বিভিন্ন প্রকারের লাচ — | ঝাড়-বাঁক |
| | ১. দাঁয়্‌ড়/ দাঁড়শালি /দাঁড়শালিয়া | |
| | ২. করমলাচ / জাওয়া লাচ | |
| | ৩. ছো নাচ/ লাচ | |
| | ৪. লাটুয়া | |
| | ৫. পাইক | |
| | ৬. মুহা | |
| | ৭. কাঠি | |
| | সাঁওতালী নাচ : | |
| | লাগ্‌ড়ে এনেচ | |
| | দং | |
| | ডাহার | |
| | গোল ওয়ারি | |
| | রিঁজা / রিন্‌জা | |
| | সহরায় | |
| | বাহা | |
| | মাতওয়ার | |
| | ঝিকা | |
| | ভিনসার | |
| | দুংগেড় | |
| | জালে | |
| | লো বোয় | |
| | ডোমকচ | |
| | পাক দং | |
| | তামি | |
| লাচ্‌নী | lācnī বি,-নাচনী, নর্তকী | মান-ধল |
| | **লাচ্‌নী লাচ — পশ্চিমসীমান্ত বাংলার তথা ঝাড়খন্ড** | |
| | **অঞ্চলের গ্রামীণ নাচ বিশেষ ;** | |

| | | |
|---|---|---|
| | (সাধারণত কোন পূজাপার্বণ বা অনুষ্ঠানে নাচনী/লাচ্‌নী নাচানো হয়।) বাইজীনাচের অনুকরণে উদ্ভুত এক প্রকার নাচ,যার মুখ্য ধারিকাকে লাচ্‌নী বা নাচ্‌নী বলা হয়। লাচ্‌নী লাচের মূল গায়ককে বলা হয় রসক্যা বা রসিক। লাচনী লাচে ব্যবহৃত বাদ্যযন্ত্রাদি — ঢোল, নাগড়া বা ধামশা/ধুমসা, সাহ্‌নাই , কাড়হা ঠেচ্‌কা, মাদল ইত্যাদি সাঁ-লাইচ্‌নী | |
| লাচনীশাল | lācnīśāl বি,-এক প্রকাব ধানের নাম | মান |
| লাচ্‌নীশালিয়া | lācnī śāliā বি,-নাচনী নাচের গান বিশেষ, এক প্রকার ঝুমুর গান। | মান-ধল |
| লাছ | lāch বি,-ঘরের সম্মুখভাগ, গৃহপ্রবেশের সম্মুখ পথ লাছ দুয়ার, <রথ্যা, লাছদুয়ারে কে দাঁড়াইঁ আছে, দেখ্‌না যায়্যেঁ। | ধল-মান |
| লাজ | lāj বি,-<লজ্জা ক্রি, লাজাইঁ গেলি। নামধাতু | ধল-মান |
| লাজকুড়ি | lāj kuṛi বি,-লাজুক (মেয়ে, লজ্জাবতী, লজ্জাকুলা লাজ <লজ্জা+কুড়ি <কুল+ঈ (আকুলিকা) (তুল-সাঁ-কুড়ি = যুবতী) সাঁ-লাজকুঢ়িয়া তুল-দ: প: বাংলা -লাজকুল্যা = লাজুক (ছেলে) বহু-ট দমে লাজকুড়ি, ঘরের লে বাহিরাব্যেক নাই। | ধল-ঝাড় |
| লাজখাউকা | lāj khāukā বিণ,-নির্লজ্জ সাঁ-লাজখাউকা | ধল |
| লাজখাউকী | lāj khāukī বিণ,-নির্লজ্জ (স্ত্রী) | ধল |
| লাটশালা | lāṭ śālā বি,-সভাস্থান, কেবলমাত্র থামের উপর চালা দিয়ে তৈরী ঘর , আখড়া <নাট্যশালা লাটশালায় মিটিং হব্যেক। | বীর |
| লাটা | lāṭā বি,-১. ঝোপ, কাঁটার ঝোপ, ঝোপঝাড় তুল-ওড়িয়া-নটা ২. তাঁতের কাজে ব্যবহৃত সুতো জড়িয়ে রাখার দন্ড বিশেষ; লাটাই ৩.চন্দন ঘষার ছোট শিল | বীর-ঝাড়-ধল |
| লাটালাচ | lāṭā lāc বি,-এক প্রকার লোকনৃত্য, লাটুয়া নাচ নাটুয়া (নাট+উয়া) >লাটুয়া >লাটা তুল-লেটো | ধল-মান |

| | | |
|---|---|---|
| লাটা-কাটা | lāṭā-kāṭā বি,তসরগুটি থেকে সুতো বার করার পদ্ধতি | বীর |
| লাঠা | lāṭhā বি,-আঠা | বীর |
| লাঠু | lāṭhu বি,-লাট্টু; লাটিম, <ফা. লাট্টু | বীর |
| লাঠুয়া | lāṭhuā বিণ,-ফচকে, ফাজিল | ঝাড়-ধল |
| লাড় | lāṛ বি,-নাড়ি, লাড়ের টান —রক্ত সম্পর্ক | বীর |
| | লাড়-কাটা — প্রসূতীর নাড়ি কেটে নবজাতককে মাতৃ যোনী থেকে বিচ্ছিন্ন করা, <নাটিকা সাঁ-লাড়িয়া | |
| লাড়কাটা | বি,- ধাই, যে প্রসূতীর নাড়ি কাটে। | বীর |
| লাড়া | lāṛā বি,-১. ডাঁটা —শালুক লাড়া | বীব-ধল-মান |
| | ২. ধান কাটার পর ক্ষেতে অবশিষ্ট ধান গাছের গোড়ার অংশ; নাড়া সাঁ-লাগুহা | |
| | ক্রি. ৩. নাড়াচাড়া করা, নাড়ানো, মাথা নাড়া <✓নড়্ | |
| লাড়াকাটা | lāṛākāṭā বিণ, -অকর্মণ্য, মজুর | বীর |
| লাড়ি | lāṛi বি,-নাড়ি-ভুঁড়ি, নাড়ি | বীর |
| লাতা | lātā বি,-নাতা, বৈ-তন ত্যানা,কাপড়ের ছেঁড়া টুকরো যা মোছার কাজে ব্যবহৃত হয় ; | বীর-ধল-বাঁক-মান |
| | লাতা দেওয়া, গোবর লাতা, <নেত্র (>নেত)? | |
| | তুল-বৈ-তন (ছেঁড়া কাপড়ের টুকরো) | |
| | >ত্যানা >ন্যাতা >লাতা | |
| লাতার | lātār ক্রি বিণ,-নাগাড়, একাদিক্রম, <হি-লাগাতর | ঝাড়-ধল |
| | এক লাতারে কাঁদ্যে চল্যেছে। | |
| লাতি | lāti বি,-নাতি সাঁ-গড়ম কড়া | ধল-মান-বীর |
| লাতিন | lātin বি,-নাতনী সাঁ-গড়মকুড়ি | ধল-মান-বীর |
| লাদ | lād বি,-১. গবাদি পশুর বিষ্ঠা, সাঁও-ই:চ্/লাদ | বীর-ধল-মান |
| | এক লাদ গোবর <প্রা-লাদ্দি | |
| | ২. গরুর জাবনা দেবার বড় মাটির পাত্র, লদ্দ | |
| লাদন | lādan বি,-লাঠি | বীর |
| লাদনা | lādnā দ্র: লাদন | বীর |
| লাদা | lādā বি,-১. গবাদি পশুর বিষ্ঠার স্তূপ | বীর-ধল-মান |
| | এক লাদা গবর | |
| | ২. ক্রি, বিষ্ঠাত্যাগ করা/ করানো সাঁ-লাদা | |

| | | |
|---|---|---|
| | গাই মঁইষগাকে আগে লাদা করাবি, তারপর গঠে লি যাবি। | |
| | গরুট লাদছে, <লর্দয়তি <✓লর্দ্ | |
| | গরুগুলা এখুন লাদব্যেক নাই। | |
| | ৩. ক্রি— চাপানো, বোঝাই করা<✓লর্দ্ | |
| | গাড়ী-এ বস্তাগুলা লাদি/লাদ্যে দে | |
| | তুল-হি-লাদনা, সাঁও-লাদ উপর | |
| লাদাড়ি | lādāṛi বি,-ছাগল, ভেড়ার মল, বিষ্ঠা, <লদ্দ (লাদ+আড়ি) | ঝাড়-ধল-বীর |
| লাদি | lādi বি,-ইঁদুর প্রভৃতি ক্ষুদ্র প্রাণীর মল, ইঁদুর লাদি | ধল-বীর-মান |
| লাপ | lāp বি,-মাপ, মাপ >নাপ >লাপ | ঝাড়-ধল |
| | ক্রি, লাপা —মাপা | |
| | জমি গিলা ইবার লাপ জঁখ কইত্তে হব্যেক। | |
| লাপাটে | lāpāṭe ক্রি বিণ,-তাড়াতাড়ি এবং শব্দ করে খাওয়া | বীর |
| | লাপাটে খায়্যেঁ লিলেক। | |
| লাপিত | lāpit বি,-নাপিত সাঁও-লাপিত | ঝাড়-ধল-বীর-মান |
| লাফুরি | lāphuri বি,-ব্যঞ্জন বিশেষ, লাফরা, লাফড়া | বীর |
| লাবন-ভাবন | lāban bhāban বি,-ভাবনা চিন্তা | বীর |
| | অত লাবন ভাবন ভাল লয়। | |
| লাবুড়ি | lāburi বি,-কাঠের বড় হাতা | বীর |
| লায়া | lāĕā বি,-জনজাতি সম্প্রদায়ের পুরোহিত বিশেষ, সাঁ-লায়া | ধল-মান |
| লাইয়া | lāiā বি,-দেবপূজারী (তুল-সাঁও-নায়কে) | ধল-মান |
| | নায়ক >নাইয়া >লাইয়া >লায়া | |
| লায়ালি | lāĕāli বি,-লায়াদের ভোগদখলের জন্য নি:শুল্ক জমি, লায়ালি জমি, দেবোত্তর জমি | ঝাড়-ধল |
| লারদা | lārdā ক্রি, লাথিমারা, গোড়ালি দিয়ে মারা | ঝাড়-ধল |
| | ছেল্যোগুলা গেঁড় টকে লারদাছে। | |
| লারা[১] | lārā ক্রি,-না পারা (ন+পার), নারি (পারি না) | ঝাড়-ধল-মান-বীর |
| | উ কাজ আমি কইত্তে লাইর্‌ব (পারিব না) | |
| | উয়াকে বলিস না , উ লাইরবোক (পারিবেক না) | |
| | লারছি (লাচছি) পারছি না | |

| | | |
|---|---|---|
| লারা² | lārā বি, -দ্র: লাড়া ২ | বীব |
| লারাকাটা | lārākāṭā বিণ,-অকমর্ণ্য (লারা -নাড়া/লাড়া) | বীর |
| | কাটা ধান গাছের গোড়ার অংশ কাটা; যে কাটে | |
| | 'যে এল চষ্যো | |
| | সে রইল বস্যো।' | |
| | লারাকাটাকে ভাত দাও ঠেস্যে ঠেস্যে --- প্রবাদ | |
| লালটেন | lālṭen <ইং ল্যান্টার্ন সাঁও - লালটেন | বীর |
| লালচ্ | lālac বি, লোভ, <লালসা | মান-ধল-বীর |
| লালা | lālā বি,-১. জলনিকাশী নালা, <নালিকা সাঁ-লালা | বীব |
| | বিণ. ২. লোভী, লালায়িত | |
| | বি. ৩. থুথু, মুখের লালা | |
| লালি | lāli লালের ভাব, সূজ্জিতে লালি দিঁয়েছে (সূর্য উদিত | বীর |
| | হচ্ছে) | |
| লালু | lālu ১.বিণ,-ছোট, লালু বাছুর | বীর |
| | ২. বি. আদরার্থক নাম বিশেষ, | |
| লালেলাল | lālelāl বি,-লাল রঙের বিস্তৃতি | মান-ধল |
| | লাল শালুকের ফুল ফুটে লালে লাল হে | |
| লাহঙ্গা | lāhangā বিণ, -লম্বা সাঁও-লাহুঙ্গ | ধল |
| লাহা | lāhā বি,-লাক্ষা সাঁও-লাহি | |
| লি | li ক্রি,- নিয়া >লিয়া >লি | বীর-ধল-মান |
| | গরুগিলাকে চবায়তে লি যা | বাঁক |
| | লিব (নিব, নেবো) | |
| | লিবি (নিবি) | |
| | লিবিস (নিবি) — তুঁই লিবিস | |
| | লিবে (নিবে, নেবে) | |
| | লেগব (লিয়ে+যাব) | |
| | নাই লিব (নেবোনা, নিবনা) | |
| | লিযা --- (নেওয়া), উ-ট লিয়া হবোক নাই। | |
| | লি(নি, নিঁই), লিস্ (নিস), লি-ছে (নিয়েছে); | |
| | লিব্যেক (নেবে), লিয়োঁছিলি/লিয়াঁছিলি/লিয়েছিলম/ | |
| | লি-ছিলম, লিতে থাইকব(নিতে থাকবো) | |
| | লিছি/লিয়োঁছি/লিল্‌ছি (নিয়েছি) | |

| | | |
|---|---|---|
| লিক | lik বি,-১. মাটির উপর গরুর গাড়ীর চাকার দাগ<br>লিকে লিকে চল্যোঁ যা, ঠিক পঁহ্‌চি যাবি <লিক্ক<br>২. বি. লিখি, নিখি, উকুনের ডিম, <লিক্ষ/লিক্ষা<br>বিটি ছা-টার চুলে দমে লিক হইঁছে। | ঝাড়-ধল-বীর |
| লিকপিক্যা | likpik'ā বিণ,-লিকপিকে, রোগা পাতলা | ঝাড়-ধল |
| লিকড়া | likṛā ক্রি,-অপশব্দ বিশেষ, লিঙ্গমুখ নিষ্কাষিত করা, <নিষ্কাষণ<br>তুই আমার ইয়ে-ট লিকড়াবি। | ধল-ঝাড় |
| লিকাল | likāl ক্রি,-পরিষ্কার করা, নিকোনো, ঘর থেকে আবর্জনা নিয়ে বাইরে ফেলা, <নিষ্কাষণ | ঝাড়-ধল |
| লিকুসা | likusā বার করা, দাঁত বার করা, <নিষ্কাষণ<br>অমন দাঁত নিকুষছিস কেনে ?<br>উ দাঁত লিকুসছে। | বীর |
| লিখাপঢা | likhā-paṛhā বি,-লেখাপড়া, <✓লিখ্+✓পঠ্ | ধল-মান-বীর |
| লি-খাঁউতি | li-khā̃uti বিণ, যে খায় না(স্ত্রী) | বীর |
| লিখি | likhi বি,-উকুনের ডিম, খুব ছোট উকুন, <লিক্ষা | ধল-মান-বীর |
| লিগগুন্যা | liggun'ā বিণ,-যার কোনো গুণ নেই, যার বদগুণ আছে , <নির্গুণ(+ইয়া) | ঝাড়-ধল |
| লিগঘিন্যা | ligghin'ā বিণ,-যার ঘৃণা নেই, <নির্ঘৃণ<br>যে বুঝে সুঝে কাজ করে না, অ-কাজ কু-কাজ করে, অস্থানে যায়, অখাদ্য খায়। | ঝাড়-ধল |
| লিগে | lige বি,-গোরুর গাড়ীর দুই চাকাকে সংযুক্ত করার কাষ্ঠ দন্ড, ধুরো/ধুরি | বীর |
| লিঘা | lighā বি,-দ্র: লিগে | ধল-মান-বাঁক-ঝাড় |
| লি-চালি | li-cāli বিণ,-নির্জন, শব্দহীন, <নিশ্চল<br>লি-চালি রাইত্, এক-টুকুন বাতাসও নাই। | বীর |
| লিছ | licha ক্রি বিণ,-নিছক, বিনা কারণে | বীর |
| লিছক্কা | lichakkā ক্রি বিণ,-অনায়াসে | বীর |
| লিচ্ছিন্দে | licchinde ক্রি বিণ,-অনায়াসে, নিশ্চিন্তে <নিশ্চিন্তা | বীর |
| লিটপিট্যা | liṭpiṭ'ā বিণ,-খুঁৎখুঁতে | ধল-মান |

| | | |
|---|---|---|
| লিটিরপিটির | liṭirpiṭir বি,-মন্থর গতি<br>এমন লিটির-পিটির করল্যে কি কাজ হয় ! | বীর |
| লিড়া | liṛā বিণ,-দুর্বল | বীর |
| লিঢ়া | liṛhā বিণ,-শক্তপোক্ত, দৃঢ়, তুল-লঢ়া | ঝাড়-ধল |
| লিত | lit বিণ,- প্রতিদিন, <নিত্য | ধল-ঝাড় |
| লিতুই | litui বিণ, প্রতিদিন, <নিত্য(+ই), লাচনীর ঠিনে লিতুই পাবি উয়াকে। | ধল-মান-বীর |
| লিত্তি | litti বিণ, প্রতিদিন, <নিত্য | বীর |
| লিদা | lidā বিণ, বাঁকা, খোঁড়ান, খুঁড়িয়ে হাঁটা<br>লিদা আমগাছট কাটব। তুলঃ-দ. প. বাংলা– নেদা/ন্যাদা<br>তু লিদাছিস ক্যানে। | বীর |
| লিদধল্লা | liddhallā বিণ,-যেখানে ধরার কিছু নেই<br>লিদধল্লা হয়্যোঁ দাঁড়িন আছে। | বীর |
| লিদান | lidān বিণ,-নিদান, অন্তিম, <নিদান<br>লিদান কালে দেখা দিহ্ হরি। | ঝাড়-ধল-মান |
| লিদ্ধন | liddhan বিণ,-যার ধন সম্পত্তি নেই, দরিদ্র, <নির্ধন | ধল-মান |
| লিদ্ধনিয়া | liddhaniā বিণ,-দরিদ্র, ধনসম্পদহীন, <নির্ধন(+ইয়া) | ধল-মান |
| লিদ্ধুনী | liddhunī বি,-ধনহীন ব্যক্তি<br>লিদ্ধুনীর ধুন হলে দিনে দেখে তারা | বীর |
| লি-পুঁজি | li pūji বিণ,-পুঁজিহীন, যার কোন পুঁজি নেই | বীর |
| লি-ভাতারী | li-bhātārī বিণ,-তিরস্কার বিশেষ, যার ভাতার নেই, রাঁড়ি | মান |
| লিব্‌ভাতারী | libbhātārī বিণ,-স্বামীহীনা, যার ভাতার নেই। <নির্ভর্তৃকা<br>লিব্‌ভাতারী মাগীর গিদের কত। | বীর |
| লি-বাহুড়া | libāhuṛā বিণ,-তিরস্কার বিশেষ, মড়া, যে ফিরে আসে না, তুল-ওড়ি-বাহুড়া (ফিরে আসা) | মান |
| লি-বাহুর | libāhur বিণ,-নির্জন<br>লি-বাহুর জাইগায় পঁহচিল | ঝাড়-ধল |
| লিভা | libhā ক্রি,-নেবানো, নিভে যাওয়া , <নির্বাণ<br>আলা টকে লিভা, লিভাইঁ দে | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| লি-মুড়া | limuṛā বি,-বিশেষ অনুষ্ঠানে গোয়ালে আঁকা মুন্ডহীন ছবি, <নির্মুণ্ডা | মান |
| লিমূষক্যা | limūṣk'ā বিণ,-বাইরে সরল অন্তরে কুটিল, ইঁদুরের মত গোপনচারী; লিমূষক্যা সববস্ (সর্বস্ব) খায় | |
| লিয়ৎ | liat বি,-ভাগ্য, <নিয়তি<br>যাব যা লিয়ৎ তাই ত হব্যেক। | ঝাড়-ধল |
| লিয়র | liar বি,-শিশির, <নীহার<br>ভূব বিলায লিয়র পড়্যেছে। | বীর |
| লিয়াই | liāi বি.-১. ঝগড়া, বাক বিতন্ডা, <ন্যায়<br>নৈযায়িকদের মত তর্কবিতর্ক, কথা কাটাকাটি<br>উ পাড়ায় লিতুই লিয়াই, সাঁও-নেওয়াও<br>শাশুড়ী বহু এ লিয়াই লাগ্যেছে।<br>২. খড়ের দড়ি, | ধল-মান-বীর |
| লিযালদড়ি | liāldaṛi বি,- বাটিয়া/বেটে দড়ি <ফা-নহালি | মান |
| লিওহা | liohā অব্যয়, লেলিয়ে দেবার জন্য কুকুরকে নির্দেশ দেওয়ার শব্দ, হনুমান তাড়ানোর শব্দ | বীর |
| লি-পিতে | lipite বিণ, যার ঘৃণা নেই (নি-পিত্ত) | বীর |
| লিয়েইলাগা | lieilāgā ক্রি,-দ্র: লিয়াই | বীর-মান |
| লিরন্তা | lirantā ক্রি বিণ,-সবসময়, <নিরন্তর | বীর |
| লিরিবিরি | liribiri বিণ,-নিরিবিলি, নির্জন, <নিরাবিল<br>টুকুন লিরিবিরি কথা বই্ল্ব তার কুনু উপায় নাই। | বীর |
| লিরে | lire বিণ,-দুর্বল | বীর |
| লিরেঝিড়ে | lirejhiṛe বিণ,-যার কোনো পিছুটান নেই<br>আমি এক ট লিরেঝিড়ে লুক খুঁজছি। | বীর |
| লিল | lil বি,-১. বাঁশের উপরি ভাগের ছাল<br>২. নীলরঙ, কাপড়ে লিল দিয়া হল্য কি নাই ? সাঁ-লিল | বীর |
| লিল | lila ক্রি,- নিল, লইল | ধল-বীর-মান |
| লি-লক্ষ্মী | li lakṣmī লক্ষ্মীছাড়া | বীর |
| লিলবেড়্যা | lil beṛ'ā বিণ,-নড়বড়ে (নড়বড়িয়া)<br>লিলবেড়্যা বেঢ়া-ট ঝড়্যায় ভাইঙব্যেক। | ঝাড়-ধল |
| লিলহা | lilhā ক্রি,-কুকুরকে লেলিয়ে দেওয়া, | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| লি-লড় | lilār বিণ,-যা নাড়া হয়নি, চালের বস্তার চাল লিলাড় আছে। | বীব |
| লিলাজ | lilāj বিণ,- লজ্জাহীন, <নির্লজ্জ, | মান-ধল |
| লি-লাম | lilām বি,-নিলাম; উ সব জিনিষ লিলামে কিন্যেছি | বীব |
| লিলেজা | lilejā বিণ,- লজ্জাহীন, নির্লজ্জ, (নি+লাজ+উয়া) সাঁ-লিলজ | ঝাড়-ধল |
| লিশা | liśā বি,-নেশা<br>মদের লিশা-ই তখে খাব্যেক।<br>উ লিশায় চুবচুর হয়্যেঁ গেল্‌ছে। | ধল-মান |
| লিশাখর | liśākhar বিণ,-নেশাখোর | ধল-মান |
| লিশুড়া | liśuṛā ক্রি,-(দাঁত) বাব করা, <নি:সার<br>অমন দাঁত লিশুড়্যে হাঁসছিস কেনে ! | ধল-মান |
| লিষ্ঠা | liṣṭhā বি,-সত্য, যথার্থ, খাঁটি, <নিষ্ঠা<br>লিষ্ঠা বলছি, আমি করি নাই।<br>এমন লিষ্টা মিছা বলবি নাই। | ধল-মান |
| লি-সকড়্যা | li-sakṛ'ā বিণ,-নির্দোষ, যার হাত এঁঠো নয় (নি+সংকটিক) | ধল-মান |
| লিস্‌সাড় | lissāṛ বিণ,-নির্জন, সাড়াশব্দহীন, গভীর <নি:সাড় | ধল-মান |
| লিস্‌সুন | lissun বিণ,-নিঃসাড়, গভীব, <নি+শূন্য<br>লিস্‌সুন রাইতে যাইস না। | ঝাড়-ধল |
| লিসদা | lisdā বিণ,-পৃথক, আলদা | বীর |
| লি-সে | lise <নে+এসে | বীর |
| লিহাৎ | lihāt অব্যয়, নেহাৎ | ধল-মান |
| লিহি | lihi বি,-পোয়াল মাড়ানোর জন্য মধ্যস্থ খুঁটি যার সঙ্গে গোরুকে বাঁধা হয়, দ্র: মেহি | বীর |
| লুকলুকানি | luklukāni বি,-লুকোচুরি খেলা | ধল-মান-বীর |
| লুকলুকি | lukluki বি,-আল্‌জিভ | ঝাড়-ধল |
| লুকাল্‌ছে | lukālche ক্রি,-লুকিয়েছে, <✓লুক্<br>কুথায় লুকাল্‌ছে কে জানে ? | বীব |
| লুকাছাপা | lukāchāpā গোপন, সাঁ-লুকাছাপা<br>লুকাছাপা করে্য কদ্দিন থাকবেক ! | বীর |

| | | |
|---|---|---|
| লুগা | lugā বি,-কাপড়, তুল-হি-লুগা, ওড়িয়া-লুগা/নুগা<br>লুগাপাটা কিছুই নাই, পরব দেখতে কি কর‍্যে যাবেক,<br>বল। | ঝাড়-ধল |
| লুচকা | luckā ক্রি,-অতর্কিতে ছিনিয়ে নেওয়া<br>টাকার থল্যা ট লুচকাইঁ লি গেল। | ধল-ঝাড় |
| লুচ্চর | luccar বিণ,-পাজী, বদমায়েশ, অসচ্চরিত্র<br>লুচ্চা+খচ্চর, তুল-হি-লুচ্চা | ঝাড়-ধল |
| লুচুই | lucui বি,-লুচি | বীর |
| লুটাগড়ি | luṭāgaṛi বি,-গড়াগড়ি | বীর |
| লুটি | luṭi বি,-খড়ের আঁটি<br>লুটিগাদা — খড়ের আঁটির স্তূপ<br>ঘর ছাইতে হব্যেক, দশ পণ লুটি লাগব্যেক।<br>লুটি ফেলা — রোমন্থন কালে ভুক্ত খড় উগরে ফেলা<br>গরুটর বয়েস হয়্যেঁছে, লুটি ফেলছে।<br>ক্রি, সব লুটি লিল্যেক , <লুণ্ঠ্ | ধল-মান-বীর |
| লুটুকাঁড়িয়া | luṭukāṛiā বি,-খেলার সময় যে বসে থাকে<br>কিন্তু যে কোন পক্ষই তাকে স্বপক্ষে খেলার জন্য নিতে<br>পারে; তুল-লুটুখেঁড়িয়া (লুটু+খেড়িয়া) লুটুখেড়্যা | ঝাড়-ধল |
| লুড়কাকুনা | luṛkākunā বি,-ছোট ছেলে | বাঁক |
| লুড়কী | luṛkī বি,-ছোট, এক জাতীয় ছোট আকারের বেগুন,<br>লুড়কী বাইগণ। | ধল-বাঁক-মান |
| লুড়লুড়ি/<br>লুল্লুড়ি | luṛluṛi/lulluṛi বি, আলজিভ | ধল-ঝাড়-মান |
| লুতুর | lutur বি,-ভালোবাসা | বীর |
| লুথি | luthi বি,-মাছবিশেষ | ঝাড়-ধল |
| লুভ | lubh বি,-১. লোভ<br>২. ক্রি. অমন লুভাইছিস কেনে ? | বীর |
| লুর | lur বি,-ক্ষমতা, যোগ্যতা, ছিরিছাঁদ <ফা নুর<br>তুল-হি-লুর, সাঁও-লুর<br>উয়ার কাজের কনঅ লুর নাইখে<br>লুর থাইক্‌লে ত তবে করবি ? | ধল-মান |

| | | |
|---|---|---|
| লুলহা | lulhā বি,-খুব ছোট আকারের এক প্রকারের মাছ | ঝাড়-ধল |
| লুল্‌হুয়া | lulhuā বি,-হাতের চেটো | ঝাড়-ধল |
| লুলা | lulā বিণ,-লোভী | বীর |
| লুল্লাট | lullāṭ বিণ,-হাত-পা ছড়িয়ে আবাম কবা | বীর |
| | লুল্লাট কব্যে শুয়েঁ পড় | |
| লুলুক | luluk বি,-নোলোক, নাকের অলঙ্কার বিশেষ | ধল-মান-বীর |
| | 'লুলুক দিবার কথা ছিল | |
| | কই দিলি রে খালভরা।' লোকসঙ্গীত | |
| লুলু | lulu বিণ,-ছোট, লুলু বাছুর — ছোট বাছুর | বীর |
| লুলুপুতু | luluputu তোয়াজ, আদর | বীর |
| | লুলুপুতু করে মানানো গেল। | |
| লুহ | luh বি,-রক্ত, <ফা লোহ্ | বীর |
| | গলগল কর্যে লুহ্ বইছে। | |
| লে | le ১. পঞ্চমী বিভক্তির চিহ্ন, হতে, থেকে | ঝাড়-ধল-মান |
| | টুকু দাঁড়া, ঘরের লে আসছি ; | |
| | কথাল্লে আইস্‌ছ হে ? (=কোথা থেকে আসছো) | |
| | বনলে/বনের বেরহাইল টিয়া | |
| | ক-দিন লে জ্বর হছে। তুল-ওড়িয়া-ক দ: প: বাঙলা-নু | |
| | <সং লগ্ন >লগ্‌গ >লেগে >লে | |
| | ২. ক্রি, <লহ্, লে, খায়েঁ লে | |
| লেই | lei দ্র: লেহাই, লিয়াই | বীর |
| লেই-লেই | lei-lei অব্যয়, ১. ছাগলতাড়ানোর শব্দ | বীর |
| | ২. ঝগড়া (দ্র: ল্যায়) | |
| লেইশা | leiśā ক্রি,-লেপা, লেপন করা, <নিষেক | ধল-মান |
| | ঘর লেইশ্‌বি, তা কাদা গবর ই সব লাগব্যেক। | |
| লেওট | leoṭ বিণ,-খুব আদরের, লেওট ছা | ঝাড়-ধল |
| | ন্যাওটা ছেলে, <স্নেহবৃত্ত | |
| লেওর | leor বি,-১. শিশির, <নীহার | বীর |
| | ২. বি. সোহাগ, আদর <স্নেহ >নেহ >লেহ >লেঅর | |
| | কত লেওর দ্যাখ কেনে। | |
| লেংড়া | leiṅṛā বিণ,-খোঁড়া সাঁ-লেংড়া | |

| | | |
|---|---|---|
| লেংড়ি | lemṛi বিণ,-যে বাঁ হাত ব্যবহার করে(স্ত্রী) সাঁ-লিংড়ি | |
| লেঁগা/লেঙা/লিগা | lēgā/lenā/līgā বিণ,-বাঁ, বাম, লেঁগা হাত, যাব বাম হাতে জোব বেশি, যার বাঁ হাত বেশি চলে সাঁ-লেঁগা | ঝাড়-ধল-বীর |
| লেঁগুড | lēgur বি,-লেজ, <লাঙ্গুল; হনুমানের লম্বা লেঁগুড় | ঝাড়-ধল-বীর |
| লেঁজো | lējo বিণ,-লাজুক (লাজ+উয়া) | ঝাড়-ধল-বীর |
| লেঁড | ler বি,-বিষ্ঠাদন্ড <লেন্ড, লন্ড | |
| লেকান/লেখান | lekān/lekhān বিণ,-মত, মতন; তুল-সাঁও-লেকান/লেকা; উয়ার লেখান ভাল লক কমেই আছে। | ঝাড়-মান |
| লাখান | lākhān বি, চিহ্ন, <লক্ষণ | ঝাড়-ধল-মান |
| লেকেন/লেখেন | leken/lekhen বিণ,-মত, মতন (দ্র: লেকান) | ঝাড়-ধল |
| লে গা | legā ক্রি,- নিয়ে যা (লে +গিয়া) | বীর |
| লেগ্‌লি | legli ক্রি,-নিয়ে গেলাম, লিয়ে+গেলি<br>আমি নাই লেগলি (আমি নিয়ে যাই নি)<br>লেগব — লিয়ে+যাব<br>লেগ্‌ছে — লিয়ে+গেইছে | মান-ধল |
| লেগে | lege চতুর্থ বিভক্তির চিহ্ন; লাগিয়া, জন্য, তরে<br><লগ্ন >লগ্‌গ >লাগ+ইয়া<br>কিসের লেগে এস্যেছ।<br>উয়াব লেগে ত তুখে কুছু বলি নাই। | বীর-ধল-মান |
| লেট্‌কা | leṭkā ক্রি,-আটকে যাওয়া, তুল-হি-লটকা, লটকান আটকে দেওয়া, সেঁটে দেওয়া,তুল-সং✓নিট্‌-লম্বিত হওয়া চৌকিদাব আস্যো করকের (ক্রোক-আ-কুর্ক্‌)<br>কাগজ-ট কাঁথে লেটকাই দিল।<br>গাছের ডালে উটা কি লেট্‌কি আছে রে। | ধল-মান |
| লেঠা | leṭhā বি,-বিপদ, জট, ঝামেলা<br>উ কাজেব আন্যোক লেঠা | বীর-ধল-মান |
| লেঠ্যেল | leṭh'el বি,-লাঠিয়াল, লেঠেল, লাঠিধারী পাইক, পেযাদা | বীর |

| | | |
|---|---|---|
| লেড়পি | lerpi বি,-খোঁড়া স্ত্রীলোক, তুল-হি-লেংড়ি | ধল-ঝাড় |
| লেঢ়া | lerhā বি,-খোঁড়া সাঁও-লেঢ়া | ধল-ঝাড় |
| লেতাড়ি | letāri বি,-ছড়িয়ে পড়া, বিস্তার, (লেতাড়ি লাগা)<br>উয়াদেব ঘরে আগুন লাইগ্‌ল, ত গটা গাঁযে লেতাড়ি<br>লাগ্যে গাঁ-ট-ই পুড়্যে গেল। | ধল-ঝাড়-বীর |
| লেদা/<br>ল্যাদা | ledā/læedā বিণ,-১. বাঁকা, লেদাগাছ, যে গাছের<br>গুঁড়ি মাঝখানে বেঁকে গেছে, সাঁও-লেদা<br>২. অকর্মণ্য, কুঁড়ে — উ লেদা বটে, কাজের লয়,<br>৩. স্তূপ — এক লেদা গবর<br>৪. খুঁড়িয়ে হাঁটা — লেদিন্ লেদিন্ চলে | ধল-ঝাড়-<br>বীর-মান |
| লেদাড়ি | ledāri বি,-দ্র: লাদাড়ি | ধল-ঝাড় |
| লেধড়া | ledhrā বিণ,-সামান্য পরিমাণ, অল্প | ধল-ঝাড় |
| লেপড়া | leprā বি,-লিঙ্গ, (অপশব্দ বিশেষ), তুল-হি-লেওডা<br>লৌড়া | ধল-মান |
| লেপা | lepā ক্রি,-লিম্প্ | ধল-মান |
| লেবড়া | lebrā বি,-দ্র: লেপ্‌ড়া | ধল-মান |
| লেবেনচুষ | lebenchus বি,-চুষে খাওয়া হয়,এমন এক প্রকার মিষ্টান্ন<br><ইং লজেঞ্জেস | বীর-ধল-মান |
| লেভড়ি | lebhri বিণ,-লোভী | ধল-ঝাড়-মান |
| লেরো | lero বিণ,-সাময়িক দুর্বল<br>জ্বরে লেরো হয়্যেঁছে। | বীর |
| লেয়ো | leo বি,-লাউ, <অলাবু >লাউয়া >লেয়ো<br>তুল-হি-লৌকি | বীর |
| লেল্‌হা | lelhā বিণ,-ক্ষ্যাপাটে, অপরিণতবুদ্ধি, হাবা-গোবা<br>কথা বলতে গিয়ে যার মুখ দিয়ে লালা গড়ায়,<br>তুল-সাঁও-লেল্‌হা | ধল-ঝাড় |
| লেলহেপকা | lelhepakā বি,-ভীমরুল | ধল-ঝাড় |
| লেলা | lelā বিণ,-দ্র: লেল্‌হা | বীর |
| লেশড়া | leśrā ক্রি,-দ্র:লেশা, সাঁও-লেসড়াও | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| লেশা | leśā ক্রি,-লেপন করা, মাখানো<br>মাটি ও গোবর জলের সঙ্গে মিশিয়ে দেয়ালে প্রলেপ দেওয়া<br><নিষেক সাঁও-তাপা:ক্ | ধল-ঝাড় |
| লেহঙ্গা | lehaṅgā দ্র: লাহঙ্গা | মান-ধল |
| লেহর | lehar বি,-আদরযত্ন, <স্নেহ >নেহ >লেহ(র)<br>উয়ার আহি (আই) উয়াকে দমে লেহর করে। | মান-ধল-ঝাড় |
| লেহাল | lehāl বিণ,-কৃতার্থ হওয়া, দূর হওয়া <ফা-নিহাল<br>ইয়াতে কি দুখটা লেহাল হব্যেক ? | ঝাড়-ধল |
| লেতুর | letur বি,-আবদার | মান |
| লে-অ | le-a বি,-আয়ত্ত, আনুগত্য<br>কে কার কথা শুনব্যেক ? কেউ কারো লে-অতে নাই। | বীর |
| লেলি | leli বি,-খড় দিয়ে পাকানো দড়ি বিশেষ | বীর |
| লে-লে | le-le অব্যয়, কুকুরকে ডাকার শব্দ সাঁও- লে-লে | ধল-মান-বীর |
| লে-হা-হা | le-hā-hā অব্যয়, দ্র: লে-লে সাঁও-লেহাহা | ধল-মান-বীর |
| লৈকুতো | laikuto বি,-আত্মীয় স্বজনদের সঙ্গে পারস্পরিক সম্বন্ধ রক্ষা; উপহার দেওয়া <লৌকিকতা<br>লৈকুতো ত রাখতে হব্যেক, পাইসা নাই বললো চলব্যেক কেনে? | বীর |
| লৈতন | laitan বিণ,-নূতন, নতুন, <ফা, নৌতুন <সং নবতন<br>'ঝিলিক বসা লৈতন চুড়ি লিব।' | ঝাড়-ধল |
| লো[১] | lo বি,-চোখের জল <লোহ্<br>এ: চখের লে লো বহ্যেঁ যাছে। | বীর-মান |
| লো[২] | lo অব্যয়, - সম্বোধনে নারী <প্রা হলা লা লোঁ | বীর |
| লোই | loi বি,-লুচি তৈরী করার জন্য ময়দার লেচি লেই<br><সং লোপ্ত্রী | বীর |
| লোকি | loki বি,-পেতলের ছোট গামলা | বীর |
| লোধা | lodhā বি,-দ্র: লধা | |
| লোড়ি | loṛi বি,-নড়ি, লাঠি | বীর |
| লোফা-ডাঁড়ি | lophā dāṛi বি, এক প্রকার ছিপ | বীর |
| লোল | lol বিণ, -ঢিলা | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| লোলা | lolā বিণ,-নোলা, কন্ঠনলি, জিভ<br>উয়ার লোলা কত ?<br>উয়ার ললা লকলক করছে | বীর |
| লোলি | loli বি,-নলি, মাকুর সুতো জড়ানোর নলি <নল(+ই) | বীর |
| লোসো | loso বিণ,-রোগা<br>লোসো হলে কি হব্যেক, খাটতে পারে। | বীর |
| লোহু | lohu বি,-রক্ত, <সং লোহ, তুল-ফা-লোহু | বীর |
| লোহুল | lohul বিণ,-ঢিলা, শিথিল, <লোল<br>দড়াট লোহুল করে বাঁধ। | ধল-ঝাড় |
| লৌড়া/ লেওড়া | laurā/leorā বি, পুং জননেন্দ্রিয়, তুল-হি-লওড়া | ধল-মান-বীর |
| লৌতন/ লৌতুন | laytan/laytun বিণ,-নতুন, নূতন | ধল-ঝাড়-মান-বীর |
| লৌ-বরণ | laybaraṇ বি,-নবান্ন <নব+বরণ<br>নূতন চালকে বরণ করে নেওয়া | ধল-ঝাড় |
| ল্যা | læ ক্রি,-লে, নে <লহ<br>ল্যা কেনে (নেনা!) | বীর |
| ল্যাই | læi বি,-দ্র: লেঁই, লিয়াই | বীর |
| ল্যায় | læẽ সাঁও-লায়েলোঠা(ঝগড়া) | |
| ল্যাট-অ | læṭa বি,-ভুট্টার দানা সিদ্ধ করে ভাতের মত যে খাদ্য প্রস্তুত করা হয়।(ভুট্টার দানা কুটে, তারপর সিদ্ধ করতে হয়) তুল-হি-লাঠা | বীর |
| ল্যাপসা | læpsā বি,-সংযোগ, সংশ্রব<br>উয়ার সঁগে কুনু ল্যাপসা নাই। | বীর |
| ল্যার | lær বি,-নেওটা, দ্র: লিহর | বীর |

# শ - ś

| | | |
|---|---|---|
| শ | śa বি,-চিতা, শব (মৃতকে দাহ করার জন্য যে চিতা সাজানো হয়, তাকেই শ বলে ) | ধল-ঝাড় |
| শ | śa ক্রি,-শোয়া | বীর |
| শঁচ | śāc শৌচ, দ্র: ছঁচ<br>ছা-টাকে শঁচাই দে/ছঁচাই দে, সাঁ-দাকা সনকাতে। | |
| শঁশা | śāśā বি,-১. খরগোশ, <শশক<br>শঁশা ধইত্তে বনকে যাছি। যাবি ন কি?<br>২. কাঁকুড় | ধল-মান-ঝাড় |
| শঁষ | śāṣ বি,-জলপানের ইচ্ছা, তেষ্টা, <শোষ<br>দমে শঁষ লাগ্যেছে ব, জল খাব। | ধল-মান-ঝাড় |
| শকর-কঁদ | śakar kād বি, এক প্রকার মিষ্টি আলু, শাঁক আলু <শর্করা+কন্দ | বীর-ঝাড় |
| শকর-কঁদা | śakar-kādā দ্রঃ শকর কঁদ <শর্করা+কন্দ; সাঁ-শকরকেন্দা | ধল |
| শধ | śadh শোধ; উ টাকাব আর শধ দিতে হবেক নাই। | ধল-মান |
| শন | śan বি,-পাটজাতীয়,এক প্রকাব গাছ, যার আঁশ থেকে দড়ি তৈরী হয় | বীর |
| শন-কাপাটি | śankāpāṭi বি,-শন গাছের কাঠি, পাট জাতীয় গাছের কাঠি; শন+কাপাটি <পাটকাঠি >পাকাটি >কাপাটি; শন কেটে নেবার পর শনের গাছগুলিকে রোদে শুকিয়ে জ্বালানী কাঠরূপে ব্যবহার করা হয়। | ঝাড়-ধল |
| শপ | śap বি,-মাদুর, শপ ট বিছাঁই দে | বীর-ধল-মান |
| শবদ | śabad শব্দ, আওয়াজ, এক প্রকার গান সাঁ-শবদ | ধল-মান |
| শরগুঁজা | śargūjā বি,-সরগুঁজা, এক জাতীয় রবিশস্য যার সিদ্ধ দানা খাওয়া হয়। | ধল-মান |
| শর্ধা | śardhā শ্রদ্ধা, ভালোবাসা, সাঁ-শরধা | ধল |
| শশাডুবান | śaśāḍubān দ্র: আঢ়াইকামড় | মান |
| শরা | śarā বি,-হাঁড়ির মুখ বন্ধ রাখার জন্য মাটির পাত্র বিশেষ মাটির পাত্র বিশেষ <সং শরাব | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| শরাবন | śarāban বি,-একটি মাসের নাম; শ্রাবণ | ধল-মান |
| | ভাদব শরাবন মাসে, লদী-এ আইল বান সাঁ-শেবাবন | |
| শবাক | śarāk বি,-সম্প্রদায় বিশেষ; <শ্রাবক | ধল-মান-বীর |
| শবীল | śaril বি,-<শবীব; শবীল ট ভাল নাই | বীব |
| শল | śal বি,-এক প্রকার মাছ, শোল মাছ | মান-ধল |
| শলগ | śalag বি,-সরল ও লম্বা | বীব |
| শলগা | śalgā ক্রি,-আগুন জ্বালানো, <(অগ্নি) শলাকা | মান-ধল |
| | নামধাতু — আগুন ট শলগাঁই দে। | |
| শল্না/শন্না | śalnā/śannā বি,-সজনে গাছ, শাক, ডাঁটা খাড়া | ধল-মান |
| | <শোভাঞ্জন সাঁ-মুনগা | |
| শলাই/ শালাই | śalāi/śālāi বি,-১. দেশলাই, <(দীপ)শলাকা | ধল-মান-বীর |
| | ২. শলাই —লম্বা ও পাতলা গড়নের বাঁশের ছড়ি বিশেষ | |
| শাল | śāl বি,- কাজের স্থান <শালা | বীর |
| | কামার শাল, আখ শাল, . সাঁ-শাল | |
| শাল-অ | śāl-a তিরস্কার বিশেষ, পত্নীর ভ্রাতা | বীর |
| | <বৈ-শ্যাল(শ্যালক) | |
| শালা | śālā দ্র: শাল <শ্যালক | বীর |
| শালি | śāli বি,-১. জোয়ালের দুই প্রান্তে সংযুক্ত শক্ত দন্ড বিশেষ | বীর |
| | যার সঙ্গে গোরু বা মোষের গলার দাড়কে আবদ্ধ করা হয় | |
| | ২. তিরস্কার বিশেষ, পত্নীর বোন <শ্যালিকা | |
| শালো | śalo দ্র: শাল তুল-বৈ-শ্যাল | মান-বীর |
| | শালো, তখে আজ দেখাইঁ দিছি, মঝা। | |
| | ধর-ত শালোকে। | |
| শাঁ শাঁ | śā̃ śā̃ বি,-অব্যয় (অনুকার) নির্জন রাতের শব্দ | ধল-মান |
| | রাইতটা শাঁ শাঁ কইছে। | |
| শাঁই | śā̃i বি,-১. পেঁয়াজ ফুলের ডাঁটি, পেঁয়াজ কলি | ধল-মান |
| | পিঁয়াজ শাঁইএর তরকারী হব্যেক; বাতাসের সঙ্গে তীরের | |
| | ঘর্ষণে শাঁই-শাঁই-শব্দ শোনা যায় | |
| | ২. অব্যয়(অনুকার)শাঁই করে মাইর্‌লেক এক কাঁড়(তীর) | |

| | | |
|---|---|---|
| শাঁয় শাঁয় | śā̃ĕ śā̃ĕ বি,-অব্যয়(অনুকার)—বুকে সর্দি বসে যাওয়ার শব্দ<br>বুকে শাঁয় শাঁয় শব্দ হছে। | ধল-মান |
| শাঁপ | śā̃p বি,-১. শাপ, অভিশাপ, <শাপ<br>অমন কাজ করলি ত শাঁপ লাইগ্‌ব্যেক নাই!<br>২. ক্রি(নামধাতু)—বুঢ়ীকে বাখান দিলিস; ইবারে উ শাঁপব্যেক। | ধল-মান |
| শাঁষ | śā̃ṣ বি,-শোষ, তৃষ্ণা<br>দমে শাঁষ লাগ্যেছে, ব, টুকুন জল খাব। | মান-ধল |
| শাগ(সবজী) | śāg বি,-শাক <শাক(যার পাতা সেদ্ধ করে খাওয়া হয়) সাঁও-আড়া:ক<br>১. শুশনি. ২. কলমী, ৩. কানসিড়া, ৪. খালমকুচি ৫. শ্বেতপুন্নি, ৬. বেলকুড়ি, ৭. নট্যা/লট্যা/লইট্যা, পালম্/পালং ৮. থানকুনি, ৯. নেঙা, ১০. নিহেঙা, ১১. কাজলপাতা, ১২. আমরুল/আমরুলি, ১৩.কাঁটা লইট্যা, ১৪. খশলা, ১৫. শালন্তি, ১৬. শলনা/শন্না, ১৭. বাইবারি, মেথি,১৮. চাঁপা লইট্যা, ১৯. সাংশুক্তি, ২০. বাথুয়া/বাউথ্যা,২১. খাপড়া/খাপরা, ২২. বরমি, ২৩. বয়ার কুঁড়ি,২৪. পুই, ২৫. হিড়মিচা, ২৬. পনক্যা, নাল্‌তে, পাট/গিমে গিম্‌হা ইত্যাদি | ধল-মান-ঝাড়-বীর-বাঁক |
| শাগনে<br>শাগন্যে | śāgne বি,-সজনে, সজিনা<br>śāgn'e <শোভাঞ্জন | বীর |
| শানা | śānā বি,-মেশানো, মাখানো<br>তেলশানা মুড়হি খাব। টুকু মতন পিঁয়াজ লিব। | মান-ধল-বীর |
| শাবল | śābal তুল-<ইং shovel<br><সং শর্বলা সাঁও-শাবল<br>মাটি খোঁড়ার যন্ত্র বিশেষ | |
| শামকল | śāmkal বি,-সারসের মত বড় বক জাতীয় পাখি সাঁ-শামকল | বীর-ধল-মান |
| শামকা | śāmkā বি, শামুকের খোলা, শিশুকে দুধ খাওয়ানোর ঝিনুক | |

| | | |
|---|---|---|
| শামা | śāmā বি,-১. এক জাতীয় ঘাস যার বীজ খাদ্যরূপে ব্যবহৃত হয়; শামাঘাস <শ্যামাক সাঁ-শামাঘাস<br>২. কালী পূজার সময় দেখা যায় সবুজ রঙের এক প্রকার ক্ষুদ্রাকার পতঙ্গ; শামা পকা<br>৩. ঢেঁকির মুষলের লোহা<br>৪. ক্রি, প্রবেশ করা, <সম-ধাব্(তি) >সান্ত্বায় >সামায় >শামায়<br>ডাকাইত গুলা যেৎকে ঘরে শামায়্ল তেৎকে আমি মার্‌লি এক চট(চোট)<br>তুঁই হামকে উয়ার ঘরে জোর কর‍্যে শাম করলি।<br>সাপের গাড়ায় হাত-ট শাম করাবি নাই। শামাবি নাই।<br>পাছ দুয়ার দিয়েঁ শামাই যা। | |
| শাল্‌কি | śālki বি,-ঠোঁটের কোনায় এক প্রকার ঘা। | মান-ধল |
| শালুক | śāluk বি, এক প্রকার জলজ ফুল | ধল-মান-বাঁক-বীর |
| শালুকনাড়া | śāluk nāṛā বি, শালুকের ডাঁটা | |
| শালুকসিঝা | śāluk sijhā বি, শুলুকের গেঁড়সিদ্ধ | |
| শাহড়া | śāhṛā বি,-এক প্রকার গাছ, শ্যাওড়া, সাঁ-শাহড়া | |
| শিঁকা | śĩkā বি,-জনজাতির কোন কোন সম্প্রদায় বাঁ হাতে আগুনের ছ্যাঁকা দিয়ে এক, তিন বা পাঁচটি গোলাকার দাগের সৃষ্টি করে; যা শুকিয়ে গেলে গোলাকার দাগ গুলি চকচকে হয়ে উঠে — এই দাগগুলিকে বলা হয় শিঁকা; তুল-সেঁকা, ছ্যাঁকা সাঁ-শিকা | |
| শিঁদুয়ার | śĩduār বি,-এক জাতীর বুনো ঝোপ; বুয়ান ঝোপ নিশিন্দা, বেগুনা | ঝাড়-ধল |
| শিংদুয়ার | śiṁduār বি,-রাজবাড়ীর প্রবেশ পথ; <সিংহদ্বার যার তোরণে সিংহমূর্তি বসানো থাকে। সাঁ-শিংদুয়ার | ধল-মান-বীর |
| শিঁয়াকুল | śĩākul বি,-এক জাতীয় বুনো কাঁটা ঝোপের ফল | মান-ধল |
| শিকড়া | śikṛā বি,-শিকড় বাকড়ের তৈরী ঔষধ<br>ছা-টাকেঁ শিকড়া খাওয়াই দে, জ্বর পালাব্যেক। | ধল-মান |
| শিকললড়ি | śikallaṛi ধান সেঁকানোর কাজে ব্যবহৃত লম্বা লাঠি | বীর-বাঁক |

| | | |
|---|---|---|
| শিকা | śikā বি,-হাঁড়িকলসী ইত্যাদি ঝুলিয়ে রাখার জন্য দড়ির তৈরী লম্বা ঝুলি বিশেষ; শিকে; <শিক্য | ধল-মান-বীর বাঁক |
| শিকাভাঙা | śikābhāṅā বি,-শিকে তৈরী করা; শিকে তৈরীর জন্য দড়ি পাকানো ; | ধল-মান |
| শিটকা | śiṭkā বি,-সরু লিকলিকে কঞ্চি; চাবুক | ধল-মান-ঝাড় |
| শিঠা | śiṭhā বিণ,-নীরস, রস নিংড়ে নেবার পরের অবস্থা সাঁও-শিঠা | ধল-মান-ঝাড় |
| শিত্‌লা | śitlā ক্রি,-হাতের চুড়ি বালা ইত্যাদি শিথিল করে খুলে নেওয়া, শিত্‌লানো | ধল-মান-ঝাড |
| শিথড়া | śithṛā ক্রি, শিথিল করা, খোলা | ধল-মান-ঝাড় |
| শিথলা | śithlā বি, দ্র: শিথড়া | ধল-মান-ঝাড় |
| শিথান | śithān বি,-শয্যার যে দিকে মাথা থাকে <শিবস্থান | মান-বীব |
| শিমইল | śimail বি,-শিমূল, <শিম্বল সাঁ-এদেল | ধল-মান |
| শিমোলধরা | śimoldharā বিণ,-পাগলাটে, ভবঘুরে যে শিমূল তুলোর মত উড়ে বেড়ায়। | ঝাড-ধল |
| শিলা | śilā বি,-মৌচাকের মোম | ধল-মান |
| শিশিক | śiśik বি,-শিস্, দুই ঠোঁটের চাপে নির্গত শব্দ হামার বঁধু শিশিক্ মাবে, মন কেমন করে। | ঝাড়-ধল |
| শিশুকাল | śiśukāl বি,-সদ্য যৌবনের সময | মান-ধল |
| শিশুমতি | śiśumati বিণ, নির্বোধ | বীর |
| শিয়ান | śiān বিণ, সেয়ানা, চালাক, সাঁ-শিয়ান | ধল-মান-ঝাড় |
| শিয়ারা | śiārā বি,-মাছ ধরার বড় আকারের পাত্র, যার উপব বাঁশের কঞ্চির তৈরী 'পাটা' বসানো হয়। | ধল-মান-ঝাড় |
| শিলেই | śilei বি,-১. সেলাই, শিলেই করা—সেলাই করা ২. ক্রি-নামধাতু—উ বড় পূজায় জামা শিলাব্যেক। | ঝাড়-ধল |
| শিশ্ | śiś বি,-লন্ঠনের পলতের অগ্রভাগ থেকে ওঠা কালো ধোঁওয়া < শীর্ষ | বীর-ধল-মান-ঝাড়-বাঁক |
| শিশেধরা | śiśedharā বি,-অসাড় হয়ে যাওয়া হাতে শিশে ধর্‌ল্যে গেল। | বীর |
| শুআ | śuā বি,-এক জাতীয় পাখি, <শুক | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| শুইয়াসিনান | śuiā sinān বি,-শুভাশুভ বিচারেব একটি পদ্ধতি, এই পদ্ধতিতে একটি হলুদগোলা জলের বাটিকে বনের ধারে রেখে লক্ষ্য রাখা হয়, যদি কোন শুইয়া (শুক) পাখি সেই জলে ডানা ভেজায় তা হলে বিবাহ শুভ হবে, এই বিশ্বাস কবা হয়; <শুকস্নান | ঝাড়-ধল |
| শুং | śuṁ বি,-হুল, বোলতা জাতীয় পতঙ্গের হুল <শুঙ্গ | বীব-ধল-মান |
| শুং শুং | śuṁ śuṁ বি,-সুড়সুড়ি, চুলকানি<br>কাতুকুতু দিস না, শুংশুঙি লাইগছে<br>ত্যাল মাখি নাই ত, শরীল ট শুং শুং করছে। | বীব |
| শুঁগা | śũgā বি,- ১. শোঁকা, ঘ্রাণ নেওয়া<br>২. ক্রি, নাই শুঁংব<br>উয়াদের নাক শুঁগাশুঙ্গি ত আছেই(=ভাব ভালবাসা আছে) | বীর-ধল-মান |
| শুঁয়া | śũā বি,-১. শুঁয়ো পোকা<br>২. বি, শুঁয়ো পোকাব লোমের মত নরম চুলের রোঁয়া;শুং | ঝাড়-ধল |
| শুঁয়াবালি | śũābāli বি,-শুঁয়োপোকা, শুঁয়ারমত বাল (চুল) যুক্ত | ধল-ঝাড় |
| শুঁষ | śũṣ বি,-জমির জল বেরিয়ে যাবার ছিদ্রপথ<br>যে ছিদ্রপথ জল শোষণ করে ; <শোষণ | বীর |
| শুক | śuk বি,-১. দীর্ঘদিন বৃষ্টি হীনতার জন্য ফসলেব শুকিয়ে যাওয়া, শুখা অবস্থা <শুষ্ক | বীর |
| | ২. ক্রি, ধান ক্ষেতে জল নাইখে খরায় শুকাই গেল<br>কাপড়গিলা শুকায়্তে দে<br>৩. বিণ, শুকাপালা (<শুষ্কপল্লব) গা কে একঠিনে গাদাইঁ রাখ। | বীর-ধল-মান |
| শুকচিড়া/ চিড়ে | śukciṛā/ciṛe বি,-বিবাহ সম্পর্কিত অনুষ্ঠান; বিবাহ তিথির ভোর বেলায় বর ও কনেকে শুকতারা দেখানো ও চিঁড়ে খাওয়ানোর অনুষ্ঠান। | বীর-ধল-মান |
| শুকতা | śuktā বি,-শুক্ত, ব্যঞ্জন বিশেষ <শুষ্ক+পত্র | ধল-মান |
| শুকতো | śukto বি, -দ্র: শুকতা | বীর |
| শুকরি | śukri বি,-শুয়োর <শূকর সাঁ-শুকরি | |

| | | |
|---|---|---|
| শুকা | śukā বি,-শুকটি , শুকটি/শুট্‌কি মাছ | ধল-ঝাড় |
| | 'লদীর দদরা শুকা হাটের ই বাইগন। তর কি খাবার মন!' | |
| | শুকাপুড়া পাখাল ভাত খাত্যে বড় মঝা। | |
| শুগ | śug বি,-শোক | বীর |
| শুগা | śugā বি,-শুয়োপাখি, <শুক | মান |
| শুগনি | śugni বি,-শকুনি সাঁ-গিদি | ধল-মান-ঝাড় |
| শুগুইন | śuguin বি,-শকুন, <শকুন(+ই) | ঝাড়-ধল-মান |
| শুগুনি | śuguni বি,-শকুন | বীর |
| শুঝাও | śujhāo বি,-বিবেচনা, বুঝানো সুঝানো(বুদ্ধি+শুদ্ধি) | ধল-মান |
| | উ কন-অ শুঝাও মানব্যেক নাই | |
| | ২. ক্রি. বুঝাইঁ শুঝাইঁ পাঠাইঁ দিবি। | |
| শুধা | śudhā বিণ,-১. ফাঁকা, শূন্য, কেবলমাত্র, শুধু <শুদ্ধ | মান-ধল |
| | শুধাই খালি ভাত (শুধুই ভাত খেলাম) | |
| | ২. ক্রি, শুধানো, জিজ্ঞাসা করা | |
| | উয়াকে শুধাইঁ লিবি, যাবে কি নাই। | |
| | উয়াকে শুধাবি যাবি কি নাই! | |
| শুনশান | śunśān বিণ, ফাঁকা, নি:শব্দ <শ্মশান সাঁও- সানশুন | |
| শুনইয়া | śunaiā বিণ,-শ্রোতা, যে কাহিনী শোনে, মনোযোগী | মান-ধল |
| | শ্রোতা; শুন+ইয়া | |
| | বল(অ)ইয়া বইলব্যেক, আর শুন(অ)ইয়া শুইনব্যেক। | |
| শুনল্যা | śunl'ā ক্রি,-শুন্‌ল্যা— সম্বোধন সূচক | বীর |
| | শুনল্যা মুডুল, ভট-ট করে ? | |
| শুয়া | śuā বি,-পক্ষী বিশেষ; <শুক | ধল-মান |
| শুয়া | śuā ক্রি,-শয়ন করা <শু(+আ), শোওয়া | ধল-মান |
| | আমি শুলি (আমি শুলাম)/শুলম | |
| | তুমি শু-অ (তুমি শোও) | |
| | তুই শু | |
| | আমি শুছি (শুচ্ছি) | |
| | তুমি শুছ | |
| | সে শুছে | |
| | আমি শুয়োঁছি | |

| | | |
|---|---|---|
| | তুমি শুয়েঁছ<br>সে শুয়েঁছে<br>আমি শুব<br>তুমি শুবে<br>সে শুব্যেক | |
| শুয়াপকা | śuāpakā বি,- শুয়োঁপোকা (শুংযুক্ত পোকা) | ঝাড়-ধল |
| শুল | śul বি,-এক প্রকার মাছ, শোল মাছ | বীব |
| শুলা | śulā বি,-ছুঁচোলো <শল্যাক সাঁ-সজা:ক্ | |
| শুসুনি | śusuni বি,-শুসনীশাক, <সুনিষন্নক | ধল-মান-বীব |
| শোল | śol বি,- উর্বর জমি, জলযুক্ত জমি শোলযুক্ত (গ্রাম নাম - আসনশোল, মুর্গাশোল, খয়রা শোল, শিয়াড়শোল সাঁ-জোল | ধল-ঝাড়-মান |
| শোলি/ শুলি | śoli/śuli বি,-১. জোয়ালের দুই প্রান্তের খিল <শল্যাক<br>২. ধানের মাপ বিশেষ | বীর |
| শ্যাঁষ | śǣṣ বি,-শেষ; ইবাব হছে শ্যাঁষের পালা। | বীর |
| শ্যালেদা | śæledā বি,-বাঘ; লোকনিরুক্তি | বীর |

# ষ - ṣ

| | | |
|---|---|---|
| ষাঁড়লিঁগা | ṣā̃ṛlĩgā বিণ,-লম্পট, পরস্ত্রীগামী | বাঁক |
| ষাঁড়া | ṣā̃ṛā বি,-মোরগ, <ষন্ড+(আ) পুং হাঁস, সাঁ-ষান্ডি | বীর-ধল-মান |
| ষাঁড়ারু | ṣā̃ṛāru বি,-স্ত্রীমোষ —যার শৈশব অতিক্রান্ত কিন্তু বাচ্চা প্রসব করার মত অবস্থা আসে নি; 'কাড়ি' <ষন্ডরূপ | ঝাড়-ধল |
| ষাঁড়ুভাই | ṣā̃ṛubhāi বি,- <সহোড়+ভ্রাতৃ | বীর-ধল-মান |
| ষেটের | ṣeṭera বি,- নবজাতকের ছয় দিনের সংস্কার সাঁ-ছাটিয়ার | বীর |

## স - S

| | | |
|---|---|---|
| স | sa ক্রি,-সহ্য করা <✓সহ্ | বীর |
| সই | sai বি,-সম্মতি দেওয়া, উতে আমার সই আছে<br>ফা-সহি | ধল-ঝাড় |
| সইজ্না | saijnā বি,-সজনে (গাছ, শাক, ডাঁটা) <শোভাঞ্জন | ধল-মান |
| সইজ্ন্যা | saijnæ বি,- | বীর-ধল-বাঁক-মান |
| সইন্ন্যা | sainnæ বি,- দ্রঃ সইজন্যা | ধল-মান |
| সইর | sair বি,-সমতল<br>খলা চাঁছ্যে সইর কর্যে দিবি ;<br>জাইগা ট সইর লয়। | ধল-মান |
| সইল্তা | sailtā বি,-সলতে, পলিতা ; সাঁ-সুল্তা<br>ডিবরিট য় সইল্তা নাইখে। | ধল-মান-ঝাড় |
| সং | saṁ ক্রি-বিন,- <সঙ্গ উয়ার সং-এ নাই যাব। | ধল-মান-ঝাড় |
| সংতি | saṁti বি,-সঙ্গীসাথী, <সঙ্গ(+তি) খেলার সাথী<br>সংতি যাবি, একা যাইস না। সাঁ-সংতি, গাতে | ঝাড়-ধল |
| সঁইপর‍্যা/ | sāipræ/১. লঙ্কা,শুকনো লঙ্কা <সূর্পারক (সোপারা<br>বন্দর থেকে আগত) তরকারী এ দিয়্যেঁছি সঁইপর‍্যা; | বীর-ধল-মান |
| সঁপয়র‍্যা | sāpaĕræ | ঝাড় |
| সঁপর‍্যা | sāparæ ২. পেয়ারা, সাঁ-সফরিআম<br>সাঁ-সুপরা'ম | |
| সঁকড়ি | sākṛi বি,-এঁটো; ভাত খাওয়ার পর অবশিষ্টাংশ<br><সঙ্কটিকা সাঁ-সাঁকড়ি | ধল-মান-বীর |
| সঁকুড়ে | sākuṛe দ্র: সঁকড়ি<br>তু এঁঠো সঁকুড়ে কুছুই মানিস না। | বীর |
| সঁঘা | sāghā দুই পাহাড়ের মধ্যস্থলে সংকীর্ণ পথ<br><সংকট্ >সংঘট >সংঘা(সঁঘা) সাঁ-সঁঘা | বীর |
| সঁটরা | sāṭrā ক্রি,-লুটিয়ে পড়া, পাছায় ভর দিয়ে চলা<br>১. ছা-ট অখন সঁটরিছে, সঁট্রি বুল্ছে।<br>২. তর সাড়ির খঁচল ট সঁটরি যাছে সাঁ-সঁটরাও | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| সঁটুরা | sāṭurā দ্র: সঁটরা, তুল-দ. প. বাংলা-চুটরা, চটবা | বীর |
| সঁতা | sãtā বিণ,-ভিজে, স্যাঁত স্যাঁতে; <স্রোত >সোঁত্<br>সঁতা জাইগায় বসবি না। | ধল-ঝাড় |
| সঁপুরে | sãpure বি,-লঙ্কা (সূর্পারক বন্দর দিয়ে ভারতে আমদানী করা হতো, তাই সঁপুরে লঙ্কা; পরে সঁপুরে ও লঙ্কা সমার্থক থেকেই পৃথক দুটি শব্দে পরিণত হয়)<br>তুল-আমসঁপুরে = পেয়ারা দ্র: সঁইপ্র্যা | বীর |
| সঁপোড়্যে/ সঁপোর্য়ে | sãpoṛ'e/sãpor'e দ্র: সঁপুরে | বীর |
| সঁযত | sãjat বিণ,- <সংযত<br>উয়ার মুখের কন্-অ সঁযত নাই , যা খুশী বইল্ব্যেক। | ধল-ঝাড় |
| সঁয়া | sãĕā বি,-স্বামী, সখা, <সখা >সয়্হা >সয়া >সঁয়া<br>দু জন পুরুষের মধ্যে পাতানো বন্ধুত্ব;<br>স্বামীর বন্ধুকেও সয়া বা সঁয়া বলা হয়। | ধল-মান |
| সঁসার | sãsār বিণ,-মসৃণ, সমতল, <সমস্তর | ধল-ঝাড় |
| সঁসর | sãsar সঁসর/সঁসার জাইগা (সমতল ভূমি)<br>খলা-ট সঁসর কর্য়ে চাঁছবি। সাঁ-সঁর(smooth) | |
| সকসকি | saksaki বিণ,-চটপটে, মেয়্যা-ট খুব সকসকি বটে | বীর |
| সকসকানি | saksakāni বি,-অতি উৎসাহ প্রদর্শন করা; অতিলোভ দেখানো; উয়ার সকসকানি দেখ কেনে। | বীর |
| সখা/সোখা | sakhā/sokhā বি,-ওঝা, গুনীন, যে ঝাড় ফুঁক মন্ত্র তন্ত্র জানে। সাঁও- সোখা | ধল-ঝাড়-মান-বীর |
| স-অ-গ | saag বি,-আদর, সোহাগ, <সুভগ<br>ছেল্যাটকে কত স-অ-গ করছে দ্যাখ। | বীর |
| সগড় | sagaṛ বি,-গোরু বা মোষের দ্বারা বাহিত গাড়ী যার দুটি চাকায় কোন আরা (অর) থাকতো না — বড় গাছের গুঁড়ি দিয়ে তৈরী করা হতো।<শকট;সাঁ-শা'গা'ড়<br>সগড় চলে গড়গড়ায়েঁ। | ধল-মান |
| সগড়েদড়া | sagṛedaṛā বি,-মোটা দড়ি, গাড়ী বাঁধা যায় এমন দড়ি | বীর |
| সগুন | sagun বি,-শুভাশুভবিচার, কোন বস্তু, পশু পাখি প্রভৃতি দেখে কোথাও যাত্রা করা অথবা কোন অনুষ্ঠান | ধল-মান |

| | | |
|---|---|---|
| | করার বিধি অথবা নিষেধ বিচার করা; <শকুন(শাস্ত্র) | |
| | তু -হি-সগুর্ন সাঁ-সগুন | |
| | বাম শিয়ালী সগুনে সব কাজ সিধ হব্যেক। | |
| সঙ | saṅ বি,-<সঙ্গ, দ্র: সং | ধল-মান |
| | উয়ার সঙে নাই যাব টুসু পরবে। | |
| সঁগে | sãge সাঁ-সঁগে, সঙ | |
| সঙতি | saṅti বি,-সঙ্গী, সাথী; দ্র: সংতি সাঁ-সঙতি | |
| সঙ্খ্যা | saṅkhĕā বি,-লজ্জা, ভয়, <শংকা | ঝাড়-ধল |
| | ভাইসুর দেখ্যে সঙ্খ্যা কর্যে | |
| | ঘংটা দিল ছুটকি বহু। | |
| | অমন কাজ কইত্তে আছে, টুকুন সঙ্খ্যা করবি ত। | |
| সজা | sajā দ্র: সঝা | ঝাড়-ধল |
| সঙভাই | saṅbhāi বি, সঙ্গীভাই, পথ চলার সংগী সাঁ-সঙভাই | ঝাড়-ধল |
| সঝ | sajh বিণ,-১. সোজা; টুকুন সঝ্ কর্যে ধর। | ধল-ঝাড় |
| | ২. সহজ — আমার সঝ্ কথা, <সহজ | |
| সঝা | sajhā বিণ,-দ্র. সঝ; সাঁ-সঝা, সজে | ধল-মান |
| সট্কা | saṭkā ক্রি বিণ,-পটে যাওয়া | বীব |
| সট্কা | saṭkā ক্রি,-পালিয়ে যাওয়া, কুথায় সটকাল কে জানে? | ধল-মান-বীর |
| সট্কি | saṭki বি,-বিষম খাওয়া, বিষম লাগা | বীব |
| | সট্কি লেগ্যেছে, জল খা। | |
| সটাং/সটাম্ | saṭām ক্রি বিণ,-তাড়াতাড়ি; সটাম কর্যে আনবি। | বীর-ধল |
| | সাঁ-সটাং মেন্তে | |
| সড়ঘড়িয়া | saṛghaṛiā বিণ,-১. কাজে এখুনও সড়ঘড়িয়া(দক্ষ) | |
| | হয় নাই। | |
| | ২. দ্র: সরঘবিয়া সাঁ-সড়ঘুড়িয়া | |
| সড়প | saṛap বি, বড় রাস্তা,সড়ক,<√সৃ-সরক >সড়ক >সড়প | |
| | এক সড়পে দু সড়পে তিন সড়পে লক চলে। | |
| | হামার টুসু মইধে চলে | |
| | বিন বাতাসে গা ডোলে। | |
| সঢ়ু | saṛhu দ্র: সাঢ়ু | ঝাড় ধল |
| সত্ | sat বি,-১. শপথ, <সত্য; সত্ কর্যে বলছি | ঝাড়-ধল |
| | ২. সত্য— সত্ কথা ; স্যাঁ সত্ | |

| | | |
|---|---|---|
| সতক | satak বি,-সাবধান, <সতর্ক<br>সতক হয়্যেঁ যাবি। | ঝাড়-ধল |
| সৎকাজ | satkāj বি,- <সৎকার | বীর |
| সতর | satar বিণ,-১. জাগরিত, <সতর্ক<br>২. সাবধান<br>রাইতে সতর থাকবি, তা না হলে চর ঢুকব্যেক।<br>উয়াকে টুকুন সতর করি দিবি — অমন কথা যেম্‌নে আর নাই বলে। | ধল-ঝাড় |
| সতা | satā বি,- সতীন সাঁ-সতা | বীর |
| সতিন | satin বি,-একই স্বামীর দুই পত্নীর সম্পর্ক <সপত্নী সাঁ-হিরম এরা | বীর |
| সতিয়া | satiā বিণ,- দুই সতীনের ছেলেমেয়েদের সম্পর্ক;<br>সতেয়া ভাই বোন সাঁ-সতেয়া | ধল-মান |
| সতুর বতুর | satur batur বি,-শিশুর প্রতি কুদৃষ্টি নিবারণের জন্য বলা হয় সতুর-বতুর<br>(তুল-ষাট ষাট) <শত্রু >শতুর+যুগ্মশব্দ বতুর<br>"সতুর বতুর আলাই বালাই<br>ডম বুড়িকে কুঁয়ায় ফেলাই।" | মান-বাঁক |
| সতে | sate সাথে, তুর সতে সং নাই | বীর |
| সদ | sad বি,-সোয়াদ <স্বাদ সাঁ-সিবিল<br>তরকারী-ট সদ লাগছে নাই। | বীর-মান-ধল |
| সদ্‌পা | sadpā বিণ,-সধবা, যার স্বামী বর্তমান | বীর |
| সদ্দম | saddam ক্রি বিণ,-এখনই, আপাতত:, <সদ্য<br>সদ্দম আমার দশটাকা হল্যেও চইলব্যেক।<br>সদ্দম যাত্যে হব্যেক, দেরি করবি নাই।<br>সদ্দম খায়্যেঁছি, টুকুন জিরাতে হব্যেক। | ঝাড়-ধল |
| সদরি | sadri বি,- এক প্রকার উপভাষা<br>ছোটনাগপুরের মুন্ডা-ওরাওঁ সম্প্রদায় ভুক্ত লোকেরা উত্তরবঙ্গের চা বাগানে নিজেদের মাতৃভাষা ছেড়ে অন্য একটি ভাষায় কথা বলে (সদরের জন্য ভাষা) মুখ্যত : পাঁচ পরগনিয়া ভাষার সঙ্গে সম্পর্ক যুক্ত সাঁ-সাদরি, সুদুরি | মান-ধল |

| | | |
|---|---|---|
| সদ্ধম | saddham দ্র: সদ্দম, সদ্ধম খায়্যেঁ উঠেছি। দ্রঃ সদ্যয় | ঝাড়-ধল |
| সদা | sadā বিণ,-সাদা, সদা পারা (সাদামত) | বীর |
| সনদ | sanad বি,-১. পুকুরের পাড় কেটে জল নিষ্কাষণের নালা ২. বি, সজনে শাক;(ডাঁটা, গাছ) | বীর |
| সনা | sanā বি,-সোনা সাঁ-সনা | ধল-মান-ঝাড় |
| সনাচিতা | sanācitā বি,-চিতাবাঘ, যার গায়ের বঙ্ সোনালী আভা যুক্ত সাঁ-সনাচিতা | ধল-মান-ঝাড় |
| সনার | sanār বি,-সোনার অলঙ্কার নির্মাতা, <স্বর্ণকার তুল-হি-সোনার | ঝাড়-ধল |
| সন্ধক নুন | sandhak nun বি,-এক প্রকার নুন, <সৈন্ধবলবণ | ঝাড়-ধল |
| সন্না | sannā বি,-দ্র: সনলা, ১. ছোট সাঁড়াশি ২. সজনে | বীর |
| সপন | sapan বি,স্বপ্ন, সপন দেখ্যে কাঁদ্যে উঠলো। সাঁ-সপন | ঝাড়-ধল-মান |
| সপয়রা/ সঁপয়্রা | sapaĕrā/sãpaĕrā দ্র: সঁইপর‍্যা | |
| সপরে | sapare বি,-দ্র: সঁপুরে | বীর |
| সপেটা | sapeṭā বি,-এক প্রকার ফল, সফেদা | বীর |
| সবকাইকে | sabkāike সবাইকে, সব্বাইকে | বীর |
| সবন্নখা | sabannakhā বি,-নদী বিশেষ, সুবর্ণরেখা | ঝাড়-ধল |
| সব্বসাসান্ত | sabbasāsānta বিণ,-যে ধন সম্পদ সব হারিয়েছে <সর্বস্বান্ত, মামলায় পড়ে লুক্টা সব্বসাসান্ত হইং গেল। | বীর |
| সধ্যে | sadh'e অব্যয়,শুদ্ধ, সব সধ্যে ফেলে দে | বীর |
| সভ | sabh সর্ব,-সব, সবাই, সবেই <সভা | ঝাড়-ধল |
| সভাই | sabhāi সর্ব,- সকলে, <সভা সাঁ-সানাম | ঝাড়-ধল |
| সভেই | sabhei দ্র: সভাই | ঝাড়-ধল |
| সম | sam বিণ,-কৃপণ—লক্টা দমে সম একটা পৈসাও দিবেক নাই। | ধল-ঝাড় |
| সমদি/সমধি | samdi/samdhi বি, বিহাই,<বৈবাহিক,<সম্বন্ধ(+ঈ) বাটে যাত্যে যাত্যে সমধির সঁগে দেখা। সাঁ-সুমধি/সম্‌ধি | ঝাড়-ধল-মান |

| | | |
|---|---|---|
| সম্পক | sampak বি,-<সম্পর্ক, মা-মেয়্যা, বাপ-বিটা, ভাই-ভাতিজা, বহিন্-বহ্নোই, মসা-মাসী/মাউসী/মসি, আজা-আজি/আই, মামা-মামী, ভাই-ভৌজি, ভাইশুর /ভাশুর -বুয়াসিন ইত্যাদি সাঁ-সমাক | ঝাড়-ধল-মান |
| সম্পদা | sampadā বি,-দল, সম্প্রদায় কীত্তনের সম্পদা আইসবে, আন্যেক। | বীর |
| সমা/সামা | samā/sāmā বি,-ঢেঁকির মুষলের মুখে যে লোহার বেড়ি পরানো থাকে। দ্র: শামা | ঝাড়-ধল |
| সমাজ | samāj বি,-বৈষ্ণবদের সমাধি স্থান। সমাধি >সমাধ >সমাজ | বীর |
| সমুদ | samud বি,-১. বিয়ের পাকা কথা, <সম্বন্ধ বেটার বিহাঘরের সমুদ হয়েঁ গেল্ছে। ২. সাক্ষ্য, <ফা সবুদ | বীর-ধল-মান |
| সয়্দা | saĕdā বি,-সওদা, দোকানের চাল, ডাল ইত্যাদি ব্যবসার বেচা কেনা জিনিস সাঁ-সয়দা | বীর |
| সয়া/সঁয়া | saĕā/sāĕā বন্ধু, সখা, প্রেমিক, স্বামী <সখা, অথবা সই+আ(সখী+য়া)—সইয়া >সয়া | |
| সড়প | saṛap বি,-১. সড়ক, বড় রাস্তা ২. শালিক পাখি | মান-ধল-বাঁক-বীর |
| সড়কটেঙা | saṛaktenā বিণ,-যার পা খুব লম্বা, জোরে হাঁটে যে | বীর-ধল-বাঁক |
| সরকা | sarkā ক্রি,-সরিয়ে দেওয়া, সরানো, সরকাঁই দে সাঁ-সরকাও | বাঁক<br>ঝাড়-ধল |
| সরকার | sarkār বি,-স্কুল শিক্ষক সাঁ-সরকার | |
| সরগ | sarag বি,-<স্বর্গ, উয়ার সরগ বাস হয়েছে সাঁ-সরগ | ধল-মান-বীর |
| সরঘর | sarghar বি,-বিবাহাদি অনুষ্ঠান উপলক্ষে যে বিশেষ একটি ঘরে প্রয়োজনীয় দ্রব্যাদি রাখা হয়।<শ্রেষ্ঠ+গৃহ, শির+ঘর শীর্ষগৃহ | |
| সরঘর্য়া | sarghar'ā বিণ,-যাকে সরঘর রক্ষার দায়িত্ব দেওয়া হয়। সাঁ-সরঘরিয়া | ধল-ঝাড় |
| সরদগরম | sarad garam ঠাণ্ডা ও গরম <শ+গর্ম (ফা) অথবা-সর্দি-গর্মি | ধল-মান |

| | | |
|---|---|---|
| সরদার/ সদ্দার | sardār/saddār বি,-সর্দার ঘাটোয়াল | ধল-মান |
| সরপট্যা | sarpaṭ'ā বিণ-ভিজে সরপট্যা, সাঁ- সেবেপেটে | ধল-মান |
| সরবতে | sarbate বি,-শাঁক আলু, সরবতি আলু | বীর |
| সরম | saram বিণ, <শর্ম্, মেয়্যেটা শর্‌মাছে | |
| সরসঁপ | sarsãpa বিণ,-ভিজে সপসপে হওয়া ঘামে সর(অ) সঁপ(অ) হয়্যেঁ গেলি। | ধল-ঝাড় |
| সরসরে | sarsare/sarsore বি,-শশক, খবগোশ (সরসর করে চলার জন্য।) | বীর |
| সরহদ | sarhad বি,-সীমা সাঁ-সীমা, সরহদ | বীর |
| সরহুল/সারুল/সারহুল | sarhul/sārul/sārhul বি- সাঁওতাল সম্প্রদায়ের বসন্ত উৎসব। বসন্ত কালে যখন শাল গাছে ফুল ফোটে তখন এই উৎসব অনুষ্ঠিত হয়; (সাঁও) সারজমদারে – শালগাছ | ধল-মান-ঝাড়-বীর |
| সরাক | sarāk বি,-সম্প্রদায় বিশেষ, অতীতে জৈন ধর্মাবলম্বী ছিল বলে অনুমান করা হয়, <শ্রাবক দ্র: শরাক সাঁ-সবাক | মান-বীর-ধল |
| সরান | sarān বি,-বড় রাস্তা, <সরণী সরানে সরানে যাব কেঁদ ডাঙাং মেলাতে। | বীর |
| সরাপিঠা | sarāpiṭhā বি,-দ্র: শরা, সরাপিঠা (আস্‌কে) | বীর-ধল-মান |
| সরাম | sarām দ্র: সটাম | |
| সরুচাকলি | sarucākli বি,- এক প্রকার পিঠে, চাকলি; পাতলা চাকার মত গড়নের পিঠে, <সং শষ্কুলী ড. সুকুমার সেনের মতে <স্বরূপচক্রললিকা | বীর-মান-ধল |
| সলকা | salkā বি,-দ্র: সলগা, উস্কে দেওয়া <শলাকা দিয়া-ট শলগাইঁ দে। দ্র: শল্‌গা | মান |
| সলগ | salag বিণ,-১. সোজা, <শল্যক নামধাতু —কাঠ-ট বাঁকা হয়্যেঁ আছে, সলগাইঁ দে ২. আগুন জ্বালা, চুলহাটা জ্বইলছে না, আগুনট সলগাঁই দে, তুল হি- সুলগা | বীর-মান |

| | | |
|---|---|---|
| সলহ | salha বি, ষোল<ষোড়শ>ষলহ>ষোহল্ল >ষোলহ >ষোল | ধল-ঝাড় |
| সহ | sah ক্রি,-সহ্য করা, <√সহ্ | ধল-মান |
| | উয়ার কথা কে সহিবেক। | |
| সহাগ | sahāg বি, সোহাগ, আদর | মান-ধল |
| সলা | salā বি,-১. পরামর্শ, ফা-শলাহ্ | বীর-ধল-মান |
| | উয়ারা সলা পরামিশ কইচ্ছে। | |
| | ২. মিট মাট করা; নিজেদের মইদ্ধে শলা কর্যে লে-গা। | |
| সহ্‌রাই | sahrāi সাঁওতালদের একটি উৎসব সাঁ-সোহরাই | |
| সাই | sāi বি,-পাড়া(পল্লী), গ্রামের একটি অংশ, | ঝাড়-ধল |
| | যেখানে কোন বিশেষ সম্প্রদায়ের বাস, | |
| | তুল-ওড়িয়া সাই < শাহি | |
| | মাল সাইকে যাই করি মূলিয়াকে ডাকি লি আয়; | |
| | বামন সাই,(বামুন পাড়া), তেলি সাই, | |
| সাইজ/ সাইজো | sāija/sāijo বিণ,-সেজো | ঝাড়-ধল |
| | সাইজো ছেল্যার জ্বর হয়্যেঁছে। | |
| | তুল-দ. প. বাং — সাঝিঁয়া (sajhĩā) | |
| | -সান্‌+মাঝিঁয়া >সান্‌মাঝিয়াঁ >সাঁঝিয়াঁ >সাইজো >সেজো | |
| সাইৎ | sāit বি,-গোছানো, গুছিয়ে রাখা, কাজের প্রস্তুতি | বীর-ধল- |
| | <স্বায়ত্ত ? | বাঁক-মান |
| | বিহাঘরে চল্যে আইল, তভুও কুছু সাইৎ হয় নাই। | |
| | সাইৎ কর্যে কাজ ট কর। সাঁ-সাইৎ | |
| সাইপড়শি | sāipaṛśi বি,-পাড়াপ্রতিবেশী | ঝাড়-ধল |
| | বিহা ঘরে সাই পড়শীকে ত ডাইক্‌তে হব্যেক। | |
| সাউ | sāu বি, পদবী বিশেষ, মহাজন বিশেষ<সাধু(সাহু) | |
| | সাঁ-সাউ | |
| সাউকার | sāukār বিণ,-চালাক, দালাল, <সাধু+(কার) | ধল-মান |
| সাউকারী | sāukārī বি,-চালাকী, <সাধু+কার+ঈ | ধল-মান-বীর |
| | অমন সাউকারী ঢেক দেখ্যেছি | |
| | তখে সাউকারী করত্যে হব্যেক নাই। সাঁ-সাউকারী | |

| | | |
|---|---|---|
| সাঁই-সুঁই | sãi-sũi অব্যয়, শূন্য, ফাঁকা ,(অনুকার শব্দ-পাখির উড়ে যাওয়ার শব্দ), নিঃস্তব্ধতা, উৎসবের পরে শূন্যতা।<br>"আঘান খেঁঘান সাঁইসুঁই<br>তারপরের দিন আসবি তুঁই।"— প্রবাদ | |
| সাঁওতাল/ | সামতাল/সাঁহ্তাল/সাঁওতাড়/সাঁতাল/সান্তাল/সান্তাড়<br>sãotāl/sāmtāl/sãhtāl/sãotāṛ/sãtāl/sāntāl/sāntāṛ বি,-জনজাতি ভুক্ত বিশিষ্ট সম্প্রদায় বিশেষ, সাঁওতাল<br>সাঁ-সানতাড় | ঝাড়-ধল-মান-বীর-বাঁক |
| সাঁওতালী | sãotālī বি, সাঁওতালদের ভাষা সাঁ-সানতাড়তে | |
| সাঁওয়াঁ | sãoã বি,-এক প্রকার ঘাস, শামা ঘাস | ঝাড়-ধল |
| সাঁকট | sãkaṭ বিণ,-খুব সরু পথ, সঙ্কীর্ণ স্থান, <সংকট | ঝাড়-ধল |
| সাঁকরাইত/ সাঁকরাত | sãkrāit/sãkrāt বি,-মাসের শেষ দিন, পৌষপার্বণ, মকর উৎসবের শেষ দিন, <সংক্রান্তি<br>আনুষ্ঠান বিশেষ ; আষাঢ়ী, ডাক, মকর, চৈত্র (আষাঢ়, আশ্বিন পৌষ ও চৈত্র মাসের) সংক্রান্তি। সাঁ-সাঁকরাত | ধল-মান-ঝাড় |
| সাঁকাস্-সিয়েন | sãkāssien বি,-জোড়ামাসে শিশুর দাঁত উঠলে করণীয় অনুষ্ঠান বিশেষ ; | বীর |
| সাঁগা | sãgā বি, ১. দ্বিতীয়বার বিবাহ, বিধবা বিবাহ,সঙ্গ(+অ) <সঙ্গম, সঙ্গ<br>২. ঘরের কড়ি কাঠ<br>৩. বাঁশের দন্ড বিশেষ যার দুপ্রান্তে দড়ি বেঁধে ঝুলিয়ে রাখা হয়, সাঁগার উপর কাপড় চোপড় তুলে রাখা হয়;<br>৪. মাটির বাড়ীর অংশ বিশেষ, সাঁ-সাঁগা | ধল-মান-বাঁক-বীর |
| সাঁগাৎ | sãgāt বি,-বিশেষ অনুষ্ঠানের মাধ্যমে স্বীকৃত বন্ধু, সাধারণত কোন মেলায়, উপহারাদি দান প্রদানের মাধ্যমে সাঁগাৎ পাতানো হয়; পারিবারিক আনন্দ উৎসবের যোগদানের জন্য আমন্ত্রণ করা হয় , <সঙ্গ(+আৎ)<br>সাঁগাৎ বাঁধানো, পাতানো, সাঁ-সাঁগাৎ<br>ইঁদপরবে উয়াদের সাঁগাৎ বাঁধা হব্যেক। | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| সাঁগুটা/সাঁগুড়া/সামুটা | sãguṭā/sãguṛā/sāmuṭā ক্রি,-গুছিয়ে নেওয়া, গুটিয়ে-পাটিয়ে নেওয়া, সাঁ-সাংড়া<br>যা কিছু ছিল সব সাঁগুট্যে/সাঁগুড়ে/সামুটে লিয়েঁ গেল। | ধল-মান |
| সাঁঘা | sãghā বি,-দ্র: সাঁগা(১) সাঁ-সাঁঘা | ঝাড়-ধল-মান |
| সাঁঘালু/সাঁঘাল | sãghālu/sãghāl বিণ,-যে দ্বিতীয়বার বিয়ে করেছে | ঝাড়-ধল |
| সাঁচা | sãcā বিণ,-খাঁটি হি-সাচ্চা,সত্যি সাঁ-সাঁচা<br>"সাচাই বলছি খুড়া, মিছা বইল্‌লে চখ্‌টা ফুটিন যাবেক।" | মান-ধল |
| সাঁচিতেল | sãcitel বি,-সর্ষেতেল, ছাঁচি তেল | ধল-মান |
| সাঁজ-অ | sãj-a বিণ,-টাটকা, সাজো, <সদ্য<br>ধপাকে, কাপড়ট সাঁজ-অ বাসি কর্যে কাচতে বলবি। | বীর |
| সাঁজ | sãj বি,-সন্ধ্যে, সন্ধ্যা, <সন্ধ্যা<br>সাঁজ বিলায় কুটুম আইল ঘরে। | ধল-মান-ঝাড়-বীর |
| সাঁজা | sãjā বি,-নির্ধারিত শর্তে জমি চাষ করতে দেওয়া; সাঁজাচাষ | ধল |
| সাঁজো/সাঁজ | sãjo/sãja দ্র: সাঁজ(অ), সাঁজো ধনী হয়েঁছে(সদ্য ধনী হয়েছে) | বীর |
| সাঁঝলা | sãjhlā বিণ,-সেজো, তৃতীয় সন্তান,<br>মাঝলা(মেজো)র অনুকরণে সাঁঝলা,<br>সাঁ-সান্‌ঝিলা/সাঁঝলা | ধল-ঝাড় |
| সাঁঝ্‌লি | sãjhli বিণ, তৃতীয় কন্যা | ধল-মান |
| সাঁট | sãṭ বিণ,-অল্প, <ইং সর্ট<br>পূজা পাট সাঁটেই সারল্যেক ইবার। | ধল-মান |
| সাঁট | sãṭ বি,-গোপন পরামর্শ, গোপন বোঝাপড়া ষড়যন্ত্র করা, <ষট্‌<br>উয়াদের সাঁট আছে, বুঝা যাব্যেক নাই।<br>কি সব সাঁট চইল্‌ছে মনে হয়। সাঁ-সাঁট | ধল-মান-বীর |
| সাঁটা | sãṭā ক্রি,-১. আঠা দিয়ে লাগানো<br>চিঠির মু ট সাঁট্যে দিবি।<br>২. নিঃশেষে খাওয়া (ব্যঙ্গার্থক)<br>দমে সাঁট্‌লি বিহাঘরে। | ধল-বীর-বাঁক মান |

| | | |
|---|---|---|
| সাঁড়া | sā̃ṛā দ্র: ষাঁড়া, বড় মোরগ <ষন্ড + আ | |
| সাঁতা | sā̃tā ক্রি, -জ্বালাতন করা, পীড়ন করা, ঠকানো হয়রানি করা, বদনাম কবা, <সন্তাপ<br>খাল ভবায় হাম্‌কে সাঁতাছে গে,<br>হাম্‌কে এমুন সাঁতাছিস কেনে রে খাল ভবা।<br>সাঁ - সান্তাও / সাঁতাও | ধল-মান |
| সাঁতুরা | sā̃turā ক্রি, -সাঁতার দেওয়া, সাঁতাব কেটে গা ধোওযা নামধাতুর প্রয়োগ সাঁ - সুঁতুরা<br>সাঁতুরাবি ন নাই ? সাঁ - পায়রা:ক্<br>সাঁতুর্‌তে জানিস তুঁই ?<br>অত জলে সাঁতুর্‌াছিস কেনে ? | ঝাড়-ধল-বীর |
| সাঁদি | sā̃di বি, - ঘরের কোণ<br>সাঁদিতে ঢুকোছে, <সন্ধি(স্থূল) | বীর |
| সাঁধা | sā̃dhā ক্রি, -প্রবেশ করা, ঘরের মধ্যে অন্যের অসাক্ষাতে ঢুকে পড়া, <সম্‌+ধা+অন্‌ (সন্ধান) <সাঁধান কিংবা সাঁধায় <সম্‌+ধাবতি<br>কাল রাতে হামার ঘরে চর সাঁধাইঁছিল। | ধল-মান |
| সাঁধার | sā̃dhār বি, -চালা ঘরের নিম্নাংশের কাঠ যা চালকে ধবে রাখে, <সম্‌+ধারক | ধল-মান |
| সাঁরা | sā̃rā দ্র: সাঁড়া, ষাঁড়া | বীর |
| সাঁহাস | sā̃hās বি, -সাহস, তেজ, সাঁ-সাঁহাস<br>লক্‌টার সাঁহাস আছে, বাঘকেও ডরাব্যেক নাই। | ধল-ঝাড় |
| সাকাম | sākām বি, -পাতা, <সাঁ-সাকাম/সাকম<br>তুল-সং-শাক | ঝাড়-ধল |
| সাঙ্‌ | sāṅ বি, -লম্বা দন্ড বিশেষ, সঙ্গ, বাঁশের সাঙা | বীর |
| সাঁগাইত | sā̃gāit বি, -দ্র: সাঁগাৎ<br>বোনের ননদ বা দেওর অথবা দাদার শালা ও শালিকার সঙ্গেও সাঁগাৎ সম্পর্ক ধরা হয়। | ধল-মান |
| সাঁগিন | sā̃gin বিণ, -চরম এবং বিপজ্জনক, সঙ্কটজনক<br>উয়ার অমন সাঁগিন অবস্থা, বাঁচব্যেক কি নাই, কে জানে?<br>বড় সাঁগিন হয়্যেঁ গেল হে, | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| সা-খরচে | sākharce বিণ, সৌখীন, যে অকারণে খরচ করে | বীর |
| সাখি | sākhi বি,-১. সাক্ষী, ২. সাখি গান(মনসা), প্রশ্নোত্তর সূচক এক প্রকার গান সাঁ- সাখি | |
| সাজ-অ/ সাজো | sāja/sājo বি,-১. সদ্য কাচা, সাজো করা, <সদ্য ; সন্ধ্যে বেলায় কাচতে দিলে পরের দিন সকালে পাওয়া কাপড়। দ্র: সাঁজো<br>২. দই বসানোর জন্য টক দই-এর অংশ সাজ নাই দিলে দহি বসব্যেক নাই।<br>৩. সদ্য—লটারির টাকা পায়্যেঁ সাজ-অ বড়লোক হয়্যেঁ গেল। | ঝাড়-ধল |
| সাজা-ঘর | sājā ghar বি, এজমালি ঘর | বীর |
| সাজন্ত/ সাজুন্ত | sājanta/sājunta বিণ, সাজানো | বীর |
| সাজি -মাটি | sāji māṭi বি,- এক প্রকার মাটি (ক্ষারযুক্ত) | বীর |
| সাটায় | sāṭāẽ ক্রি বিণ,-তাড়াতাড়ি, দ্রুত সাটায় চল্যে আসবি, তুল-সটাম | বীর |
| সাটিন | sāṭin ক্রি,-সাঁটা, নি:শেষ করা এক থালা ভাত সাটিন দিল। | বীর |
| সাঢু/সাঁঢু | sāṛhu/sā̃ṛhu বি,-ভায়রা ভাই একই শ্বশুরের জামাই, সাঢুভাই <সহোড়, সব্যূঢ়; তুল-ওাড়িয়া-সড়ু, হি-সাঢ়ু; সাঁ-সাঢু/সঢু | ধল-ঝাড়-বীর |
| সাততেলি | sāt telı বি,-সুতোর মত সরু এক প্রকার পোকা | বীর |
| সাতবহনি/ সাতবহিন | sātbahani/sātbahin বি,-সাতবোনের সমাহার সাত গ্রাম দেবী বিশেষ, <সপ্তভগিনী | ধল-মান-বাঁক |
| সাতশর | sātśar বি,-এক প্রকার মাছ | বীর |
| সাত-শাগা | sātśāgā বি,-অনুষ্ঠান বিশেষ; সেদিন সাত রকমের শাক খাওয়া হয়। | ধল ঝাড়-বীর |
| সাতুকি ঘোরা | sātuki ghorā বি, সাত এয়োর সাতবার বর প্রদক্ষিণ | বীর |

| | | |
|---|---|---|
| সাতুষি/ | | |
| ছাতুষি | sātuṣi/chātuṣi বি,-বিবাহ্ অনুষ্ঠানে বরকে বরণ | |
| | করার জন্য সাত এয়োর সলতে হাতে বা পাটকাঠি জ্বালিয়ে | |
| | প্রদক্ষিণ <সপ্তর্ষি ? | |
| সান | sān বি,-ঘোমটা, সান কাড়হা—ঘোমটা দেওয়া | বীর-ধল-মান |
| | বহু-ট সান কাড়তে জানে নাই। সাঁ-সান | |
| সান্‌কি | sānki বি,-১. মাটির ছোট পাত্র বিশেষ<আ-সহ্নক+ঈ | বীর-ধল-ঝাড |
| | ২. ছোট বৌ | |
| | বড়কী, মাইঝাঁকী, সান্‌কী সব বহুগা সিনান কইত্তে গেল্‌ছে | |
| নকি শরা | sānki śarā বি,-পিঠে তৈরী করার মাটির পাত্র বিশেষ | |
| সান্তাল | sāntāl দ্র: সাঁওতাল | মান |
| সানা | sānā ক্রি,-১. মাখা সাঁ-সানা-ফানা | বীর-ধল-মান |
| | উ আখুন তেল সানি করি মুড়হি খাছে। | |
| | বিণ, - তেল সানা মুড়হি খাত্যে মঝা। | |
| | ২. তাঁতের সানা —যাতে সুতো পরানো থাকে। | |
| সাঁপ | sā̃p বি,- সাপের নাম সাঁ-বিঞ | ঝাড়-ধল- |
| | ১. তেল তেলিয়া | মান-বীর |
| | ২. রানা | |
| | ৩. খরিস | |
| | ৪. তিঁতল্যা খরিস | |
| | ৫. দুধ্যা খরিস | |
| | ৬. কাঁথা খরিস/কাঁথুয়া | |
| | ৭. পয়খা খরিস | |
| | ৮. চাঁদা খরিস | |
| | ৯. চিতি | |
| | ১০. কড়্যা/কৌড়িয়াচিতি | |
| | ১১. পটলা চিতি | |
| | ১২. পাহড়্যা চিতি | |
| | ১৩. শাঁখ চিতি | |
| | ১৪. বড়া/বোড়া | |
| | ১৫. বালি বড়া | |

| | | |
|---|---|---|
| | ১৬. ফকরাজ | |
| | ১৭. পাউটার | |
| | ১৮. আলান | |
| | ১৯. লাউডগা/লাউডঁঙ্কা | |
| | ২০. বহুরূপী | |
| | ২১. হলহল্যা | |
| | ২২. ঢেমনা | |
| | ২৩. আদিডে | |
| | ২৪. গোধিসাপ/গোসাপ | |
| | ২৬. শিয়াড়চাঁদা/শিয়াল চাঁদা | |
| | ২৭. ঢঁড/ঢঁড়া/ধঁড় | |
| | ২৮. কাঁকশড় | |
| | ২৯. কালা দড়কি | |
| | ৩০. গখরা/গখুর/গোখুরা | |
| | ৩১. রাজসাপ | |
| | ৩২. কালুয়া খরিস | |
| | ৩৩. ইনি/রিনি | |
| | ৩৪. ডুমনা চিতি | |
| | ৩৫. ময়াল সাপ | |
| সাপটা/ সাপুটা | sāpṭā/sāpuṭā ক্রি বিণ,-১. জাপটে ধরা, সাপটেধরা, জড়িয়ে ধরা; সাপের মত জড়িয়ে ধরা <সর্প+(টিয়া). সাপটিয়া অমন সাপুটে ধইল্ল যে ছাড়ায়্তে লাইরল ২. সাপুটে খেয়্যেঁ লিবি(চেঁছে পুঁছে খাওয়া) | বীর |
| সাপের - বাগাল | sāper bāgāl বি,-এক প্রকার পোকা | বীর |
| সাফা | sāphā বিণ, পরিষ্কার, শুদ্ধ, <আ-সাফ্ সাঁ-সাফা সাফা সুত্রা হয়্যেঁ উ ঠিনকে যাবি। | ধল-মান |
| সাফা হড় | sāphā haṛ বি, শুদ্ধ সাঁওতাল —যারা মুরগী, শুয়োর খায়না, বলি দেয় না, রামচান্দোর পূজো করে। | ধল-মান |
| সাবাং | sābāṁ বি,- সাবান, একট সাবাং কিন্যে আনবি সাঁ-সাবুন | ধল-মান |

| | | |
|---|---|---|
| সাব্বৎ | sābbat বিণ,-ঠিক, যথার্থ, <সাব্যস্ত<br>কিছু সাব্বৎ হইল ? | ধল-মান |
| সাবাড় | sābāṛ বি,- শেষ সাঁ-সাবাড়<br>টাকা পইসা সব সাবাড় কবি দিল হে। | ধল-মান |
| সাবুন | sābun বি,-সাবান, সাবুন মাইখেছিস নাকি? সাঁ-সাবুন | ধল-মান |
| সামা | sāmā ক্রি,-প্রবেশ করা, <সম্-ধাব(তি) >সান্ধায<br>>সান্তায় >সামায়<br>ডাকাতগুলা যেৎকে ঘরে সামায়্‌ল তেৎকে মারলি এক চট।<br>পাছ দুয়ার দিয়েঁ সামাই যা। | মান |
| সামাটে | sāmāṭe ক্রি বিণ,- দ্রুত, সামাটে চলে গেল<br>সাঁ-সামটাওকাতে | বীর |
| সামকল | sāmkal বি, দ্র: শামকল, এক জাতীয় বক | মান-ধল |
| সাম্‌রে | sāmre বি,-কাঁচা লঙ্কা, দ্র: সাঁপয়রা | বীব |
| সামহা | sāmhā ক্রি,-প্রবেশ করা, ঢুকে পড়া(দ্র: সামা)<br>উয়ার ঘরে চর(চোব) সাঁধায়্‌ল।<br>উয়ার ঘবে চর(চোর) সামহাইল সাঁও- সাম্বাও | মান-ধল |
| সামহাল | sāmhāl বি,-১. ধান রোয়াব উপযুক্ত করার জন্য জমিতে<br>দ্বিতীয় বার লাঙল চালানো, <সম্যক্‌+হল<br>২. সামাল, সাবধান সাঁও-সাম্বও<br>টুকুন সামালে চল<br>গরু ট বেড়ে হড়বড়্যা, সামাহ্‌ল্‌তে লারবি | ধল-মান |
| সামাল | sāmāl বি,-১. পালান, গাভীর স্তনভার<br>২. সামলানো, আগলে রাখা, প্রতিরোধ কবা | ধল-ঝাড় |
| সামী | sāmī বি,-ঢেঁকির মূষলের অগ্রভাগের লোহার বেড়ি<br>দ্র: শামী | বীর-ধল |
| সামুদে | sāmude বি,-সুখ-সামুদে, বিপদ আপদে<br>ভাইরা সব এক হয়্যে যায।(সুখে আমোদে =সুখ-সামুদে) | বীর |
| সায়ের | sāẽer বি,-বড়দীঘি, বাঁধ, <সাগর | মান-ধল-বীর |
| সার/সারো | sāra/sāro বি,-এক প্রকাব বড় আকারের লম্বাটে কচু<br>সাঁও-সারো | ধল-মান-<br>বাঁক-বীব |
| সারপিটা | sārpiṭā বি, মেরে সারপিটা কর্‍্যে দিলেক | বীর |

| | | |
|---|---|---|
| সাহড়া | sāhṛā দ্র: শাহড়া = শ্যাওড়া গাছ | |
| সাহার | sāhār বি, সার, সেরা, কেনাবেচার সময় গোরু যদি নাদে, তা হলে তাকে সাহার বলে। জমিতে সাহার দেওয়া (সার দেওয়া) | ধল-মান |
| স্লাই | slāi বি,-<দেশলাই- দেয়া শলাই) | মান |
| সি | si বিণ,-১. সে, সি কথা আব বইলতে ২. সর্ব-সে, সি আর আসবে না। | বীর |
| সিঁকা | sĩkā ১. ক্রি, আগুনে সেঁকা ২. ক্রি, ধান কোটার সময় ঢেঁকির গর্তে হাত ঢুকিয়ে এবং দ্রুত বেগে বার করে গর্তস্থ ধানকে নেড়ে চেড়ে দেবার পদ্ধতি, ধান সেঁকা | ধল-মান-বীর |
| সিঁঘান | sĩghān বি,-শিকনি, শিঙ্‌নি, নাকের সর্দি ছা-টর সিঁঘান ট পুঁছি দে। সাঁ-সিঁঘাড় | ঝাড়-ধল |
| সিঁঘান নাকা/ নাকী | sĩghānnākā/nākī বিণ,-যার নাকে শিঙ্‌নি আছে ছোট ছেলে বা মেয়ে, "যেমন সিঁঘাননাকা বর তেমনে সিঁঘান নাকী কনইয়াঁ।" | ঝাড়-ধল |
| সিংবোঙা/ সিংচাঁদো | siṁboṅā/siṁcā̃do সূর্যদেবতা সাঁ-সিংবোঁগা | ধল-মান |
| সিঁচ | sĩc বি,-সেঁচ <সেচন, সিঞ্চন জমি-এ এক সিঁচ/সিঁচান দিতে হব্যেক। সাঁ-দা:ক্ বুলান | বীর |
| সিঁথা | sĩthā বি,-সিঁথি "কপালে টিপ সিঁথায় সিঁদুর, তখে ভাল সাজ্যেছে।" | মান-ধল-ঝাড় |
| সিঁদরা | sĩdrā বিণ,-সিঁদুরে, সিঁদুরের মত বঙ্ যুক্ত,সিঁদুর+ইয়া গাছে আছে সিঁদরা আম (সিঁদুরে আভাযুক্ত আম) সিঁদরা মেঘে গোরুর ডর। সাঁ-সিঁদরা | ঝাড়-ধল |
| সিঁদর‍্যা | sĩdr'ā দ্র: সিঁদরা | ঝাড়-ধল |
| সিঁদর‍্যাদান | sĩdr'ādān বি,- সিঁদুর পরিয়ে কন্যা দান সাঁ-সিন্দরা দান | ধল-মান |
| সিঁয়াকুল | sĩākul বি,-শেঁয়াকুল, এক প্রকার বুনো কুল, যার গাছে কাঁটা থাকে। | ধল-মান |
| সিমিঁই গেল | simĩgela ক্রি, ঢুকে গেল, তুল-সামাই গেল | বীর |

| | | |
|---|---|---|
| সিকুটি | sikuṭi বি,-বাঁশের কঞ্চি, পাতলা, রোগা<br>সিকুটি পারা খমটি উয়ার (সিটকে মতন চেহারা) | বীর |
| সিজ | sij বি, মনসা গাছ | ধল-মান-বীর |
| সিজা | sijā বি,-সিদ্ধ, সিদ্ধকরা তরকারী বা অন্য খাদ্য<br>"কুঁদরি সিজা, পাখাল ভাত<br>খাবি ত আয় ধুয়োঁ হাত।" | ঝাড়-মান-ধল |
| সিজেনো | sijeno বি,-বসন্ত পঞ্চমীর পরেব দিনেব আনুষ্ঠানিক খাওয়া; আগের রাতে কলা মূলা বেগুন শিম বরবটী প্রভৃতি আনাজ না কেটে গোটা সেদ্ধ করে বাখা হয়; পরের দিন সেই গোটা সেদ্ধ খেতে হয়। সেদিন অরন্ধন। শীতলষষ্ঠী ; আজ আমাদের সিজেনো, দ্র: সিঝান | বীর |
| সিঝা | sijhā বি,-১. দ্র: সিজা<br>ধান সিঝা হাঁড়ি (ধান সেদ্ধ করার হাঁড়ি)<br>২. ক্রি, কাপড় গিলা সড়া দিয়োঁ সিঝাইঁ লে,<br>তা বাদে কাচবি। সাঁ-ইসিনাঃক্ | ধল-মান |
| সিঝান | sijhān বি,-শীতলা ও মনসা পূজার পরের দিন সিঝান, আগের দিন পাঁচ রকমের গোটা আনাজ মুগ কলাই সহ সিদ্ধ করে রাখতে হয়; পরের দিন অরন্ধন এবং সিঝান খাওয়ার দিন। <সিদ্ধ+অন্ন | ধল-মান |
| সিটকে | siṭke বি,-দুনির সঙ্গে আবদ্ধ বাঁশের কঞ্চি | বীর |
| সিটক্যা | siṭkæ বিণ,-১. সিটকে, শুঁটকে, রোগা পাতলা<br>২. বাঁশের লিকলিকে কঞ্চি। সাঁ-সিটকা | ঝাড়-ধল |
| সিঠা | siṭhā বিণ,-নীরস <সত্তা (শেষাংশ)<br>নিংড়ে বা চুষে সমস্ত রস নি:শেষ করার পর যে অংশটুকু পড়ে থাকে। | ধল-মান |
| সিড়হি | siṛhi বি, মই সাঁ-সিড়হি | |
| সিতান | sitān বি,-১. বিছানায় শুয়ে বিছানার যে দিকে মাথা রাখা হয়; <শির+স্থান<br>সিতানের দিকে টুকুন বস।<br>২. বালিশ সাঁ-শিথান | ঝাড়-ধল |
| সিতুক | situk বি,-ঝিনুক, মুক্তো, | বীর |

| | | |
|---|---|---|
| সিতেনী | sitenī বি,-শয্যা, বিছানা | বীর |
| সিথান | sithān দ্র: সিতান | বীর |
| সিদ্/ সিধ্গুরু | sid/sidhguru <সিদ্ধ+গুরু সাঁ-সিদ্গুরু | ধল-মান-ঝাড় |
| | যে মন্ত্রতন্ত্র শিক্ষা দেয়। | |
| সিধা | sidhā বিণ,-১. সোজা সাঁ-সিধা | ঝাড়-ধল |
| | সিধা চল্যে যাবি; | |
| | মাব খাল্যে সিধা হয়্যে যাবিস। | |
| | ২. বি. ভেট, চাল ডাল আনাজপাতির ভেট | |
| | ঠকুর কে সিধা ট দিঁই আয়। | |
| | সাঁ-বাবড়ে কওয়া:ক্ পাওনা,সিধা | |
| সিধু কানহু/ সিধোকানহাঁ | sidhu-kānhū /sidho-kānhā̃ বি,-নাম বিশেষ | বীর |
| | সিধু কানু, সাঁওতাল বিদ্রোহের নায়ক সাঁ-সিধোকান্হু | |
| সিনা | sinā বি,-বুক, তেজ, বুকের পাটা, তুল-হি-সিনা | ধল-মান |
| সিনান | sinān বি,-<স্নান | ধল-মান |
| | নাই যাব সিনাতে দিদি ল | |
| | লদীর ঘাটে কানহাঁই দাঁড়াঁই আছে। | |
| | সিনাতে=স্নান করতে, সিনাব=স্নান করবো | |
| | সিনাবি ন নাই ? | |
| সিনি | sini বি,-১. নিম্ন ভূমি থেকে জল তুলে উঁচু ভূমির দিকে জল ফেলার পাত্র বিশেষ, এ ধরণের কাজে দুজনের প্রয়োজন। সিনির (ক্যানেস্ত্রা টিন অথবা লোহার পাত দিয়ে তৈরী) দুপাশে বাঁশের লম্বা কঞ্চি বেঁধে দেওয়া হয়, দুজন লোক সেই কঞ্চির দু'দিকে ধরে একই সঙ্গে সমান তালে, নিম্নভূমির জলাশয় থেকে সিনি করে জল তুলে উঁচু জমিতে ঢেলে দেয়। <সেচনী, সিঞ্চনী, সেচনিকা | ধল-ঝাড়-মান |
| সিনি | sini বি,-২.সিনি শব্দের যুক্ত অনেক গ্রাম দেবী, অনুমান করা হয় সিনি শব্দটি বাসিনী শব্দ জাত। | ধল-মান-বাঁক |
| | দেবীদের নাম , দুয়ার সিনি <দ্বার বাসিনী ভেদাসিনি ইত্যাদি। | |
| সিনিগাড়া | sinigārhā জল ভরা বড় গর্ত, যেখান থেকে জল তোলা হয়। দ্র: সিনি | |

| | | |
|---|---|---|
| সিপসিপে | sipsipe বিণ,-আধভেজা, সপসপ | বীর |
| সিপাই | sipāi বি,-ঝিনুক, <পা-সিপ্পি | বীর |
| সিমসাম | simsām বিণ,-শব্দহীন, নিঃস্তব্ধ ; তুল-হি-শুনশান | বীর |
| সিমিঁই | simĩi ক্রি বিণ,-দ্র: সামা | বীর |
| | সাপ ট গাড়ার ভিতর সিমিঁই গেল | |
| সিয়ান | siān বি,-চালাক, শেয়ানা, বড় | ধল-মান- |
| | উ সিয়ান বঠে, কথায় লারবি | ঝাড়-বীর |
| | মেয়্যা ট সিয়ান হয়্যেঁ উইঠল, ইবার বিহা দিতে হব্যেক। | |
| সির | sir বিণ,- শ্রেষ্ঠ, সেরা, সাঁ-সির | ধল-মান |
| সির্‌গাই | sirgāi বি, পালের মধ্যে সেরা গাই; সাঁ- সিরগাই | ধল-মান |
| সিরা | sirā বি,-মিষ্টির বস, <ইং সিরাপ | ধল-মান-বীর |
| সিরিক-সৈতাল্লি | sirik sajtālli বি, খেলা বিশেষ, | বীর |
| সিরিঙ্গে | siriṅge বিণ,-বোগা, লম্বা, সিড়িঙ্গে (সিড়ির মতলম্বা), | বীর |
| | সিড়ি(মই) শব্দের সাদৃশ্যে | |
| | সিড়ির মত লম্বা অঙ্গ যার (সিড়িঙ্গা) | |
| সিরে | sire দ্র: সিরা | বীর |
| সিলা | silā ক্রি,-সেলাই, তুই তালাই ট সিলি ? | বীর |
| | বড় পূজায় পিরান সিলাব | |
| সীতাভোগ | sītābhog বি,-মিছরি, <ফা সিতা(=মিছরি), সীতার | ধল-ঝাড় |
| | শব্দ সাদৃশ্যে সীতা+ভোগ | |
| সীমাবোঙা | sīmāboṅā বি, সাঁওতালদের দেবতা বিশেষ; | ধল-মান |
| | সাঁ-সীমাবোঙা | |
| সুইত্‌কা | suitkā দ্র: ছুতকা সাঁ-গিদরা জানাম তায়ম,হাসুঃক্ | |
| সুঁই/সুই | sũi/sui বি,-ছুঁচ, <সূচি, তুল-হি, সুঁই, সাঁ-সুই | ঝাড়-ধল |
| সুঁইটকা | sũiṭkā বিণ,-১. রোগা পাতলা, শুঁটকে | ধল-মান |
| | ২. সুঁটকি মাছের মত গন্ধ যুক্ত, আঁশটে | |
| | ভিজা কাপড়ট দমে সুঁইটকা বাসাছে (আঁশটে গন্ধ করছে) | |
| সুঁগা | sũgā ক্রি,-শোঁকা, সুঁগলেই বুঝবি, পচা না ভালো | ধল-মান |
| সুঁগাসুঁগি | sũgāsũgi বি,-ভাব সাব, উয়াদের সুঁগাসুঁগি আছে | ধল-মান |
| সুঁচোখো | sũcokho বিণ, হিংসুটে, সুঁয়োপোকার মত চোখ | বীর |

| | | |
|---|---|---|
| সুঁটান | sūṭān বিণ,-সটান | বীর |
| | ট্যাঙটেঙে লক্‌ট সুঁটান দৌড় দিলেক। | |
| সুঁটুলি | sūṭuli ক্রি-বিণ, শিশুকে দুধ খাওয়ানোর পলতে | |
| সুঁৎ | sūt বিণ, ভিজা, <স্রোত >সোতা >সোত >সোঁত >সুঁৎ | বীর |
| সুঁদর | sūdar বিণ.-সুন্দর | ধল-মান |
| | "লাল শুলুকের ফুল দেখিতে সুঁদর গ" | |
| সুঁদরগুদা | sūdargudā বিণ,-দেখতে সুন্দর, কিন্তু নির্বোধ | বীর |
| | দেইখ্‌তে সুঁদর, কাজে সুঁদর গুদা | |
| সুঁদরি | sūdri বিণ,-<সুন্দবী | ধল-মান |
| সুঁসুটে | sūsuṭe ক্রি বিণ, দ্রুত, সুঁসুটে চল্যে আইল | বীর |
| সুক্‌ড়ি | sukṛi বি,-দ্র: সঁকড়ি | ধল-ঝাড় |
| সুগনি | sugni বি,-শকুনি, গাছের উপর শুগনি বাসা। | ধল-ঝাড় |
| সুগা | sugā বি,-শুয়াপাখি, <শুক, তুল-হি-সুগা | ধল-মান |
| সুগুম | sugum বি,-চুপচাপ,নি:স্তব্ধ, গুম হয়ে থাকা | ধল-মান |
| | সুগুম মার্যে বস্যে থাক। | |
| | উ সুগুম মার্যে আছে, কন-অ কথা বলছে নাই। সাঁ-সুগুম | |
| সুঘর/সুঘড় | sughar/sughaṛ বিণ,-সুন্দর, সুন্দর গড়ন যার | ধল-মান |
| | <সুগঠন >সুঘড় >সুঘর | |
| | রাজার বেটা বড়ই সুঘর/সুঘড়; সাঁ-সুঘোড় | |
| সুটকি | suṭki বি, শুকনো মাছ | বীর-ধল-মান |
| সুটুলি | suṭuli দ্র: সুঁটুলি | বীর |
| সুডেল | suḍel বিণ. সতেজ, পিয়াজ-এর পুংগুলা সুডেল হয়্যেঁছে। | বীর |
| সুড়ুং | suruṁ বি,- সুড়ঙ্গ সাঁ-সুরুং/সুড়ুং | |
| সুত্‌রা | sutrā বি,-সাফ সুতরা, ধবধবে পরিষ্কার, সুতোর মত সাদা <সূত্র | ধল |
| সুনসান | sunsān বিণ,-নিঃস্তব্ধ, শব্দহীন, নির্জন, সাঁ-সানসুন | বীর |
| | <শ্মশান >শমশান >সুমশান >সুনসান | |
| | রাইতের বেলা জাইগা ট একদম সুনসান, ডর লাগি গেল। | |
| সুনুরি | sunuri বিণ,-দক্ষ, অভিজ্ঞ, তুল-হুনুরি-হুনুরি | বীর |
| সুন্দি | sundi বি,-লাল শালুক, এক প্রকার জলজ ফুল | বীর |

| | | |
|---|---|---|
| সুপ | sup বি,-কুলো, কুলা, <সূর্প, তুল-হি-সুপ | বীর-ধল-মান |
| সুপলি | supli বি,-ছোট কুলো | ঝাড়-ধল |
| সুপি | supi বি,-ঘানির অংশ বিশেষ | বীর |
| সুপুরে/ সপুরে | supure/sapure বি,-দ্র: সঁপুরে | বীর |
| সুমত | sumat সমেত, শুদ্ধ, (জলসুমতে ফেলিন দাও।) | বীর |
| সুময় | sumaĕ বি,-সময়, অমন সুময় এল্যে কেনে ? | বীর |
| সুমাইন/ সুমান | sumāin/sumān বি,-সমান, সাঁ-সুমান | বীর |
| | সুমান কর্যে ভাগ কর্যে দে। | |
| সুয়াং | suāṁ বি,-কর্মক্ষমতা, শরীর স্বাস্থ্য, <স্ব+অঙ্গ | ঝাড়-ধল |
| | তর সুয়াং নাই ত, কাজ করবি কেমুন কর্যে? | |
| | সুয়াং ট ভাল থাইক্‌লে কাজের ভাবনা নাইখে। সাঁ-দাড়ে | |
| সুয়াংখাকী | suāṁkhākī বিণ,-তিরস্কার বিশেষ, গতরখাকী | মান |
| সুয়াদ | suād বিণ,-<স্বাদ সাঁ-সিবিল | ধল-মান-বীর |
| | মাছের ঝুল/ ঝাল-ট দমে সুয়াদ হয়্যেঁছে। | |
| সুইরসা | suirsā বি,-দরজায় তালা লাগানোর জন্য লোহার কাঁটা | ধল-মান |
| সুরগুজা | surgujā বি, এক প্রকার শস্য | ধল-মান |
| সুরসো | surso বি,-দ্র: সুইরসা | বীর |
| সুরাক | surāk বিণ,-রক্তবর্ণ, লাল | বীর |
| সুরু/সরু | suru/saru বিণ,-পাতলা, সরু, ছোট; সাঁ-সুরু | ধল-ঝাড়- |
| | <শর(+উ) শরের মত পাতলা | মান-বীর |
| | সরু ছা-টকে বক্যে কি হব্যেক। | |
| | সরু চাকলি খাবিস ? | |
| সুরুই | surui বি,-চালের এক প্রকার পোকা | বীর |
| সুলগা | sulgā ক্রি,-আগুনটা সুলগাই দে ; সাঁ-সালগাও | মান-ধল |
| | দ্র: শল্‌গা | |
| সুলুকে | suluke ক্রি-বিণ,-সহজে, কাজ-ট সুলুকে হব্যেক নাই। | বীর |
| সুষম্ | suṣam বিণ,-মসৃণ, সরল(সু+সম) | বীর |
| সুস্তি | susti বি,-ধীর, | বীর |
| সুঁচ্যা | sūcĕā বিণ,-ছুঁচের মত তীক্ষ্ণ, <সূচি(+ইয়া) | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| সেইজি | seiji ক্রি বিণ,-সেইজন্য, সেইকারণে সেইজি তুমার কাছে এলা। | বীর |
| সেঁইয়েঁ | sẽiẽ ক্রি,-সেলাই করা, সেলাই করানো। | বীর |
| সেঁকা | sẽkā ক্রি,-দ্র: সিঁকা, ঢেঁকির গর্তের ধানকে উলটে পালটে দেওয়া, <বৈ সেকম | ধল-মান |
| সেঁগেল | sẽgel বি,-আগুন, সাঁ-সেঁগেল | ধল-মান |
| সেঁজা | sẽjā বি,-বিছানা, <শয্যা | বীর |
| সেঁদালপোকা | sẽdālpokā বি,-এক প্রকার পোকা | বীর |
| সেঁধা/সাঁধা | sẽdhā/sā̃dhā ক্রি, -দ্র: সামা | বীর-ধল-মান |
| সেঁহ | sẽha বি,-স্নেহ, আদর, <স্নেহ | ঝাড়-ধল |
| সেকার | sekār বি,-স্যাকরা, <স্বর্ণকার | বীর |
| সেঁগা | sẽgā বি,-গাড়ীর পিছন দিকের আড়ে বাঁধা বাঁশ | বীর |
| সেজা | sejā বি, দ্র: সেঁজা | বীর |
| সেনি | seni বি,-দ্র: সিনি | বীর |
| সোইসে | soise বি,-সরষে, সরিষা, <সর্ষপ | বীর |
| সোঁগুষ্টি | sõguṣṭi বিণ,-সপরিবার, স-গোষ্ঠী উয়ারা সোঁগুষ্টি এস্যে খেয়্যে গেল্ছে। | বীর |
| সোঁজ | sõj বিণ,-সোজা, সরল | বীর |
| সোঁদা | sõdā বি,-কাটারি, অস্ত্র বিশেষ | বীর |
| সোঁপুরে | sõpure বি,-দ্র: সঁপুরে | বীর |
| সোঁভিজে | sõbhije বিণ,-পুরোপুরি ভিজে, আপাদমস্তক ভিজে একবারে সোঁভিজে হয়্যোঁ গেল্ছি। | বীর |
| সোখা | sokhā বি, দ্র: সখা/সোখা সাঁ-সোখা | |
| সোকাইল | sokāil বিণ,-সকল, সব | ঝাড়-ধল |
| সো-গো | so-go বিণ,-আদুরে, সোহাগী | বীর |
| সোগোনি | sogoni বি,-শাকের মত রঙ বিশিষ্ট(পায়খানা) | বীর |
| সোনাগোদা | sonāgodā বি,সোনালী রঙের গোসাপ,<স্বর্ণগোধিকা | বীর |
| সোম্সার | somsār বি,-সংসার, ই সোমসারে সুখ নাই। | বীর |
| সোহরাই/ সহরাই | soharāi/saharai বি,-সাঁওতাল সম্প্রদায়ের উৎসব বিশেষ, গো বন্দনাব উৎসব | বীর |

| | | |
|---|---|---|
| স্যাঁই | saĕi ক্রি বিণ,-সেই কারণে, স্যাঁই বলছি, আমার কথাট শুন। | বীর |
| স্যাঁকল্লরি | saĕkallari বি,-ঢেঁকির গড়ে ধান ফেলার জন্য যে লম্বা বাঁশ ব্যবহার করা হয়, সেঁকানোর জন্য ব্যবহৃত লড়ি (লাঠি), সেঁকানোর লড়ি (লরি) <সেঁকন+লড়ি | বীর |
| স্যাঁকুল | saĕkul বি,-শেঁয়াকুল, এক প্রকার বন্য ফল | বীর |
| স্যাঁয় | saĕy দ্র: স্যাঁই | |
| স্যানা | saenā সেয়ানা; উ কম স্যানা লয়। | বীর |
| স্যানো | saeno ক্রি,-সেলাই করা (মধ্যবাঙলা সিঞা)<সিবন | বীব |

# হ -ha

| | | |
|---|---|---|
| হ | ha ১. ✓হ <ভূ; পালি— হোতি <ভবতি | বীর-ধল-মান- |
| | বর্তমান—হই, হয়োঁছি, হয়োাছি, হইছি, হছি, হ, হও, | ঝাড়-বাঁক |
| | হয়, হছে, হয়্যাছি, হয়োঁছ, হয়োঁছে, হইছে, হয়্যাঁছি, | |
| | হথম, হইতম, | |
| | অতীত— হলি, হলম, হলাম, হলে, হলি, হলিন্, | |
| | হয়োঁছিলি, হইছিলি, হইঁছিলি, হয্যেছিলম হত্যেছিলি | |
| | ভবিষ্যৎ— হব, হবে, হব্যেক। | |
| | ২. হাওয়া, — হ বইছে | বীর |
| হ/হ-হ | ha/ha-ha অব্যয়,-১.পশু তাড়নার জন্য শব্দ;গোরুকে | বীর |
| | থামার নির্দেশ, <প্রা হক্ক সাঁ-হ-হ | |
| | ২. হ দেখ্ ভাল্, কেমন ধঁ (ধোঁয়া) উঠছে। | |
| হই-হই | hai-hai অব্যয়,-পশু তাড়ানোর শব্দ | বীর-বাঁক |
| | হই পা পা ছে ছে(লাঙল বা গাড়ী চালানোর সময় বলদকে | |
| | নির্দেশ দেওয়ার শব্দ) | |
| হঁ | hā অব্যয়,-হ্যাঁ, হাঁ— সম্মতিবাচক শব্দ | ধল-মান-বীর |
| | হঁ-ব খুড়া, যাত্রা দেইখ্ত্যে যাবি ন কি। | |
| | হঁহঁ উয়ার কথাই ঠিক বঠে। সাঁ-হঁ, হয় | |
| হঁচকা | hāckā ক্রি,-উস্কে দেওয়া, হুজুগ তোলা | বীর |
| | কে উয়াকে হঁচকি দিল, কে জানে। | |
| হেঁ | hē অব্যয়, হেঁ বাবা(সম্বোধন সূচক) সাঁ-হেঁ | |
| হেঁ-হো | hē ho অব্যয়,-হ্যাঁ হে; পা-হংহো | মান-ধল |
| | হেঁ হো, হাটকে যাবি ? সাঁ-হেঁ হো | |
| হক | hak বিণ,-যথার্থ, ঠিক, ন্যায্য পাওয়া—<ফা হক | ঝাড়-ধল- |
| | উ হক কথাই বইল্ল। | বীর-মান |
| | আমার হক, আমিই পাব। হকের ধন বঠে। | |
| হকচক | hakcak অব্যয়,-হত চকিত হওয়া, <প্রা-হক্কচক্ক | ধল-ঝাড় |
| হকচক | hak cak ক্রি বিণ,-অমন হকচকাইঁ বুলছিস কেনে ? | বীর |
| | শুন্যে ত হামি হকচকাইঁ গেলি। সাঁ-হকচক | |
| হচগড় | haca gaṛa অব্যয়,-জ্বালাতন | ধল-ঝাড় |
| | ছা-ট হচগড় করো মাইল্ল | |

| | | |
|---|---|---|
| হজপট | haja pata অব্যয়, -তাড়াহুড়ো | ধল-মান |
| | অমন হজপট কর‍্যে কাম হব্যেক নাই। | |
| হড় | har বি, -সাঁওতাল, <সাঁও-হড়(মানুষ) | ধল-মান-বীর |
| হড়গজ | haragaja বি, -বিশৃঙ্খলা, হাসিঠাট্টা | মান-ধল- |
| | উ হড়গজ কর‍্যে দিন বিতাছে। না কাজ, না কাম | ঝাড় |
| হটাংট্যাঙা | hatām tæṅā বিণ, -লম্বা টিং টিঙে | বীর |
| | হটাং ট্যাঙা ছেল্যেটর কেরদানি দেখগা | |
| হড়কা | harkā ক্রি, -১. পিছলে পড়া | ঝাড়-ধল- |
| | সামহালে যাইস্ কাদায় হড়কাবি। | মান-বীব |
| | যাত্যে যাত্যে আচক্কা হড়কাঁই গেলি। সাঁ-হাড়কা | |
| | ২. পা দিয়ে মাড়ানো | |
| | 'ঢেঁকিটা দে হড়কাঁই বারেক দুবার' | |
| হড়পা/ হড়কা | harpā/harkā বিণ, -আকস্মিক বন্যা, হড়পা বান | ধল-মান-বাঁক |
| | <হুড়ুক্ক | বীর |
| | হড়পা বানে ভাস্যে গেল দেশ। | |
| | কাঁসাই লদী-এ এমন হড়পা/হড়কা আইল। | |
| হড়বড় | harabara বিণ, -তাড়াহুড়া, ব্যস্ত | ধল-মান-বীর |
| | অমন হড়বড় কাম, ভাল হব্যেক কেনে ? | |
| | হড়বড় করিস না, ধীরে সুস্থে কর গা। | |
| | ক্রি বিণ — অমন হড়বড়াইঁ যাচ্ছু কুথা ? | ধল-বাঁক-ঝাড় |
| | অমন হড়বড়াইঁ করি কাই যাছু হে ? সাঁ-হড়বড়াও | |
| হড়বড়্যা | harbar'ā বিণ, -হড়বড়ে, যে ভেবেচিন্তে কাজ করে না। | ধল-ঝাড়-বীর |
| | বেশী বকে যে। | |
| হড়রফড়র | harar pharar বিণ, -আজে বাজে, এলোমেলো | বীর |
| | অর্থহীন, কি সব হড়রফড়র বকছ্যে। | |
| | অমন হড়র ফড়র কথা শুইন্‌তে লারি। | |
| হড়রা | harrā ক্রি, মাটির উপর দিয়ে জোরে টেনে নিয়ে যাওয়া | মান-ধল |
| | উয়াকে টান্যে হড়রাইঁ লি গেল। সাঁ-হড়রাও | |
| হড়্যাল | har'āl বি, -এক জাতীয় সবুজ রঙের পাখি, হরিয়াল | ঝাড়-ধল |
| | <সং হারিত/হরিৎ(সবুজ) | |
| | <হরিতাল >হরিয়াল >হর‍্যাল >হড়্যাল সাঁ-হহাড় | |

| | | |
|---|---|---|
| হড়্যেল | har'el বি,-দ্র: হড়্যাল | বীর |
| হত্তিকি | hattiki বি,-হরিতকী, এক জাতীয় বন্য ফল, কষা ফল | বীর |
| হদ | had বি,-১. দহ, <হ্রদ<br>২. চৌবাচ্চা | ধল-ঝাড়-বীর |
| হদহদ | hadhad অব্যয়(অনুকার),-জলপড়ার শব্দ, দ্রুতবেগ <✓হদ্<br>আকাশ ট ভাঙ্যে গেল ন কি ব কেমন হদহদাইঁ জল পইড়্ছে | ধল-মান-বীর<br>বাঁক |
| হদ্হদ্যা | hadhad'ā বিণ,-হদ্হদে কাদাযুক্ত মাটি <হদ্<br>মাছ ট হদ্হদাইঁ পালায়ল। সাঁ-হদহদাও | ধল-মান |
| হদকা | hadkā ক্রি,-মারা, প্রহার করা সাঁ-হদকাও<br>উয়াকে হদকাই দিল্যেক। | ধল-মান |
| হদকি | hadkı ক্রি বিণ,-ভিজে হদহদে, কর্দমাক্ত<br>দমে বর্ষা(বস্সা) জমি গা সব হদকি গেল। | ধল-মান |
| হদফ্যাল্লা | hadphaĕllā হদ ফ্যাল্লা করে রান্না করা<br>হেলা ফেলা করে কাজ | বীর |
| হদবদ্যা | hadbadĕā বিণ,-বাচাল, যে বেশী কথা বলে<br>তুল-হড়বড়্যা | ঝাড়-ধল |
| হদরা | hadrā বিণ,-ভিজে, কর্দমাক্ত<br>হদরা মাটি-এ লাঙল যাব্যেক নাই। | ধল-ঝাড় |
| হদরো | hadro বিণ,-দ্র: হদরা | ধল-মান |
| হনুমুড়িয়া | hanu muṛiā বিণ,-কুৎসিত, বিশ্রী, হনুমানের মত মাথা যার; উ হনুমুড়িয়াকে দেখলেই রাগ ধরে। | বাঁক |
| হফ্সট্ | haph saṭ দ্র: হবসট | ধল |
| হবসট | haba saṭa বিণ,-অসুবিধা ভোগ করা<br>ইকা লক, সোব কাজ কইত্তে লারি, হবসট হছি। | বীর |
| হয় হয় | haĕ haĕ অব্যয়, কাহিনী শোনার ক্ষেত্রে সম্মতি বাচক শব্দ হ্যাঁ হ্যাঁ; তুল-মধ্য বাংলা – 'প্রভু বলে হয় হয়।' | ধল-মান |
| হরতকি | hartaki বি,-এক প্রকার বন্য ফল, হরিতকী | ধল-ঝাড় |
| হরবর | hara bara বিণ,-হয়রান, কন-অ কাম হছে নাই।<br>খালি হরবর হয়্যোঁ যাছি। | |
| হরবর‍্যা | harbar'ā বিণ,-দ্র: হড়বড়্যা | |

| | | |
|---|---|---|
| হরবরে | harbare বিণ,-দ্র: হরবর‍্যা | বীর |
| হরা | harā বিণ,-সবুজ, <হরিৎ, হি-হর্‌রা<br>ধানগাছ গা কেমন হরা হই আইল দেখ। | ঝাড়-ধল |
| হরিয়াল | hariāl দ্র: হড়্যেল | |
| হরেহম্মে | harehamme ক্রি বিণ,-কোনরূপে, ভাঁওতা দিয়ে | বীর |
| হলইদ | halaid বি,- হলুদ সাঁ · সাসাং | ধল-মান |
| হলকাদুলা | halkādulā বিণ,-ধীরগতির দোলন হাল্‌কা দোলা<br>বাঁশ পাতাও হলকাদুলা হছে নাই, এমনেই গুমট | বাঁক |
| হল্‌কা | halkā বিণ-হালকা, টুকুন হল্‌কা কর‍্যে বাঁধ। <হাল্‌কা | ধল-ঝাড়-বাঁক |
| হলদা | haldā বিণ,-হলুদ রঙ যুক্ত, <হরিদ্রা (হলুদ+ইয়া)<br>হল্‌দা কাপড় লাইগ্‌ব্যেক। | ঝাড-ধল-মান |
| হলদ্যা | hald'ā বিণ, বিহা ঘরে হলদা/হলদ্যা কাপড পিন্ধিতে হয়। | |
| হলকচ | halakaca ক্রি,-নাড়া দেওয়া, জোরে ঝাঁকুনি দেওযা<br>গাছে উঠি কারি, ডাল গা হলকচাইঁ দে, পাকা কুল গা<br>পড়ব্যেক। ওযুধের শিশিটাকে ভাল কর‍্যে হলকচাইঁ লিবি। | ঝাড়-ধল |
| হলনা | halnā বি,-মাটির পাত্র বিশেষ, হোলা (বীর) | ধল-ঝাড় |
| হলবল্যা | halbal'ā বিণ,-বাক্যবাগীশ, হরবোলা<br>উ দমে হলবল্যা বঠে, কথাতে নাই পারবি। | ধল-ঝাড |
| হলহল | halhal অব্যয়,-নড়া, দাঁত গিলা হল্‌হল্‌ কইচ্ছে | ধল-মান-বীর |
| হলহল্যা | halhal'ā বি,-এক প্রকার সাপ, হলহলে, হেলে | ধল-মান |
| হলহোলে | halhole বি,-দ্র: হলহল্যা | বীর |
| হলহইলা | halhailā দ্র: হলহোলে | ধল-মান |
| হলা | halā ক্রি,-১. নড়া, দাঁত গা হল্‌ছে, গাছটাকে হলেই দে<br>২. বি,-মাটির পাত্র বিশেষ | ধল-ঝাড় |
| হলি | hali ক্রি,-হলাম, আমি হলি বাপের বেটা | ধল-মান |
| হলিস | halis ক্রি,-হলি(হইলি), তুই হলিস আমার শালো | ধল-মান |
| হা | hā অব্যয়,-দৃষ্টি আকর্ষণ করা শব্দ বিশেষ, হা-শুন্যো<br>যা- হা দেখ্‌ | ধল-ঝাড়-বীর |
| হাই[১] | hāi অব্যয়,-হা দেখ/হাই দেখ, হা ভাল্‌ | |
| হাই[২] | hāi বি,-বিশ্রাম, দাঁড়া টুকুন হাই কর‍্যে লি।<br>হাই উঠছে, ছা-ট ঘুমাব্যেক। | ধল-মান |

| | | |
|---|---|---|
| হাইটাটকা | hāiṭāṭkā বি,-অবাক | ধল-ঝাড় |
| হাইড়কাঠ | hāiṛkāṭh বি,-হাড়ি কাঠ, হাঁড়ি কাঠ, বলি দেবার জন্য অর্গল বিশেষ—যার মধ্যে ছাগলের গলা আটকে দেওয়া হয়। | ধল-মান |
| হাইতার | hāitār বি,-হাতিয়ার, অস্ত্র, হাতে ধরার অস্ত্র | ধল-ঝাড় |
| হাইতপাসি | hāitpāsi ক্রি, হাহুতাশ করা, লক্টা হাইতপাসি করছে। | বীর |
| হাইনিশাস | hāiniśās ক্রি, কাতরদীর্ঘশ্বাস. হায হায় কবা, দীর্ঘশ্বাস ফেলে বিলাপ করা | বীর |
| হাইপঞ্চাশ | hāipañcāś বিণ, খুববেশী,<br>এমন হাইপঞ্চাশ দাম বলি নাই | বীর |
| হাইর | hāir বি, হার, উ হাইরব্যেক নাই। সাঁ-হারাও | |
| হাইল | hāil বি,-১. হাল, গোরুর গাড়ীর চাকার উপর লাগানো লোহার বেড়ী<br>২. হাল চালানো, —লাঙল<br>৩. জোড়া —এক হাইল গোরু | ধল-মান-বীর |
| হাইলচাইল | hāilcāil বি,-আচার আচরণ<br>উয়ার হাইল চাইল (হায়্ল চায়্ল) ভাল লয়। | ধল-মান |
| হাউচকাঁ | hāucakā̃ অসমাপিকা ক্রি বিণ, হকচকিয়ে যাওয়া,<br>হাউচকাইঁ গেলি | মান |
| হাউড়া | hāuṛā বিণ,-বোকা, নির্বোধ, বোকা, হাউহাসাঁ-হাওড়া | |
| হাউস | hāus বি,-আমোদ প্রমোদ, <ফা -হাউস<br>পূজা আইসছে, টুকুন হাউস আমদ ত কইত্তে হব্যেক।<br>সাঁ-হাউস | ধল-মান-বীর |
| হাউসী | hāusī বিণ,-রসিক, সৌখিন, উ হাউসী বঠে।<br>সাঁ-হাউসী | ধল-মান |
| হাকুপাকু | hākupāku বিণ, অস্থির; তুল-আকুপাকু | ধল-মান |
| হাঁ-হাঁ | hā̃ hā̃ অব্যয়, থামার জন্য নির্দেশ, হাঁ-হাঁ করছি, শুন্‌ল নাই। সাঁ-হাঁ-হাঁ | ধল-মান-ঝাড় |
| হাঁ ফাড়া | hā̃phāṛā ক্রি,-হাঁ করে থাকা<br>কেমন হাঁ ফাইড়্যে দেইখ্‌ছে দেখ। | ধল-মান |
| হাঁইড়্যা/ হাঁড়্যা | hā̃ir'ā/hā̃ṛ'ā বি,-হাঁড়িয়া, হাঁড়ির ভাত পচিয়ে তৈরী | ধল-মান-ঝাড় |

| | | |
|---|---|---|
| | এক প্রকার মদ, (হাঁড়ি+আ), তুল-সাঁও-হন্ডি | |
| | <সং হন্ডী (=হাঁড়ি) | |
| | হাঁইড়্যা খায়েঁ বুঢ়াবুঢ়ি ঘলটি গেল দুয়ারে। | |
| হাঁক্‌ড়া | hā̃kṛā ক্রি, হুঁক দেওয়া, জোরে ডাকা, সাঁ-হাকবাও | |
| হাঁকা | hā̃kā ক্রি,-১. জোরে ডাকা | ধল-বীর-মান |
| | তুমাকে হাঁকাইছে, কে হাঁকাছ ব ? | |
| | ২. গালাগালি করে তাড়িয়ে দেওয়া | |
| | উয়াকে হাঁকাই দিলি। সাঁ-হহকাতে | |
| হাঁকদমা | hā̃kdamā বিণ,- বেঢপ, অসুন্দর | বীর |
| হাঁকাদামা | hā̃kādāmā বিণ,-বড় সড়, বড় কিন্তু সুন্দর নয় | বীর |
| | হাঁকাদামা মেয়ে | |
| হাঁকার | hā̃kār বি,-উচ্চৈস্বরে হাঁক, <হুঙ্কার | ধল-মান-বীর |
| | হাঁকার মারা/ছাড়া, কত ধুরলে হাঁকার ছাইড়্ছে, দেখ। | |
| হাঁজরফাঁজর | hā̃jar phā̃jar অব্যয়,-আনচান, হাঁসফাঁস | বীর |
| | পরান-ট হাঁজর ফাঁজর করছে। | |
| হাঁড়স | hā̃ṛas বি,-আলের নীচে, জলের নির্গমন পথ, | বীর |
| | জল বেরিয়ে যাবার বড গর্ত। | |
| | আলে একট হাঁড়স হয়েঁছে, বুজায়্তে হব্যেক। | |
| | ভুলুকে জল যায় হাঁড়সে তালি। (প্রবাদ) | |
| হাঁড়া | hā̃ṛā বি,-পিতল বা কাঁসার বড় হাঁড়ি, মাটির বড় হাঁড়ি | ধল-মান- |
| | সাঁ-হান্ডা, হান্ডাহা | বাঁক-বীর |
| হাঁড়িকুঁড়ি | hā̃ṛikū̃ṛi বি, <প্রা হন্ডী+কুন্ডিকা (ছোট হাঁড়ি) | বীর-ধল- |
| | বিভিন্ন প্রকারের হাঁড়িকুড়ি — সাঁ-হান্ডিকুন্ডি, টুকুচ্ | বাঁক-মান |
| | ১. জালা, ২. তেলানি, ৩. হলা, হ্লা, হ্লো, ৪. শরা, | |
| | ৫. কলসী, ৬. ঠিলি, ৭. কুঁদা, ৮. হুটুনি, ৯. নাদা, | |
| | ১০. বাইন, ১১. বারি, ১২. ডাবর, ১৩. কুঁড়ে, | |
| | ১৪. খাপুরি, ১৫. বিসালী, ১৬. খুলা, ১৭. পাৎনা | |
| হাঁড়িভাঙ্গা | hā̃ṛibhāṅgā বি,-বিবাহের আগে একটি অনুষ্ঠান | বীর |
| হাঁড়্যামেঘ | hā̃ṛ'ā megh বি,-হাঁড়ির মত কালো মেঘ | ধল-মান |
| হাঁড়ুয়া | hā̃ṛuā বি,-বাঁশের কোঁড়া(<করিল্)কে হাঁড়ি চাপা দিয়ে | বীর-মান-ধল |
| | রাখলে ছড়িয়ে গোলাকার হয়ে যায়, একে বলা হয় | |
| | হাঁড়ুয়া। শুকনো করে রান্না করে খাওয়া হয়। সাঁ-হান্ডুয়া | |

| | | |
|---|---|---|
| হাঁথি | hãthi বি,-হাতি <হস্তী<br>হাঁথি চাপি রাজার বেটা যায়। | ধল-মান |
| হাঁপড়ু | hãpṛu বিণ,-রোগা, দুর্বল, সামান্য শ্রমেই যে হাঁপিয়ে উঠে; খাত্যো না পালে ত হাঁপড়ু হবেকেই | ধল-মান |
| হাঁপাল | hãpāl বিণ,-লম্বা-চওড়া, বেশ হাঁপাল মেয়ে | বীর |
| হাঁশাল | hãśāl বি,-রান্নাঘর, হাঁড়ি+শাল(>হাঁড়িশাল >হাঁশাল) | ঝাড়-ধল |
| হাঁসকল | hãskal বি,-চৌকাঠের সঙ্গে দরজার পাল্লাকে যুক্ত করার (লোহার গজাল) বিশেষ | ধল-মান-বীর-ঝাড়-বাঁক |
| হাঁসা | hãsā বি,-১. পুং হাঁস, <হংস, সাঁ-গেড়ে<br>২. বি, হাসা <হাস্য সাঁ-লান্দা<br>৩. বিণ, ধবধবে সাদা, হাঁসের পালকের মত সাদা<br>৪. বিণ, ফর্সা<br>হাঁসা ঘড়ায় চঘ্যে হাঁইস্‌তে হাঁইসতে রাজা ঘরের ছা আইল হামদের ঘরকে; রাজা ছা কে হামরা হাঁসার মাঁস খাওয়ালি রাজার বেটা দমে হাঁসা (ফর্সা) | ঝাড়-ধল |
| হাঁসি | hãsi হাসি হাস্য/মাদী হাঁস, <হংসী | ঝাড়-ধল-মান-বীর |
| হাসিন/হাঁসিল | hâsin/hãsil মাদি হাঁস- হাঁসা-হাঁসি <হংস-হংসী সাঁ-হাঁসিল | বীর |
| হাঁস্‌লি | hãsli বি,-গলার অলঙ্কার বিশেষ <অংস(+লি) | |
| হাঁসুয়া | hãsuā বি, কাস্তের মত অস্ত্র সাঁ-দাতরম | |
| হাঁসুলি | hãsulı বি,-দ্র: হাঁস্‌লি | |
| হাওলে | hāole ক্রি বিণ,-আস্তে আস্তে;তুল-সাঁ-হাওলে হাওলে | ধল-ঝাড় |
| হাগরা/হাগরু | hāgrā/hāgru বি,- ১. নাম বিশেষ, অপদেবতার কোপ থেকে রক্ষা করার জন্য সন্তানদের পচা ডমা, গুয়্‌হা, হাগারু, হাগরু ইত্যাদি নামে ডাকা হয়।<br>২. যে শিশু ঘন ঘন মল ত্যাগ করে, হাগরু ছা | ধল-মান |
| হাগা | hāgā ক্রি-মলত্যাগ করা, মল, <√হগ্‌ | ধল-মান |
| হাগাগাঁড়িয়া | hāgāgãṛiā তিরস্কার বিশেষ, যে শৌচ কার্য করে নি সাঁ-হাগাল গাঁড়িয়া | ধল-মান |

| | | |
|---|---|---|
| হাগাঘর | hāgāghar বি,-পায়খানা<br>ঘরের মাঝু-এ হাগাঘর, তভেই জানবি শহর বঠে। | ঝাড়-ধল |
| হাগুন্তি | hāgunti বিণ,-মলত্যাগকারী<br>হাগুন্তির লাজ নাই দেখন্তির লাজ | মান-ধল |
| হাগুরা | hāgurā বিণ,- যে শিশু সব সময় হাগে। | ধল-মান |
| হাজা | hājā বি, ১. এক প্রকার চর্মরোগ<br>২. জলে পচে যাওয়া শুকো হাজা বাদ যাবে। | বীর |
| হাজুড়া | hājuṛā ক্রি,-আঁচড়া, হাজুড়ে দিলেক | বীর |
| হাজুমঘর | hājumghar বি,-হাঁস মুরগীব পাকস্থলী, হজমঘব | বীর |
| হাটুয়া | hāṭuā বিণ,-যে জিনিষ পত্র কেনা বেচার জন্য হাটে যায়।<br>হাটে গেলে কত হাটুয়া লকের সঙ্গে ভেট হব্যেক।<br>সাঁ-হাটতিনক | ঝাড়-ধল |
| হাটুই | hāṭui বি,-পদবী বিশেষ, <হট্ট(হাট)+পতি | ঝাড়-ধল |
| হাটুল্যা | hāṭul'ā বিণ,-হাটুরে, যে হাটে কারবার করে | ধল-ঝাড় |
| হাড়ুয়া | hāṛuā বিণ,-হাড়-সর্বস্ব, হাড়ুয়া খসির মাস নাই | ধল-ঝাড়-মান |
| হাড়াম | hāṛām বি,-বৃদ্ধ, বুঢ়া-হাড়াম সাঁ-হাড়াম | ধল-ঝাড়-মান |
| হাড়িঃ | hāṛiḥ অব্যয়,-চীৎকার রত কুকুরকে থেমে যাওয়ার নির্দেশ, তুল-সাঁও-হড়ি:/হড়িচ্ | |
| হাডুগুডু | hāḍu guḍu বি,-এক প্রকার খেলা, হা-ডু-ডু<br>নি:শ্বাস ধরে রেখে মুখে হাডুগুডু শব্দ করতে করতে প্রতিপক্ষের খেলুড়েকে ছুঁয়ে দেবার জন্য বা ধরার জন্য দৌড়ুতে হয়। | বীর |
| হাড়জড়া | hāṛjaṛā বি,-১. খাসী বা পাঁঠার পাঁজরের পাতলা হাড়ের উপর পরিষ্কার করা নাড়ি ভুঁড়ি জড়িয়ে মাংস রান্না করা হয়, একে বলে হাড় জড়া, হাড়ে জড়ানো<br>ই-হাড়জড়া আইজ্ঞা, খায়্যোঁ দেখুন।<br>২. এক প্রকার বুনো লতা, হাড় ভাঙার ঔষধ রূপে ব্যবহৃত হয়; সাঁ-হাড়ি | মান |
| হাড়ি | hāṛi বি,-সম্প্রদায় বিশেষ, <হড়্ডিক, হড়ি, হড্ডি; কুকুরের প্রতি নিষেধার্থক শব্দ -<br>সাঁ-হাড়ি, ছি:হাড়ি/হাড়িচ্ | ধল-মান-বীর |

| | | |
|---|---|---|
| হাড়েগুড়ে | hāṛe guṛe ক্রি বিণ,- সর্বত্র, সবজায়গায়<br>গাছটতে হাড়ে গুড়ে আম হয়োঁছে ইবার(হাড়ে ও গোড়ে) | বীর |
| হাড়ি ডাং | hāṛi ḍāṁ বি,-হাড়িকাঠ | মান |
| হাড়্‌গিলা | hāṛgilā বি,- ১. এক প্রকাব বড় বক, সারস<br>২. খুব রোগা | মান |
| হান্ডা | hānḍā বি,-দ্র: হাঁড়া সাঁ-হান্ডা | বীর |
| হাতড়া | hātṛā ক্রি,-না দেখে অনুভব করে ধরা বা পাওয়ার চেষ্টা<br>সাঁ-হাতড়াও | |
| হাতিডহর | hātiḍahar বি,-ছায়াপথ সাঁ-হাটডহর | মান-ধল |
| হাথ | hāth বি,-হাত <হস্ত | মান-ধল |
| হাথি | hāthi বি,-হাতি <হস্তী সাঁ-হাথি | |
| হাদি | hādi বি,-আবর্জনা, ময়লা | বীর |
| হাদুড়ি | hāduṛi বি, বানের আগে হাদুড়ি<br>বন্যা আসার আগে নদীর জলে যে সব আবর্জনা ভেসে<br>আসে। দেখে বোঝা যায় বান আসছে। | বীর |
| হাপটা | hāpṭā ক্রি,-জড়িয়ে ধরা, সাপটে ধরা<br>ধর উয়াকে হাপটিইঁ। | বীর |
| হাপা | hāpā বি,- ১. ছোট পুকুর, ডোবা<br>২. মুখের গবম হাওয়া কাপড়ে নিয়ে সেঁক দেওয়া<br>ভাপ দেওয়া,<বাষ্প >ভাপ্প >ভাপা >হাপা<br>৩.হাতে ধরে বেড়ানোর হাল্‌কা লাঠি সাঁ-হাপা | ঝাড়-বীর-ধল |
| হাপু | hāpu বি,-১. এক প্রকার ছড়া (হাবুগান), হাপুগান,<br>হাপুখেলা, নানাধবণের ছড়া বলতে বলতে কনুইয়ের<br>ভাঁজে, বগলে এবং অবশেষে মুখের কোণে আঘাত করে।<br>হাপুর্‌-র্‌ বলে উচ্চারণ করা <সং হাবু (আনন্দের উচ্ছ্বাস<br>সূচক শব্দ)<br>২. ভয় দেখানো, বারে বারে হাপু দেখাস কেনে ? | বীর-ধল-মান |
| হাপু-হাপু | hāpu hāpu অব্যয়,-ইতস্তত করা<br>অমন হাপু হাপু করলে কাজ হয় ? | বীর |
| হাপ্‌রা | hāprā ক্রি,-শব্দ করে ডাল বা তরল পদার্থ খাওয়া।<br>কেমন ডাল হাপরাছে দেখ। সাঁ-হাবরুক্‌ | মান-ধল |

| | | |
|---|---|---|
| হাপ্পা/হাপা | hāppā/hāpā বি,-ছোট ডোবা, হাপায় মাছ আছে | মান-ধল |
| হাব্ড়া | hābṛā ক্রি,-হঠাৎ সামনে পড়ে যাওয়া, আচমকা ধাক্কা লাগা ; | ঝাড়-ধল-মান |
| | যাত্যে যাত্যে বনের মাঝু-এ বাঘের মুহেঁ হাবডালি। | |
| হাব্ড়া | hābṛā বিণ,-অথর্ব, বুড়ো হাবড়া <আবট ? | |
| হাবড়ি | hābṛi বিণ,-দ্র: হাবড়া, সাঁ-হাবড়াও | |
| হাবরা | hābrā ক্রি,-দ্র: হাবড়া | বীর |
| হাবু | hābu বি,-দ্র: হাপু <সং হাবু (উচ্চ:স্বরে আনন্দ প্রকাশ) | |
| হাবুডুবু | hābudubu বি,- ব্যস্ততা, কাজে ডুবে থাকা সাঁ-হাবকাডুবকা | |
| হাবুকডুবুক | hābukdubuk বিণ,- ভিজে সপসপে | মান |
| | হাবুক ডুবুক ছেল্যা মুতে দিল কাদা কর্যে।(লোকসংগীত) | |
| হাভাতিয়া | hābhātiā বিণ, লোভী, হাভাতে, অতি দরিদ্র সাঁ-হাবাদিয়া | মান |
| হামকারা | hāmkārā বিণ,-হাবাগোবা | বীর |
| হামকুড়া/হামগুড়া | hāmkuṛā/hāmguṛā ক্রি,-হামাগুড়ি দেওয়া | ধল-ঝাড় |
| | ছা-ট অখুন হামকুড়াছে/হামগুড়াছে। | |
| | ছা-টা হামকুড়াইঁ বুলছে। | |
| হামগাম | hāmgām বি,-হাঙ্গামা, ভুরৈর সময় | বীর |
| | হামগাম কিছু একট হব্যেক ই | |
| হামজুটি | hāmjuṭi বিণ,-সমবয়স্ক; উ আমার হামজুটি বটে। | বীর |
| হামার | hāmār বি,-১. পাকা গাঁথুনীর শস্যাগার, ধান রাখার জন্য তৈরী বিশেষ ধরণের ঘর। | ধল-বীর-বাঁক |
| | <হর্ম্য+আগার >হম্ম আর >হামার সাঁ-হামার | |
| | ২. আমার, "হামার ঘরে চর সাঁধাইঁ ছিল।" | |
| হামাল | hāmāl বিণ, রাশভারী, লুক্-টা হামাল বঠে সাঁ-হামাল | |
| হামি | hāmi সর্ব-আমি | মান-ধল |
| | হামরা - আমরা, হামার-আমার | |
| | হামকে - আমাকে, হামদের - আমাদের | |
| | হামারাকে - আমাদিগকে | |

| | | |
|---|---|---|
| | হামার লেখেন - আমার মত | |
| | হামার লে - আমার থেকে | |
| হামলা | hāmlā বি ,-১. গোরুর ডাক হাম্বারব <হম্ভ | ধল-মান-বীর |
| | বাছুরট ছাড়্যে দে, গাই ট হাম্‌লাছে | |
| হামুল | hāmul ক্রি বিণ,-বর্ষার জল পায়্যোঁ ধানের চারা গিলা হামুলে বিড়াছে (সতেজ হয়ে বেড়ে যাছে), হাম হাম করে বাড়ছে। | বীর |
| হারকিন | hārkin বি,-হ্যারিকেন লন্ঠন, <ইং হ্যারিকেন | |
| হারকেন | hārken বি,- দ্র: হারকিন | ধল-মান |
| হারমনি | hārmani বি,-বাদ্যযন্ত্র বিশেষ, <ইং হাবমনিয়াম | |
| হারা | hārā ক্রি,-রোগা হয়ে যাওয়া, হেলে যাওয়া | বীর |
| হারিন | hārin অস ক্রি,-হারিয়ে (হারাইয়া) | বীর |
| | আমার সঙ্গে পারবি না, হারিন দুব। | |
| হারুয়া | hāruā বিণ,-যে খেলায় হেরে গেছে বা হারে <হার+উয়া সাঁ-হারুওয়া | ধল-মান |
| হাল | hāl বি,১. গোরু গাড়ীর চাকার উপরে লাগানো লোহার পাত | বীর-ধল-বাঁক-মান |
| | ২. লাঙল, চাষ সাঁ-নাহেল | |
| | ৩. দশা, চেহারা, অবস্থা | |
| | ৪. জোড়া (এক হাল গোরু) | |
| | ৫. জমির আর্দ্রতা | |
| | ৬. বর্তমান সময় (<ফা-হাল) | |
| হালগা | hālgā বিণ,-হালকা | বীর |
| হালচার | hālcār বি,-শুভদিন দেখে জমিতে প্রথম লাঙল চালানো হল চালনা(হলচারণ) <হল+✓চর্ | ঝাড়-ধল |
| | হামদের হালচার হয়্যোঁ গেলছে | |
| হালৎ | hālat বি, অবস্থা সাঁ-হালৎ | |
| হালপাটি | hālpāṭi বি,-গোরু গাড়ীর চাকার উপর লাগানো লোহার গোলাকার পাত, হালপাত, হাল | বীর |
| হালপুনা | hālpunā ক্রি, শুভদিন দেখে জমিতে প্রথম লাঙল দেওয়া <✓হল্+পুন্যাহ | বীর |

| | | |
|---|---|---|
| হালবাকী | hālbākī বিণ,-সাম্প্রতিক ধার সাঁ-হালবাকী | |
| হালা | hālā বি,-১. গোছা, হাতের মুঠোর মধ্যে ধরা যায় এমন গোছা; এক হালা ধান কাইট্‌তে পারবি নাই | বীব-ধল-মান |
| | ২. ক্রি, নড়া, কাঁপা | |
| | জ্বরে উ দাঁড়াতে পারছে নাই , হাল্‌ছে | |
| | ৩. দুর্বল, রোগা | |
| | কেমন মটা সটা ছিল, আখুন উয়ার শরীরট হালি গেয়্‌ছে | |
| হালাকাঁপা | hālākā̃pā বিণ,- যা কাঁপাতে থাকে | বীর |
| | উয়ার দুট হাতই হালাকাঁপা। | |
| হালি | hāli বিণ,-১. সবুজ | ধল-মান-বীর |
| | দেখ ন বর্ষার জল পায়োঁ ধান গাছগা কেমন হালি হয়োঁছে | |
| | বিণ, ২. সাম্প্রতিক, বর্তমান সময়ের, <ফা হাল (হাল+ই), সাঁ-হালি | |
| | হালি পহনা গিলাকে ছাড়োঁ দিবি, ধরবি নাই। | |
| | বিণ, ৩. শাকের মত গন্ধ সাঁ-হালি | |
| | তরকারী ট সিঝে নাই, হালি বাসাছে (গন্ধ করছে) | |
| | ৪. এক হালি সুপারি (চারটি-তে এক বালি) সাঁ-হালি | |
| হালিকুলি | hālikuli বিণ,-খুব তেতো, তুল-দ: প: বাং হালকুচ | বীব ঝাড়-ধল |
| হালিয়া | hāliā বি,-যে বলদ হাল টানে, গাড়ী টানে, <হালিক হাল+ইয়া সাঁ-ডাংরা | ধল-ঝাড় |
| হালুয়া | hāluā বিণ,-যে লাঙল চালায়, <হলিক (হাল+উয়া) | ধল-ঝাড় |
| | হালুয়ায় হাল করে, মহি দিয়ায় (যে মইচালায়) মহি দেয়। ক্ষেতে। সাঁ-হালুওয়া | |
| হালুয়ার | hāluār বি,-যে হাল তৈরী করে <হলকার | মান |
| হাসনতুঁড়ি/ হাসানতুড়ি | hāsantū̃ṛi/hāsānturi বিণ,-হাস্যমুখী মেয়ে < হাস্(+অন)+তুন্ড(ই) | ধল-ঝাড়-বাঁক |
| | হাসনতুঁড়িকে বিশাস নাই। | |
| হিঁচ্‌কা | hĩckā ক্রি,-টান মারা, উয়াকে হিঁচকাই নামাহ্‌, এক হিঁচকা মারো্য ফেলাই দিবি উয়াকে। | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| হিঁচ্‌ড়া | h̃icṛā ক্রি বিণ,-টেনে আনা, জোর করে ধরে আনা,<br>উয়াকে ধরি হিঁচড়াই টান্যে আনবি।<br>টানা হিঁচড়া কইত্তে কইত্তে লাইগ্‌ল মারপিট। | বীর-ধল-মান |
| হিঁচা | h̃icā ক্রি,-জল সেচন করা; <সিঞ্চন | বীর |
| হিঁচালে | h̃icāle ক্রি বিণ,-হিঁচাল্যে উঠ্যে পড়ল (কাদা থেকে) | বীর |
| হিজ্জাহুজ্জি | hijjāhujji হিজ্জাহুজ্জি করে শেষে রাজী করাইঁছি<br>তুল-হেজ্জা | বীর-ধল |
| হিঁটাল/<br>হিঁটেল | h̃iṭāl/h̃iṭel বি,-ঢিল, তু: দ: প: বাং: হুটাল<br>হুটাল, এক হিঁটাল মাইর্‌ব যে বুঝবি মঝা।<br>ক্রি বিণ, সাপটাকে হিঁটলাই্ মরাইঁ দিলি। | ধল-ঝাড় |
| হিঁদে | h̃ide ক্রি বিণ, -এই দিকে, এখানে, এধারে ,<br>'হিঁদে চিড়া হুঁদে গুড়, তুল-ইঁধে —<br>(ইঁধে চিড়া হুঁধে গুড়)<br>তবে জানবি রঘুনাথপুর। | মান |
| হিঁদোলা | h̃idolā বি,-দোলনা < হিন্দোল | বীর |
| হিঁসকা | h̃iskā বি,-অভ্যাস, তুল-হি-হিস্‌কা | ধল-মান |
| হিসকা | hiskā বি, অমন হিঁসকা ভালো নয়।<br>মদ খাইস্ না, হিসকা হল্যে মরবি। | |
| হিঁসকুট | h̃iskuṭ বিণ,-দ্র: হিঁসকুট্যা | ধল-ঝাড় |
| হিঁসকুট্যা | h̃iskuṭæ বিণ,-হিংসুটে, <হিংসা+কুট+(ইয়া)<br>উ কারুর ভাল দেইখ্‌তে লারে , দমে হিঁসকুট্যা | ধল-ঝাড় |
| হিঁসকুটলা | h̃iskuṭlā দ্র: হিঁসকুট্যা, (হিংসা+কুটিল(+ইয়া) | ধল-ঝাড় |
| হিঁসকুড়ি | h̃iskuṛi বিণ,-হিংসুটে মেয়ে<br>অমন হিঁসকুড়ি দেখি নাই্ গিয়ানে। | ধল-ঝাড়-মান |
| হিঁসা | h̃isā বি,-হিংসা, কারুর ভালো দেখতে না পারা,<br>'হিঁসা করবি ত মরবি', 'কথায় বলে চাষা হিঁসা.' | ধল-মান |
| হিঁসাল | h̃isāl বি,- দ্র: হাঁসাল | ধল-ঝাড় |
| হিঁসুরা | h̃isurā ক্রি,-হাঁসফাঁস করা, অত্যধিক শ্রমের ফলে ক্লান্ত<br>হয়ে ঘন ঘন নি:শ্বাস টানা ও ছাড়া,<br>তুল-দ: প: বাং - হেঁসরা | ধল-মান |

| | | |
|---|---|---|
| হিকিম | hikim বি,-বাজার দ্বিতীয় পুত্রেব উপাধি বিশেষ | ধল-মান |
| | তুল-আ-হকীম-(পন্ডিত, চিকিৎসক) | |
| হিটাল | hiṭāl দ্র: হিঁটাল | ধল-মান |
| হিটকা | hiṭkā ক্রি,-আটকে যাওয়া | ধল-ঝাড় |
| | বড় মাছটা জালে হিটকাইঁ গেল্‌ছে। | |
| হিড় | hiṛ বি,-১. জলা জায়গা, বাঁধ, তিন দিকে উঁচু পাড় যুক্ত | ধল-ঝাড়- |
| | জলাভূমি ; সাঁ-হিড় | মান-বীর |
| | জলে নালা বেঁধে তৈরী জমি। | |
| | 'গগলী কুঢ়াইতে গেলম নন্‌দাই-এর হিড়। | |
| | ২. জমির আল (আইল <আলি >আইড় >আহিড় | |
| | >হিড় | |
| | হিড় ধরতে যায্যেঁছিলি কেঁদগড়ার ক্ষেতে। | |
| | হিড়ে হিড়ে চল্যে যা। | |
| হিড়ফাট | hiṛphāṭ বি,-ঈর্ষা | ধল-মান |
| | উ টাকা পাল্যেকত, তর অত হিড়ফাট কেনে ? | |
| হিড়মিচা | hiṛmicā বি,-এক প্রকার শাক, হিঞ্চে শাক, হিঞ্চা | ধল-মান |
| | <হিল মঞ্চিকা | |
| হিনছিন | hinchin বি,- জ্বলে পুড়ে যাওয়া, শ্রীহীন হীন+ছিন্ন | ধল-ঝাড় |
| | জিউ-ট হিনছিন হয্যেঁ গেল। | |
| | বুঢ়ীকে উয়ার বেটার বহু হিনছিন কর্যে মারছে। | |
| হিনসিতা | hinsitā বিণ,-কুৎসিত, বিশ্রী, শ্রীহীন | ধল-ঝাড় |
| | উয়ার কথা আর বলবি নাই, হিনসিতা লক বঠে। | |
| | সাঁ-হিনসিথা | |
| হিপিড়দিপিড় | hipiṛdipiṛ অব্যয়,-অনুকার শব্দ | ধল |
| | হিপিড় দিপিড় মাদল বাজে। | |
| হির | hir বি,- দ্র: হিড় | বীর |
| হিলডোল | hilḍol বি,-ভাবান্তর, <✓হিল্‌+(দোল) | ধল-ঝাড় |
| | অত কর্যে বুঝালি,তভু উয়ার মনে কন-অ হিলডোল নাই | |
| হিলা | hilā ক্রি,- <✓হিল, নড়া, নড়ানো | ধল-মান |
| | গাছট হিলাইং দে, সাঁ-হিলা, হিরহিরা | |
| | দাঁত গা হিলছে। সাঁ-হিলাউকাতে | |

| | | |
|---|---|---|
| হিসাহিসি | hisāhisi বি,- রেষারেষি, <✓রিষ(ক্রোধ)<br>অমন হিসাহিসি ভাল লয়। | ধল-ঝাড় |
| হিহ্ড়িপিপ্ড়ি | hihṛi pipṛi বি,- ১. হাসিঠাট্টা, হিহিকরে হাসা<br>তদের হিহ্ড়ি পিপড়ি আর দেইখতে লারি।<br>সোব সোমাই হিহ্ড়ি পিপড়ি চইল্ছে।<br>২. সাঁওতালদের কিংবদন্তীমূলক আদি বাসস্থান। | ধল-মান-বীর |
| হুঁ-হুঁ | hũ - hũ সম্মতি সূচক সাঁ-হেঁ হুঁ | |
| হুঁকলাগা | hũklāgā ক্রি,-শ্বাসকষ্ট হওয়া, কাঁন্তে কাঁন্তে হুঁক লেগ্যে গেলছে। | বীর |
| হুঁকা | hũkā বি,- হুঁকো, তামাক খাবার আধার বিশেষ<br><ফা-হুক্কা | ধল-ঝাড়-মান-বাঁক |
| হুঁটা | hũṭā ক্রি,- এক পায়ে লাফিয়ে লাফিয়ে চলা, কোন কোন গ্রাম্য খেলায় হেরে যাওয়া প্রতিপক্ষকে হুঁটতে হয়।<br>হুঁটাহুঁটির খেলা খেইল্তে লাইরব। হুঁট, না হুঁটলে মরাব | ধল-ঝাড় |
| হুঁট | hũṭ বি,- হুঁচোট, পাথর টা দেখি নাই, দমে হুঁট খালি। | ধল-মান |
| হুঁটাইল | hũṭāil দ্র: হুটাল, | |
| হুঁটরা | hũṭrā ক্রি,- হোঁচট খেয়ে পড়ে যাওয়া,<br>একবারে হুঁটরি পড়ি গেলি। | ধল |
| হুঁটুরা | hũṭurā ক্রি,- কাউকে পা দিয়ে ফেলে দেওয়া | বীর-ধল-মান |
| হুঁড়া/হুড়া | hũṛā/huṛā ক্রি,- ফোটানো, (ছুঁচ) ফুড়ে দেওয়া,<br><ফোড়া <স্ফুট (>ফুড় >হুড়(আ))<br>ডাক্তার আইস্যে ছুঁচট হুঁড়ি দিল আমার হাতে।<br>তর চইখে দিব আঙুইল হুঁড়্যে। | ধল-ঝাড়-মান |
| হুড়াইর/হুড়ার | huṛāir/huṛār বি,-হুন্ডার | বীর-মান-ধল |
| হুঁড়াল/হুঁড়ার | hũṛāl/hũṛār বি,- বন্যকুকুর, রাম বাঘা, এক প্রকার নেকড়ে, <সং হুন্ড(বাঘ)+আর<br>বনের লে বাহ্রাইল হুঁড়াল:<br>ছাগল মেঢ়া সামহাল সামহাল। সাঁ-হুন্ডার | বীর-মান-ধল |

| | | |
|---|---|---|
| হুঁড়কা/ হুড়কা | hūṛkā/huṛkā বি,- ভিতর থেকে ঘর বন্ধ করার জন্য কাঠের আগল, সং হুড়ুক্ক সাঁ-হুডকা<br>হুড়কা-ট লাগাইঁ দে। | ধল-মান-বীর |
| হুঁড়কো | hūṛko বি,- দ্র: হুঁড়কা, হুঁড়কো ট লাগিন দে। | বীর |
| হুঁড়রা | hūṛrā দ্র: হুঁড়াইর | |
| হুঁকরা | hūkrā ক্রি,- <সং হুঙ্কার সাঁ-হুঁকবাউ | |
| হুঁকার | hūkār বি,- গর্জন <হুঙ্কার<br>নামধাতু - আঁড়্যাটা কেমন হুঁকরাছে দেখ।<br>বাঘট হামকে দেখ্যে হুঁকার ছাইড়্ল। | ঝাড-ধল-মান |
| হুঁপাল | hūpāl ক্রি বিণ,-লাফিয়ে ওঠা। বড়মাছ টা জল থেকে হুঁপালে উঠল। | বীর |
| হুই | hui বি, গুজব, একট হুই উঠেছে, শাগ খ(খাওয়া) বন্ধ, পাতায় সাপের পারা ছাপ দেখিন্ছে। | বীর |
| হুয়া | huā দ্র: হুই | |
| হুচকাই | huckāi উস্কিয়ে, সাঁ-হুচকাউ | বীর |
| হুচুক্ | hucuk বি,-হুজুগ, উস্কে দেওয়া, <ফা হুজুগ<br>হুচুক উইঠ্ল ত চল পুরুল্যা<br>ছেল্যা ট মেলায় যাবেক বল্যে হুচুক লাগাইঁছে।<br>নামধাতু — কে উয়াদের হুচকাইঁ দিল কে জানে। | ধল-মান-বীর |
| হুচুকরা | hucukrā বিণ,-হুজুগে, যে হুজুগ লাগায়<br>উ হুচুক্রার কথায় বিশ্বাস নাইখে। | মান |
| হুজরাপাড়া | hujrāpāṛā বি,-মোকাবিলা, উয়ার সঁগে হুজরাপাড়া হব্যেক। | বাঁক |
| হুটুনি | huṭni বি,-মাটির পাত্র বিশেষ | বীর |
| হুড় | huṛ বিণ,-একগুঁয়ে, অবাধ্য, যে যুক্তি মানে না।<br>উ দমে হুড় বঠে। <সং হুড়(ভেড়া) | ধল-বীর-মান |
| হুড়কা | huṛkā দ্র: হুঁড়কা সাঁ-হুড়কা | ধল-মান |
| হুড়কা পেড়ি | huṛkā peṛi বি,-সাপের ঝাঁপি | বাঁক |
| হুড়কুচা | huṛkucā ক্রি,-খোঁচা দেওয়া<br>লালার (নালার)মু ট বুজি গেছে, হুড়কুচাইঁ দে।<br>জল-ট বাহরাইঁ যাব্যেক। | ঝাড়-ধল |

| | | |
|---|---|---|
| হুড়গেংটি | hurgemṭi বিণ,-দ্র: হুড়ি | ঝাড়-ধল |
| হুড়কো | hurko ১. ভিতর থেকে দরজা বন্ধ কবার জন্য শক্ত বঠে যার দুটি দিক দেয়ালে ঢুকিয়ে দেওয়া হয়। <হুডুক্ক ২. স্বৈরিণী —হুড়কো মেয়ে। | বীর |
| হুড়মা | hurmā চিঁড়ে, মুড়ি, মুড়কি < সং হুডুম্ব সাঁ-হুডুম(মুড়ি) | ধল-ঝাড় |
| হুড়মো | hurmo বি,-কয়েকটি আখের ঝাড়কে একত্রে বাঁধা | বীর |
| হুড়মুড়্যা | hurmur'ā বিণ,-যে না ভেবেচিন্তে কাজ কবে, যে ভেড়ার মত এক গুঁয়ে, হুড় (ভেড়া)+মুন্ড+ইয়া উ মস্ত হুড়মুড়্যা বঠে। | ধল-মান |
| হুড়মুষ্ট্যা | hurmusṭæ বিণ,- দ্র: হুড়মুড়্যা | ধল-মান |
| হুড়া | hurā ক্রি,-দ্র: হুঁড়া | বীর |
| হুড়াভাগ | hurābhāg বি,-সমান ভাগে বেঁটে দেওয়া | বীর |
| হুড়ি | huri বিণ,-যে খেলার নিয়ম কানুন মানতে চায়না, তর্ক বিতর্ক করে; উ হুড়িকে লি করি খেইল্‌ব নাই। তুল-কলহুড়ি | ধল-মান |
| হুড়ুপ | hurup বি,-খেলার সময় এক পক্ষের শেষ খেলোয়াড় | ঝাড়-ধল |
| হুড়ুম | hurum দ্র: হুড়মা | ঝাড়-ধল-বীর |
| হুড়ুম দুড়ুম | hurum darum ক্রি বিণ,-তাড়াতাড়ি, সাঁ-হুড়ুমতাড়ুম হুড়ুম দুড়ুম করে কাজ করবি না। | ধল-ঝাড়-মান |
| হুড়্যাল | huriāl বি,-হুঁড়ার, বন্য কুকুর বিশেষ সাঁ হুহাড় | ধল-ঝাড় |
| হুতুরতুয়া | huturtuā বিণ,-চঞ্চল | ধল-ঝাড় |
| হুথায় | huthāẽ বি,- ঐ খানে, ঐ দিকে | ধল-মান |
| হুদকা | hudkā ক্রি,-দপ করে জ্বলে উঠা, উত্তেজিত হওয়া, <উদ্দীপ; আগুন ট হুদকি উইঠ্‌ল। জুয়ান উমর কিনা, তাথেই টুকুতেই হুদক্যে উঠে। | ধল-ঝাড় |
| হুদড়ো | hudro বি, হাঁসের খোঁয়াড়, হাঁস রাখার ছোট ঘর বিশেষ | বীর |
| হুদহুদ | hudhud অব্যয়,-উর্দ্ধশিখায় আগুন জ্বলে উঠার শব্দ হুদ হুদ কর্যে আগুন ট জ্বইল্‌ছে। নামধাতু — হুদহুদাই আগুন জ্বলে বন গেল্য পুড়িয়্যা। উয়ার কথায় বুকের ভিতরট হুদ হুদাইঁ জ্বইলছে। | ধল-মান |

| | | |
|---|---|---|
| হুদা | hudā বি,-১. এক প্রকার পায়বা | ধল-ঝাড় |
| | ২. চৌকিদার বা পুলিশের কোমরবন্ধ, <ফা হুদ্দা | |
| | হুদা পাগড়ীব ডরে তেখন চর ডাকাইত ভাই্গ্‌তে। | |
| | ৩. গরুব গাডীব অংশ বিশেষ (উদল) | |
| হুদাহুদা | hudā hudā ক্রি বিণ,-ঝাঁকে ঝাঁকে, একের পর এক | মান-ধল |
| | 'গাড়ী আইল হুদা হুদা | |
| | অ ডাইভর যাবি কুথা।' (লোকসংগীত) | |
| হুপা | hupā বি,-চিচিংগা, এক প্রকার সব্জী বিশেষ | ধল-ঝাড-মান |
| হুপাল | hupāl বি,-আনন্দে লাফ মারা | ঝাড়-ধল |
| হুব | hub বি,-উৎসাহ, আনন্দ। মেলা যাবার হুবে সব ভুল্যেঁ যাবে। | বীর |
| হুবলাল | hublāl বি,-নাম বিশেষ <ফা-হুব+লাল | মান |
| হুমচা | humcā ক্রি বিণ,-নিঃশ্বাস বন্ধ কবে সজোরে মারা | মান |
| | হুমচাঁই মার, না হলে পাথর ট ভাইঙ্‌বোক নাই। | |
| হুয়া/ | huā বি- জনরব (হুক্কা হুয়া-র সাদৃশ্য), গুজব | ধল-ঝাড় |
| হুয়াই | huāi হুয়া উইঠ্‌ল যে রেলের ভাড়া লাইগবোক নাই্। | ধল-ঝাড় |
| | উ-ট একট হুয়া বঠে, ঠিক লয়। | |
| হুরহুরি | hurhuri বি,- অকাজে উল্লসিত হওয়া, অত হুরহবি কিসের ? | মান |
| হুরি | huri বি,-গোলমাল (হরিবোল সম্পর্কিত গন্ডগোল) | ধল-ঝাড় |
| | কুথায় হুরি লেগ্যেছে রে। | |
| হুরিউচ্ছান | huriucchān বি,-গোলমাল; উঠিনে হুরিউচ্ছান লাইগেই আছে। | |
| হুল | hul বি,-১. বোলতা প্রভৃতির হুল | ধল-মান |
| | ২. শিলাবৃষ্টি—হুল পড়্যে ফসল লষ্ট। | |
| | কি হুল-ট পইড়ল ব, একবারে সাদা হয়্যেঁ গেল রাস্তাঘাট | মান-ধল |
| | ৩. সাঁও-বিদ্রোহ, লড়াই, গন্ডগোল সাঁ-হুল | |
| হুরুতে | hurute বিণ,-দূরে | মান-বীর |
| হুলহুলি | hulhuli বিণ,-ফাঁক, নির্জন | মান |
| | হুলহুলি টায়েঁড়-এ গোরু চরাত্যে যাইসনা। | |

| | | |
|---|---|---|
| হুলকা | hulkā ক্রি,-উঁকিমারা, উঁকি দিয়ে দেখা,<br>টুকুন হুল্‌কি দেখি লিবি, কি কইচ্ছে উয়ারা। | ধল-মান |
| হুলকা-হুলকি | hulkā-hulki বি,- পরস্পর উঁকি দিয়া দেখা<br>সাঁ-উয়ুং চুন্ডু:ক্ | ধল-মান |
| হুল-মাল | hulmāl বি,-তেজ, অহঙ্কার, প্রতিপত্তি<br>বাঘ নাই ত শিয়ালের হুলমাল। প্রবাদ | বীর |
| হুলহুলি | hulhuli বি,-উলুধ্বনি, < সং হুলহুলি<br>বর আইল, হুলহুলি শুনা যাছে। | ধল-মান |
| হুলহুল্যা | hulhul'ā বিণ,-খুব ঠান্ডা, হুলের(শিলা) মত ঠান্ডা<br>হুলহুল্যা বাতাস | মান |
| হুলা | hulā বি,-মাটির পাত্র বিশেষ, হোলা | বীর-ধল-মান |
| হুলে | hule অস-ক্রি,-হলে,তুমি হুলে কি করতে ? | বীর |
| হুলো | hulo বি,-দ্র: হুলা | বীর |
| হুলুই | hului বি,-গুজব, হাঁক ডাক, চীৎকার<br>এমন হুলুইছিস কেনে। | বীর |
| হুলুক-ভুলুক | huluk-bhuluk ক্রি বিণ,-লুকিয়ে চুরিয়ে<br>হুলুক ভুলুক কর্‌্যে দেইখ্‌তে লারিব ? | ঝাড়-ধল |
| হুল্লুহুজুক | hulluhujuk বি,-অকারণ হুজুগ – এক-ট হুল্লুহুজুক<br>পেল্যেই হলো। | |
| হুলুসথুলুস | hulusthulus বি,-<হুলস্থুল<br>ভুট পরবে হুলুসথুলুস পড়্যে যাব্যেক। | বীর |
| হুসুম ডাং | humus ḍāṁ অপদার্থ, বোকা | বীর |
| হেইলে | heile ক্রি বিণ,-অনায়াসে, অবহেলে, <হেলা<br>লদী-ট হেইলে পাইরাব। | ঝাড়-ধল |
| হেঁগল | hēgal বিণ,-রোগা, হেঁগল কুকুরের পারা ঘুর্‌্যে বুল্‌ছে | ধল |
| হেংলা | heṁlā বিণ,-রোগা, লিকলিকে, <হিঙ্গুল<br>হিঙ্গল গাছের মত (এক প্রকার সরুগাছ)<br>২. লোভী সাঁ হেংলা | ঝাড়-ধল-বীর |
| হেংলি | heṁli বিণ,- লোভী মেয়ে, রোগা মেয়ে সাঁ-হেংলি | |

| | | |
|---|---|---|
| হেঁজলা | hējlā বিণ,-এলোমেলো, তুচ্ছ, যে সাজগোজ করতে জানে না, খাটিয়ার দড়ি গা হেঁজলা হয়্যেঁছে , টান দিতে হব্যেক। | ধল-বীর |
| হেঁকা | hēkā ক্রি,-সঙ্গমে লিপ্ত হওয়া | ধল-ঝাড় |
| হেট্টেহেটেং | heṭṭeheṭeṁ এক পায়ে ভর দিয়ে লাফিয়ে চলা | বীর |
| হেঁড্যা/ হাঁড়িয়া | hēḍiā/hāṛiā বিণ, দ্র: হাঁড়্যা | |
| হেঁড়্যাকন | hēṛækan বি,-হেঁড়ে কোণ, বায়ুকোণ যে কোণে হাঁড়ির মত কালো মেঘ জমে। | ধল-মান |
| হেঁড়েকোণ | hēṛekoṇ বি,-দ্র: হেঁড়্যাকণ | বীর |
| হেঁড়োল | hēṛol বি,-দ্র: হুঁড়াল | বীর |
| হেঁদড় | hēdaṛ বিণ,-বোকা, হাঁদা | ধল-ঝাড় |
| হেঁরিকেল | hērikel বি,-<ইং হ্যারিকেন, লন্ঠন বিশেষ | বীর |
| হেঁরোল | hērol বি,-দ্র: হেঁড়োল | বীর |
| হেঁসরা | hēsrā ক্রি,-দ্র: হিঁসরা সাঁ-হেঁসরাও | ঝাড়-ধল |
| হেঁসুরা | hēsurā ক্রি,-দ্র: হিঁসুরা, লুক ট খুব হেঁসুর্ছে | বীর |
| হেঁসো | hēso বি,-এক প্রকার ধারাল অস্ত্র, হাঁসুয়া | বীর |
| হেচেপেচে | hecepece বি,-আজেবাজে, অমনোযোগের কাজ সাঁ-হেচেপেচে | বীর |
| হেচেংপেচেং | hecempecem অব্যয়, আজেবাজে ব্যাপার আমি উ সব হেচেং পেচেং এ নাই। | বীর |
| হেজেনগেজেন | hejengejen বি,-নড়ন চড়ন | বীর |
| হেজেবেজে | hejebeje হাবি জাবি সাঁ-হেজেবেজে | ধল-ঝাড় |
| হেতার | hetār বি,-হাতিয়ার, অস্ত্র | ধল-মান |
| হেনাতেনা | henātenā বিণ,-এটা ওটা, নানা, অনর্থক, হেনতেন হেনাতেনা কত কি বলল্যেক। | বীর |
| হেবড়া | hebṛā বিণ,-বোকা দ্র: হাউড়া উ বকা হেবড়া বঠে, উয়ার কন্‌-অ দাম নাই। | ঝাড়-ধল |
| হেমাল | hemāl বিণ,-শীতল, খুব ঠান্ডা, <হিমালয় হেমাল বাতাসে দমে জাড় লাইগ্‌ছে। তুল-হি-হিমালা | ধল-ঝাড় |

| | | |
|---|---|---|
| হেরেগেজে | heregeje বিণ,-দুর্গম, বাধা-সংকুল | ধল-ঝাড় |
| | উ রাস্তায় আনেক হেরেগেজে। | |
| হেরো | hero বিণ,-১. যে খেলায় হারে, হেরে যায়, | বীর |
| | <হার+উয়া >হারুয়া >হেরো | |
| | ২. সবুজ, <হরিৎ, হেরো ধানের চারা | |
| হেরানি | herāni হেরো অর্থাৎ সবুজ রাখার জন্য হালকা সেচ | বীর |
| | এবারে খানিক হেরানি দিতে হবেক। | |
| হেল | hel বি,-ঢেউ, <হিল্লোল | ঝাড়-ধল |
| হেলদেল | heldel বি,-মনোযোগ, টুকুন হেলদেল্ করো্য শুন | ঝাড়-ধল |
| হেলভেল | helbhel বি,-দ্র: হেলদেল | |
| হেলক | helak বি,-ঢেউ, তরঙ্গ | ঝাড়-ধল |
| হেলেক | helek ক্রি,-জলে ঢেউ তোলা | |
| | অমন হেল্‌কাচ্ছিস কেনে ? | |
| | জল-টকে দিগে হেলকাইঁ দে। | |
| হেলেবাড়ি | helebāṛi বি,-লাঙল চালনার সময় গোরুকে তাড়না | বীর |
| | করার লাঠি বিশেষ, হাল+(উয়া) >হেলে+বাড়ি =লাঠি | |
| হেই | hei ১. অব্যয়, বিস্ময়সূচক শব্দ, হেই! কখন আল্যে ব | ধল-মান-বীর |
| | ২. গোরু মোষ তাড়িয়ে নিয়ে যাবার শব্দ, | |
| | হেই হেই বাটে চল | |
| হৈ | haj অব্যয়, বিস্ময়সূচক শব্দ, আরে ! সাং-হৈ | ধল-বীর-মান |
| | হৈ ! বিহাঘরে এল্যে না যি! | |
| | হৈ ! বাবু যি ! কথ দিন বাদে দেখছি। | |
| হো | ho বি,-জনজাতি বিশেষ, ঝাড়খন্ডের অধিবাসী | ধল-মান |
| | লড়কা কোল নামে কথিত, <সাঁও-হড়(মানুষ) | |
| হোঁটর | hōṭar বি,-হোঁচট | বীর |
| হোঁড়োল | hōṛol বি,-দ্র: হেঁড়োল | বীর |
| হোঁলামুখো | hōlāmukho বিণ,-গোমড়া মুখো, হাঁড়ির মত মুখ | বীর |
| হোইড় | hoiṛ বি,-ইঁটের পাঁজা | মান |
| হোক্‌ক্ | hokk অব্যয়,-হ্যাঁ, সম্মতি বাচক শব্দ, হউক, তথাস্তু | বীর |
| | <প্রা-হোক্কু | |
| | কাল খুব ভোরে আসবি কেমন ! | |
| | হোক্‌ক্, হোক্ক=(তথাস্তু, তাইহোক) | |

| | | |
|---|---|---|
| হোড়/হোঁড় | hoṛ/hõṛ বিণ,-বেপরোয়া, একগুঁয়ে, যে ভেবেচিন্তে কাজ করে না , <সং-হুড় | ধল-মান-বীব |
| হোপো | hopo বিণ,-বোকা, হাবা, হাপু+আ >হোপো যে হাপু গানের মত আবোল তাবোল বকে। হোপোর কান্ড দেখ ! | বীব |
| হোল | hol অন্ডকোষ | বীব |
| হ্যাঁক | hæ̃k বি,-রাস্তার বাঁক | বীর |
| হ্যাঁটকা | hæ̃ṭkā বিণ,-চালের যে দানা সিদ্ধ করলেও নরম হয়না | বীব |
| হ্যাজেল-গ্যাজেল | hæjel gæjel দ্র: হেজেল গেজেল | |
| হ্যালাং-হ্যাসাং | hælāṁ hæsāṁ বিণ,-ঢিলেঢালা, এলোমেলো উয়ার সব হ্যালাং হ্যাসাং কাজ। | বীব |

# সীমান্তরাঢ়ী ও ঝাড়খন্ডী বাঙ্‌লার
# গ্রামীণ শব্দকোষ

(প্রবাদ-প্রবচন-বাক্‌ধারা ইত্যাদি)

# প্রবাদ-প্রবচন-বাক্‌ধারা

## মানভূম

১। কি ভালছিস্[১] ভেল ভেল[২]
যার কচড়া[৩] তারই তেল। (যার যেখানে অধিকার)

২। খিড়কি দুয়ারে কুকুর
সদরে ভাশুর
কেমনে বাহির হব
দু পায়ে নূপুর। (অভিসারিকার বিপদ)

৩। কেঁকলাসের দৌড়, ঝাঁটার-মুড়া[৪] (তুল---মোল্লার দৌড় মসজিদ্ পর্যন্ত)

৪। কঁড়ি[৫]ফুলে ফাবড়[৬] মাইর না
অগড়ে বগড়ে[৭] বঁধু মধু মিলেনা। (অসময়ে কাজ হয়না)

৫। একা না বকা[৮] (একা থাকার বিপদ)

৬। এক হাতে মাদল বাজেনা
রসক্যা[৯] ছাড়া লাচনী[১০] লাচেনা। (যার যেখানে কাজ)

৭। গঙ্গার ঘাট নাই, বষ্টমের জাইত্ নাই (কুলশীলহীন)

৮। কপাল গুণে কাপাস ফুটে
ভাইগ্য গুণে বহু[১১] জুটে। (যার যেমন ভাগ্য)

৯। কানা, খড়া[১২] পিয়াদা,
একগুণ জিয়াদা। (বুদ্ধিতে দড়)

১০। কাড়হা[১৩] মরে হদে[১৪]
মানুষ মরে মদে। (স্বভাবেই ধ্বংস)

১১। হাতে পান মুখে চূন,
তবে জানবি মানভূম।[১৫] (বাইরের চটক-ই সার)

---

১। দেখছিস্
২। অবাক হয়ে তাকানো
৩। মহুয়া ফল
৪। ঝাঁটার মার
৫। কুঁড়ি
৬। ছোট লাঠি বিশেষ
৭। যেদিকে সেদিকে, যেখানে সেখানে
৮। বোকা
৯। নাচনীব নাচে যে গান গায়, মাদল বাজায়।
১০। গ্রাম্য বাইজী নাচ।
১১। বধূ, বৌ
১২। খোঁড়া
১৩। পুরুষ মোষ
১৪। হ্রদ; কর্দমাক্ত জলাভূমি
১৫। বর্তমানে দুভাগে বিভক্ত পুরুলিয়া ও ধানবাদ

১২। হাতে খই বেঁতে[১৬] খই
তবু বলে কই কই। (অসন্তোষ)

১৩। হাসন টুঁড়ি[১৭] বাঁধন যায়, (হাস্যমুখী আদর পায়)
নিমন টুঁড়ি[১৮] সর্‌বস্[১৯] খায়। (নিম্নমুখী সর্বস্ব খায়, নিম্নমুখী কুটিল মন)

১৪। হাঁড়ি ভাঙ্‌লে হলা[২০]
খাপুরি ভাঙ্‌লে খলা।[২১] (যার নাম চাউল ভাজা, তাকেই বলে মুড়ি)

১৫। ঘরে নাইখে খরচি;
জন্‌হার[২২] খায়োঁ মরছি। (অভাবে থাকা)

১৬। খাবি দাবি মকমকাবি[২৩]
টিংচা[২৪] চড়্যে হাগতে যাবি। (সুখে থাকা)

১৭। খাবার বেলা গাবুর গুবুর
কাজের বেলা পেংখ্যা।[২৫] (অকাজের লোক)

১৮। খুঁটের জোরে পাঁড়কা[২৬] লাচে। (সমর্থনের জোর)

১৯। কাড়্‌হার[২৭] শিং-এ তেল নাই
বাঁধনার[২৮] কুলকুলি।[২৯] (অনর্থক অহংকার)

২০। কারুর মাগের[৩০] উপর ঢেম্‌নী[৩১]
কারো বা দিন যায় এম্‌নি। (কারুর পৌষমাস কারুর সর্বনাশ)

২১। হড়কা রাস্তা[৩২] ধড়কা চায়্‌ল[৩৩]
খরখস্যা ভাত[৩৪], বিরহির ডাইল।[৩৫] (দুঃখে দিনাতিপাত)

২২। সুমেক ধন[৩৬] শয়তানে খায়। (অন্যায় উপার্জনের টাকা থাকে না)

---

১৬। মুখ
১৭। হাস্যমুখী
১৮। নতমুখী
১৯। সর্বস্ব
২০। এক প্রকাব ছোট হাঁড়ি; ঐ প্রকার চওড়া মুখ মাটিব পাত্র মুড়ি ভাজাব কাজে ব্যবহৃত
২১। হাঁড়ি ভাঙাব টুকবো
২২। ভুট্টা, মকাই
২৩। আনন্দে উজ্জ্বল হওয়া, বৃষ্টির জল পেলে ব্যাঙ যেমন মক মক কবে ডাকে।
২৪। দোলা (?)
২৫। অকর্মণ্য
২৬। শক্তসবল পুং মোষ
২৭। শক্ত সমর্থ পুং মোষ
২৮। গ্রাম্য উৎসব বিশেষ
২৯। মুখেব শব্দ
৩০। বিবাহিতা পত্নী
৩১। উপপত্নী, রক্ষিতা
৩২। পা পিছলে যায় এমন পথ
৩৩। আধসেদ্ধ চাল
৩৪। খুব মোটা ভাত
৩৫। বিবি কলাইর ডাল
৩৬। অন্যায় ভাবে উপার্জিত

২৩। সুখে সুখে পাল খায়[৩৭]
বিয়ার[৩৮] বেলা কষ্ট পায়। (সুখের সঙ্গে দুঃখ থাকে)

২৪। শিখ্‌লি[৩৯] কুথায় ?
না, ঠক্‌লি[৪০] যেথায়। (ঠকে শেখা)

২৫। আখ বাড়িএ[৪১] শিয়াল রাজা
বনের রাজা বাঘ
বিহাঘরে[৪২] মায়্যা[৪৩] রাজা
সমানে সমান ভাগ। (যার যেখানে কর্তৃত্ব)

২৬। সব শিয়ালকে এক ডাং[৪৪]
বাঁড়্যা[৪৫] শিয়ালকে তিন ডাং। (পালের গোদার শাস্তি)

২৭। খরিস সাপের লেজে পা। (রাগী লোকের রাগে পড়া)

২৮। যা দেখি নাই লিজের লয়ানে[৪৬]
পত্যুক[৪৭] না যায় গুরুর বচনে। (নিজে না দেখলে, বিশ্বাস করা বৃথা)

২৯। সোব শিয়ালের একেই রাহা। (সব শেয়ালের একই রা)

৩০। ছাড়া ঘরে[৪৮] কটাস[৪৯] রাজা।

৩১। হরিণের শিং-এ মাছি বসে না। (অর্থশালী লোকের কোন কলঙ্ক নেই)

৩২। পেচা[৫০] পরের ঢড়র-ই[৫১] দেখে। (যে নিজে খারাপ, সে পরের খারাপটা দেখে)

৩৩। ভালু-এ কি শালুক চিন্‌হে[৫২] ?
চিন্‌হে গাড়ার[৫৩] উঁইমেকা[৫৪]। (যার যেখানে কাজ)

৩৪। পালে[৫৫] খাই, না তা পার্বণে খাই। (সুখের দিনে খাই)

৩৫। ছুতার[৫৬] বঁধু[৫৭] বড় বঁধু, ধান দিলেই চিঁড়া। (নিঃস্বার্থ বন্ধু নয়)

---

৩৭। সুখে সঙ্গম
৩৮। প্রসবের সময়
৩৯। শিখলাম
৪০। ঠকলাম
৪১। আখের ক্ষেতে
৪২। বিয়ে বাড়ীতে
৪৩। মেয়ে, স্ত্রী লোক
৪৪। লাঠি, দন্ড
৪৫। বেঁড়ে, লেজ কাটা যার
৪৬। নয়নে, চোখে
৪৭। প্রত্যয়, বিশ্বাস
৪৮। যে ঘরে লোক থাকে না, পরিত্যক্ত বাড়ী
৪৯। খটাশ; বিড়ালজাতীয় জন্তু
৫০। পেঁচা <পেচক
৫১। বড় গর্ত বিশেষ, গাছের খোঁদড়
৫২। চেনে
৫৩। গর্তের
৫৪। উঁইপোকার বাসা
৫৫। পেলে, পাইলে
৫৬। ছুতোব, যারা চিঁড়ে তৈবী কবে
৫৭। বন্ধু

৩৬। মাঠে, গঠে[৫৮] নাই ধান
তবু দেখ্‌ মুশিয়ান।[৫৯] (অনর্থক অহংকার)

৩৭। যে জল বহে, সে কি শঁষে[৬০] মরে ? (কাজ করলেই খাবার মেলে)

৩৮। শ' সন্‌লা[৬১] হাজার কলা
কি করবে আকাল শালা ? (চাষে বাসে সুখে থাকা)

৩৯। পলায়[৬২] বিষ পাল্যে ও খাত্যে রাজী।

৪০। সুযাং[৬৩] এর সুখ সুখ সমুদ্দা[৬৪] (শরীর সুস্থ থাকলেই সুখ)

৪১। লাচারি[৬৫] বাঘ কাঁখ্‌ড়ি[৬৬] খায়। (নিরুপায়ের গতি)

৪২। বাপের কালে নাই চাষ,
ধানকে বলে দুবলা[৬৭] ঘাস। (চাষ নেই ত কিসের চাষী)

৪৩। যার যখন চলে
মুতে বাতি জ্বলে। (সুসময় যখন)

৪৪। কাল বিক্যেছে পাত কাঠ
আয়্‌জ বলে কুথা হাট। (ন্যাকামি)

৪৫। কাঁসা ভাঙলে কাঁসারীর ঘর
শাঁখা ভাঙলে[৬৮] বাপের ঘর। (শেষ সম্বল)

৪৬। এক পুৎ
চুলহায় মুৎ। (বেশি আদর)

৪৭। একা মাঘে জায়্‌ড়[৬৯] নাই পালায়। (এক মাঘে শীত যায় না)

৪৮। অ দাঁতেই বয়ার[৭০] (এচোঁড় পাকা)

৪৯। গলা[৭১] গেল ঘর, ত লাঙল তুলো ধর। (কাজে ফাঁকি)

৫০। চললেই চল্লিশবুদ্ধি না চললে হত বুদ্ধি। (এগিয়ে চল)

---

৫৮। গোঠ,<গোষ্ঠ
৫৯। চালচলন <ইং মোশ্যান
৬০ শোয, তৃষ্ণা
৬১। সজ্‌নে গাছ
৬২। বিনা পযসায
৬৩। স্বঅঙ্গ, শবীব, স্বাস্থ্য
৬৪। সুখের আকব
৬৫। নাচার, নিরুপায়, দুর্বল
৬৬। কাঁকড়া, ছোট কাঁকড়া
৬৭। দুর্বা ঘাস
৬৮। বিধবা হলে
৬৯। শীত
৭০। দাঁত বেরুবার আগেই দুরন্ত
(যাব মুষ্কচ্ছেদ হয়নি)
৭১। গৃহস্থ, যে জমিব মালিক

৫১। তুড়ুক[৭২], ততা[৭৩], খরগশ[৭৪]
এ তিনে না মানে পোষ। (অবুঝ কখনও কথা শোনে না)

৫২। বাঁদরের পুঁজি গালে (অল্প সঞ্চয়)

৫৩। বাঁদরের চুইল হল্যো বাঁধতে নাই জানে। (অহংকার)

৫৪। বগের আইঁড়্যা[৭৫] আলপচ [৭৬] (অপদার্থ, বগা তার ছানা পাহারা দেয়, বগী যায় খাবারের খোঁজে)

৫৫। মাগীর শুধাই[৭৭] লড়াচড়া
যদি থাইক্‌ত তসর কাপড়
ভাঙ্যে পইড়্‌ত পাড়া। (দেমাক দেখানো)

৫৬। যে আইল চষে, সে রইল বস্যে
লাড়াকাটা[৭৮] খাব্যেক থেসে থেসে[৭৯] (অকর্মণ্য বেশি খায়)

৫৭। লদী পাইরাল্যে কেওট রাজা (যার যেথা স্থান)

৫৮। ফাটে ফুটে'ত ধবার[৮০] কি? (দায়িত্বহীন)

৫৯। ঘরের ঢেঁকি কুম্‌হির[৮১], বনের বাঘ পড়শি। (চারদিকে বিপদ)

৬০। ঘরে নাই-খে ভাত
লাঙ্[৮২]এর উৎপাৎ। (দরিদ্রের বিপদ)

৬০। গোড়[৮৩], হোড়,[৮৪] মেড়া[৮৫]
তিন ধরম ছাড়া (এক গুঁয়ে)

৬১। গোঠ-গোরুর[৮৬] পানি আহার[৮৭] (যার কোন খাবার জোটেনা)

৬২। উঁই পুঁই ডিংলা[৮৮]
এই তিনে পুরুল্যা। (পুরুলিয়াতে আনাজ-এর অভাব)

---

৭২। তুর্কী, মুসলমান
৭৩। তোতাপাখি
৭৪। খরগোশ
৭৫। এঁড়ে, পুং বক
৭৬। অপদার্থ
৭৭। শুধুই
৭৮। যে জমি চষতে পারে না, শুধু ধান কাটতে পাবে
৭৯। ঠেসে ঠেসে খুব বেশি করে
৮০। ধোবা, ধোপা
৮১। কুমীর
৮২। পরপুরুষ, উপপতি
৮৩। গৌড়, গোয়ালা
৮৪। হড়, সাঁওতাল
৮৫। পুংভেড়া
৮৬। গোঠে বেধে যে গোরুকে চরানো হয়
৮৭। খাদ্য
৮৮। মিষ্টিকুমড়ো

৬৩। ঘর-দুয়ারে কুকুর রাজা
ছাড়া ডিহে[৮৯] শিয়াল রাজা। (গৃহস্থের সঙ্গে কুকুর আর ভাঙা ঘরে শেয়াল)

৬৪। খাপের খাপ
মদ্‌নার বাপ। (শঠে শাঠ্যং)

৬৫। অপযশ্য[৯০] লকের খরখশ্যা[৯১] নাম
বেশি খাল্যে, হব্যেক হাঁড়ি খাওয়া[৯২] নাম। (বদনামের ভাগী)

৬৬। আয়লো সতীন
বসলো সতীন
খা লো সতীন
পাখাল ভাত[৯৩]
অদা ঘরে[৯৪] শুযাঁই রাখ্যে
ধরাঁই দিব সন্নিপাত (যাকে ভালোবাসা যায় না)

৬৭। অঁগা[৯৫] গুণে পঁগা[৯৬]
গাছ গুণে ঝিঙা (সঙ্গ গুণে ভালো মন্দ)

৬৮। বুক, কমর[৯৭] পাছা
এই তিনে লাচনী[৯৮] বাছা। (নারীর সৌন্দর্য)

৬৯। এক মারেই অযুধ্যার[৯৯] শিকার (ওস্তাদের মার)

৭০। চুয়া চন্দন গুয়া পান
তবে যাবি ঠাকুর থান। (ভেট না দিলে কাজ হয়না)

৭১। যত্‌দিন গতর,[১০০] তত্‌দিন আদর (শরীর দিয়ে কাজ)

৭২। লাড়ে[১০১] আর জাড়ে[১০২]
দশ জনাকে মারে। (ভেবেচিন্তে কর কাজ)

---

৮৯। ডিহি, বাস্তুভিটে
৯০। যার যশ নেই, নিন্দাভাজন
৯১। শ্রুতিকটু, <কর্কশ
৯২। হাঁড়ি-খেকো
৯৩। পান্তাভাত, ভিজে ভাত
৯৪। স্যাঁত সেঁতে ঘর
৯৫। অঙ্কুর
৯৬। চারা
৯৭। কোমর
৯৮। নাচনী বেছে নিতে হলে
৯৯। অযোধ্যা পাহাড় (যেখানে বাৎসরিক শিকার করার জন্য বহু লোকে যায়)
১০০। শরীর
১০১। রাঁড়, বেশ্যা
১০২। শীত

৭৩। শিবের মাথায় ঢাল দুধ
তবু বেটা লিব্যেক সুদ। (মহাজন চরিত্র)

৭৪। হুড়মুড় যাত্‌রা যা করে বিধাতা (না ভেবে চিন্তে কাজ করা)

৭৫। রাঢ়ের[১০৩] বুদ্ধি ঘাড়ে।
এক কিলেই ছাড়ে। (মূর্খের ঔষধ)

৭৬। থকা থকা[১০৪] বেগুন যেমন
ভসভস্যা[১০৫] খদ্দ্যার তেমন (যথাযোগ্য)

৭৮। যার আছে মাটি, তাকে দিব বিটি (দবিদ্রেব সঙ্গে কুটুম্বিতা নয়)

৭৯। রেংহা[১০৬] মরে শীতে আর পীতে[১০৭] (একগুঁয়ের বিপদ)

৮০। অল্প ধন। বিকল মন। (যার নাই টাকা মন তার ফাঁকা)

---

১০৩। মূর্খ, গোঁয়াব
১০৪। থোকাথোকা
১০৫। নির্ধন
১০৬। একগুঁয়ে
১০৭। পিত্ত, পিত্ত বাড়ার জন্য রাগী।

## ঝাড়গ্রাম অঞ্চল

১। টেহ্নির[১] গুড় পিঁপড়ায় খায়
ভাতের গুড়, টেহনিকে যায়।

২। ডাল ভাঙা কোশ[২]
ফুরায়্তে ফুরায়্তে দিনের শেষ। (দূরের পথ সহজে ফুরোয় না)

৩। থাকরে কুকুর মাড়ের আশে
ফেন দিব সেই মইসর[৩] মাসে। (বৃথা আশ্বাস)

৪। পায়ে গোদ, চোখে ছানি
এমন মায়্যা[৪] কভু না আনি। (দেখে শুনে বউ আনবে)

৫। ভিতর ভং ভং[৫] দুয়ারে কুলুপ
তবে জানবি শিলদা মুলুক। (দরিদ্র দেশ)

৬। মুচির শাপে কি ডাংরা[৬] মরে ? (বামুনের শাপে কি গোরু মরে?)

৭। নাই কাম ত, ধান ভান।

৮। ধীর পানি[৭] পাথর কাটে (সবুরে মেওয়া ফলে)

৯। বেল খাত্যে তিতা
পরের পুরুষ খাত্যে মিঠা। (অসচ্চরিত্রা নারীর স্বভাব)

১০। কবে পাকব্যেক তাল ?
তৎকে[৮] অনেক কাল। (হাপিত্যেশ করে বসা)

১১। জায়্তকে জায়্ত কাটে (একই সম্প্রদায়ের লোক, পরস্পরের ঘনিষ্ঠ)

১২। লিলাজের[৯] পঁদে গাছ বাহিরাল্যো
বলে, আমার ছাঁহ্রা[১০] হ্ছে। (নির্ধনের ধন হলে দিনে দেখে তারা)

১৩। চিড়া বল মুড়হি বল, ভাতের পারা নাই
মাসী বল, পিসী বল, মায়ের পারা নাই। (জননী জন্মভূমিশ্চ স্বর্গাদপি গরিয়সী)

---

১। কনুই

২। পথের পরিমাপ জ্ঞাপক কোন চিহ্ন যখন ছিল না, তখন একটা গাছের ডাল ভেঙে সঙ্গে নেওয়া হতো, যেখানে ডাল শুকিয়ে যাবে, সেখানেই ধবা হতো এক ক্রোশ।

৩। মাগশীর্ষ, অগ্রাণমাস

৪। বৌ

৫। ফাঁকা, শূন্য

৬। গোরু

৭। মন্থর গতি স্রোত

৮। ততদিনকে।

৯। নির্লজ্জ, বেহায়া

১০। ছায়া

১৪। কলির বহু ঘর ভাঙানী[১১] (কলিযুগের বউ ঘব ভাঙে)

১৫। ঝি-জামাই[১২] বাঁকা কাঠ
জামায়ের ভাই খঁজা[১৩] রলা[১৪] (মেয়ের বর, কখনও সরল নয়, আব জামাইয়ের ভাই কোন কাজের নয)

১৬। আঘন মাসে চুট্যাব[১৫]ও সাত বহু[১৬] (সুসময়)

১৭। কু-কুড়মী, হিঁসা সাঁহতাল (অকাবণ জাতি বৈরী)

১৮। বুঢ়া গোরুর শিং বাঢ়ে
বুঢ়া লকের[১৭] মুহ্ বাঢে। (বুড়ো লোকের সব বাড়াবাড়ি)

১৯। ঢাক খায় বাড়ি
ডম খায় কড়ি। (ঢাক পিটিয়ে ডোমের লাভ)

২০। বষ্টম চাষা[১৮], বতর নাশা[১৯]

২১। গাছের উঁদুর[২০] পঁদে[২১] চিন্‌হায়[২২] (চেহারা দেখে লোক বোঝা যায়, গাছের ইঁদুর লম্বা লেজ)

২২। বনের হাতি বাড়ল্যে রাজার লাভ।

---

১১। ঘব ভাঙে যে
(যে সবাইকে নিয়ে এক সঙ্গে থাকে না)

১২। ঝি-এর বব (মেযেব বব)

১৩। গুঁজে দেওয়া

১৪। লম্বাটে কাঠ
(খড়ের চালেব কাঠামোর অতিরিক্ত অপ্রয়োজনীয় কাঠ)

১৫। এক জাতীয় ছোট ইঁদুর

১৬। বৌ, বধূ

১৭। লোকেব

১৮। যে নিজের হাতে লাঙল চালায়না

১৯। সময বুঝে চাষ করে না যে

২০। ইঁদুব

২১। লেজ

২২। চেনা যায়

## ধলভূম

১। রাজা-ঘরের ঘি,
অঁচাল[১] পাত্যে লি। (বিত্তশালীর যথাখুশি আচরণ শোভা পায়)

২। ফুল পাতাল্যেই ফল মিলব্যেক (বন্ধু ভাগ্যে কপাল খোলে)

৩। চাষা চিন্হায়[২] আইড়ে[৩]
তাঁতি চিনহায় পাইড়ে[৪]
ভাতারছাড়া[৫] মায়্যা[৬] চিনহায়
খাচার-খিচির[৭] চাইলে (কাজ দেখে লোক চেনা যায়)

৪। কুড়মি অর্জে চিনি, খায় পানি[৮] (শ্রম করে যে, পায় না কিছু সে)

৫। কিবা গাঁ, তার আবার
উপর কুল্হি[৮] (ধন সম্পদ নেই যার, তার উপর অহংকার!)

৬। এমন কথা বলবি যেন কেউ না বলে উঠ
এমন কথা বলবি যেন কেউ না বলে ঝুট। (আচরণে তুষ্ট করা)

৭। খায়্যোঁছিল তাঁতি তাঁত বুন্যে
বিপদ হইল্য আঁইড়্যা[৯] কিনে (যার যা কাজ তাতেই তার মঙ্গল)

৮। ঘুঁটে কুড়ুনীর বেটা পদ্দার[১০] হয়্যোঁছে।
হাগতে পারেনা, পাল্কী চাপ্যেছে। (স্বল্প ধনে অহংকার)

৯। মুখ ফ্যাচ্ফ্যাচ্ পা ফাটা
তবে জানবি গয়লার বেটা। (দৌড ঝাঁপ ক'রে উপার্জন)

---

১। আঁচল
২। চেনা যায়
৩। জমিব.আল
৪। শাড়িব পাড
৫। স্বামীহীন
৬। মেযে
৭। এদিক-ওদিক
৮। কুড়মি আখ চাষ কবে
কিন্তু চিনি ওব জন্য নয়
সে শুধু জল খায়।
৯। এঁড়ে, বলদ
১০। পোদ্দাব (মহাজন)

## বীরভূম

| | | |
|---|---|---|
| ১। | আঁচিরে পাঁচিরে ঝিঙের লতা<br>ঝিঙে ধরে না<br>বিটি ছেল্যে মিছ ময়া[১]<br>হঁয়ো কেনে মরে না। | (মেয়েদের জন্ম বৃথা) |
| ২। | ঘর করতে দড়ি<br>আর বিয়ো করত্যে কড়ি। | (অর্থ ছাড়া, অনর্থক সব) |
| ৩। | ঘি দিয়েঁ ভাজ নিমের পাত,<br>নিম ছাড়ো না আপন জাত। | (যাব যা স্বভাব, তা সহজে যায় না) |
| ৪। | দায়ের[২] কাছে প্যাট নুকানো | (যে সব কিছু জানে, তার কাছে গোপন মিছে) |
| ৫। | পরের ঘর থুক ফেলত্যে ডর,<br>নিজেব ঘর হেগ্যে মুত্যে ভব। | (নিজের ঘর, যা খুশি কর) |
| ৬। | বেগুন, তুমার পঁদে কেনে খাড়া?<br>না — পিতৃ পুরুষের[৩] ধারা। | (যাব যা রীতি) |
| ৭। | মা গুণে বিটি, বা[৪] গুণে বিটা। | (মায়েব গুণ মেয়েতে পায়,<br>বাপের গুণ ছেলে) |
| ৮। | মেয়ে-জামাই এলো ঘর<br>বাঁজা, বিধবা লুকিয়ে পড়।[৫] | (চরিত্রহীন জামাই) |
| ৯। | বিটি বিটি মোষের লাদ[৬]<br>বিটিতে কোন হয়না কাজ। | (গ্রাম্য প্রবাদ : মেয়েদের জন্ম অনর্থক) |
| ১০। | শাগ হল্যে সিজবে<br>মানুষ হল্যে বুঝবে। | (যে হয় ভালো, তার মনে থাকে না কালো) |
| ১১। | এল ডাউরী[৭]<br>মল বাউরী | (বাদল দিনে মজুরী মেলে না) |
| ১২। | সুনা[৮] কষি বারবার,<br>মানুষ কষি একবার। | (একবার দেখলেই মানুষ চেনা যায়) |

---

১। মায়া
২। দাই, ধাই (ধাত্রী)
৩। পুরুষানুক্রমিক, পিতৃপুরুষের
৪। বাবা
৫। অমঙ্গলেব প্রতীক
৬। অশুদ্ধ
৭। বাদলা দিন, (মজুরী মেলে না তাই বাউরীদেব বিপদ)
৮। সোনা

১৩। বানের আগুতে হাদি[৯]

১৪। বাদরে না নিড়িয়েঁ ভুঁই
কাঁদে রবশ্যাষে[১০]
অজাতে পুষিলে ঘরে
সেই জাতি নাশে। (ভেবে চিন্তে কর কাজ)

১৬। যে প্যাটে ছেল্যো ধরে
সেই প্যাট কি খইএ ভরে ? (যার যতটুকু খাবার, তাই তাকে দেবার)

১৭। মানুষ বুঝে, কই কথা,
দেবতা বুঝে ন-ই[১১] মাথা (বড়র কাছে নতশির)

১৮। ধুনের[১২] মধ্যে ধুন, তিন মুড়ি শুন[১৩]। (নির্ধনের ঘর ফাঁকা)

১৯। ওলো ওলো করিসনা,
ওলো কি এম্‌নি এস্যেছে,
কত শাঁক বেজ্যেছে। (বিবাহিতাকে অবহেলা না করা)

২০। কানা বেগুন, ডোবালা খদ্দের। (যেমন তার গুণ তেমনি তার সঙ্গে ব্যবহার)

২১। খেয়েঁ হাগে শুয়েঁ জাগে
সি পুত্[১৪] কুনু[১৫] কাজে না লাগে। (রুগ্ন ছেলে কোন কাজে লাগে না)

২২। কায়েত মরে জলে ভাসে
কইও[১৬] বলে কুন্ ছলে আছে। (ধূর্তকে বিশ্বাস করা চলে না)

২৩। যে এইল চষ্যে সে রইল বস্যে
লাড়াকাটাকে[১৭] ভাত দাও টেস্যে। (অকম্মার ঢেঁকি; নিষ্কর্মা'র আদর)

২৪। সাত পাঁচ ভেবে গুণে
চাষ করে না সোনার বেণে। (বাণিজ্যে বসতে লক্ষ্মী)

---

৯। খড় কুটো ইত্যাদি (বন্যা আসার আগে নদীর স্রোতে ভেসে আসে, দেখেই বুঝতে হয়, বান আসছে)
১০। অবশেষে
১১। নোয়াই
১২। ধন
১৩। শন
১৪। পুত্ (<পুত্র)
১৫। কুনু = কোন
১৬। কাক
১৭। ধান কাটার পর ধান গাছের শেষের গুছি যা কোন কাজে লাগে না; এক্ষেত্রে তাকেই বোঝায় যে কোনরূপ কাজের কাজ করেনা।

২৫। মা খায় ধান ভেন্যে
বিটা খায ইলাচ কিন্যে। (অকারণ অহংকার; যার যা সাজেনা তেমন ভাণ করা)

২৬। কানা পুতে পুষে
রানী ঝিএ চুযে[১৮]। (ধনী মেয়ের চেয়ে নির্ধন পুত্রও ভালো)

২৭। ধানের মতন ধুন[১৯] নাই যদি না লাগে বেস্যো[২০]
ভেয়ের[২১] মতন বন্ধু নাই যদি না করে হিঁসে[২২]। (বিপদের বন্ধু)

২৮। গেয়ের[২৩] বিটি বৌ-এর বিটা[২৪]
তবে জানবি কপাল গু-টা[২৫]। (কপাল যার ভালো)

২৯। কুকুর কাহার[২৬] ভেবে[২৭]
তিন পা যায ধীরে। (দ্রুতগামী)

৩০। কুন বউকে বলব ভালো
ভাত চাপাযেঁ হাগতে গেল। (শাশুড়ীর বধূ নিন্দা)

৩১। কনের মা কাঁদে
টাকার মুথলি[২৮] বাঁধে। (কুম্ভীরাশ্রু)

৩২। সাদা গায়ে কাদা (অপবাদ)

৩৩। বিয়ে ফুরুযেঁ বাজনা
কিস্তি ফুরুযেঁ খাজনা। (অসময়ের কাজ যার কোন মূল্য নেই)

৩৪। কম্মে কুঁড়ে, ভোজন দেড়ে[২৯] (নিষ্কর্মার ভোজন বেশি)

৩৫। চোরা গোরুকে বাউরী বাগাল। (যেমনকে তেমন)

৩৬। পাহাড়ে ছিল বরবটি ঘরকে আনলেক কে
হেঁই বরবটি তুর পায়ে পড়ি
আগড় খুলতে দে। (অখাদ্য খেয়ে পেটের অসুখ)

৩৭। গেলে[৩০] ভূত ছাড়ানো। (কুঁদুলে স্বভাবের লোক, যার মুখের দাপটে সবাই ভয় পায়)

---

১৮। শোষণ করে।
১৯। ধন
২০। ধান ক্ষেতের পোকা যা ধান নষ্ট করে
২১। ভাই-এর
২২। হিংসা
২৩। গাই-এর
২৪। বেটা
২৫। গোটা
২৬। পাল্কী বাহক
২৭। ভারবাহী
২৮। পুঁটলি (এক সময় যখন কন্যাপণ নেওয়া হত, সেই সময়ের প্রবাদ)
২৯। দেড়গুণ
৩০। গাল দিয়ে, তিরস্কার করে

৩৮। ওটে[৩১] আমাব কেটে[৩২] (ওবে আমার কেরে! অপছন্দের লোক)

৩৯। আয় বাঘ, গলায লাগ। (যেচে বিপদ ডাকা)

৪০। যেমন কইন্যা গুণবতী
তেমন পাও[৩৩] মাদা তাঁতি। যেমনকে তেমন(বিদ্রূপাত্মক)

---

৩১। ওবে

৩২। কেবে

৩৩। পাত্র (বব)